been elected the Speaker of this Eleventh Assembly. According to the Constitution, you will honour that in the right earnest and act as per our Constitution and in the interest of all the parties - ruling as well as Opposition alike. We will always co-operate with you along with all the Members - rulling or Opposition alike. That is the essence of our Constitution. You, the Speaker, should be impartial in all the matters relating to this House and maintain the integrity in the greater interest of the country.

Thank you.

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ** — মাননীয় স্পীকার স্যার, আপনি তৃতীয়বার এই বিধানসভায় অধ্যক্ষ পদে নির্বাচিত হলেন। এই গৌরব যেমনি আপনার তেমনি আমাদেরও। বিশেষ করে আপনি বারে বারে সরকার পক্ষের তো বটেই বিরোধী পক্ষেরও আস্থা অর্জন করেছেন। তার অর্থ হচ্ছে স্পীকার পদের যে মর্যাদা সেটা আপনি অক্ষুন্ন রাখতে পেরেছেন। সেই জন্য আপনাকে আমরা আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি পরপর তিনবার পশ্চিমবাংলার মতো একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাজ্যের বিধানসভায় অধ্যক্ষ হিসাবে নির্বাচিত হয়েছেন এবং আপনি সর্ব্বসম্মতিক্রমে নির্বাচিত হয়েছেন এটা আমাদের পক্ষে অত্যন্ত আনন্দের এবং গৌরবের। এটা প্রমাণ করছে যে এই বিধানসভায় বিগত দুটি অধিবেশনে আপনি অত্যন্ত দক্ষতার সঙ্গে এবং নিপুণতার সঙ্গে সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতিকে মেনে নিরপেক্ষতার সঙ্গে বিধানসভার কার্য্য পরিচালনা করেছেন। আগামী দিনে আমরা আশা করছি আপনি সংসদীয় গণতন্ত্রের মর্যাদা রক্ষা করবেন। আপনি স্পীকার পদে নির্বাচিত হওয়ার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি এবং সাধুবাদ জানাচ্ছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, দশম বিধানসভায় আপনি যেভাবে অধ্যক্ষের ভূমিকা পালন করেছেন এবং আপনার আসনের মর্যাদা রক্ষা করেছেন সেইভাবে একাদশ বিধানসভাতে তাই করবেন। আপনি স্পীকার পদে নির্বাচিত হওয়ার জন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

**শ্রীমতী শান্তি চট্টোপাধ্যায় ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তৃতীয়বার অধ্যক্ষ পদে নির্বাচিত হওয়ার জন্য আমাদের পার্টির পক্ষ থেকে এবং আমার পক্ষ থেকে আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমরা দেখেছি বিগত দিনে এই বিধানসভায় আপনি যে ভূমিকা পালন করেছেন সেটা সঠিক ভূমকা। আশাকরি আগামী দিনে সেইভাবে আপনার ভূমিকা পালন করবেন। আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[1.20 - 1.30 p.m.]**

**শ্রী ত্রিলোচন দাস ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়,আপনি তিনবার এই বিধানসভায় অধ্যক্ষ পদে নির্বাচিত হওয়ার জন্য আমি আমার দলের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আগামীদিনে আপনি বিগত অধিবেশনের সময়ে সমস্ত কার্যকলাপ দক্ষতার সঙ্গে যেভাবে পালন করেছেন, আমি আশা করব, আপনার সেই ভূমিকা বিধানসভায় সঠিক ভাবে আপনি পালন করবেন। এই আশা রেখে আমি আমার দলের পক্ষ থেকে আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker : -** Hon'ble Members, it is my proud privilege to have

elected for the third time as the Speaker, uncontested, unanimously. It is historic in the Assembly of West Bengal. I am grateful to the leader of the House, Members of the Opposition parties - both large and small, in fact, to each and every member - for their reposing faith in me for the third time. It is needless to remind the members that this House and every parliament belongs to the Opposition. The Opposition Party has a very important role to play so that the Parliament can function properly. It equally applies to the smaller Opposition Parties as well, those having one or two or three members. It is more relevant in the context that their voices should be heard. The other parties should not suppress their wishes the larger parties and many other members belonging to other parties. I would only appeal to the members that they will cooperate to the best of their ability with me We have made our name in the parliamentary world. West Bengal is unique, this Assembly is unique. It is recognised not only in India but all over the world. Recognition animates not only by your contribution, not again by the Speaker's role or contributions, but by your contributios to parliamentary debates. Speakers can only control them. I will only appeal to you all that you have essentially reposed faith in me unanimously, to assist me so that this House can operate properly, democratically and the struggle for democracy which is still continuing in this country, not only in this country but all over the world, succeds.

Lastly, I would say India is facing a very critical phase and West Bengal has a very important role to play to curve sectarianism, communalism, fissiparous tendecies which are dominating. There are numerous problems unemployment, poverty and so many other porblems that we have to face. If the larger parties and all other parties, all other members representing their respective electorates, if they put their heads together, then we could minimise some of those problems. This refers to Members representing not only the electorates of other parts of West Bengal, but also the members representing their electorates in Calcutta as well.

With these words, I thank you once again. Thank you.

## ELECTION OF DEPUTY SPEAKER

**Mr. Speaker :** Respected Members, Election of Deputy Speaker is the next agenda in the List of Business. For the post of Deputy Speaker seven nominations in the name of Shri Anil Mukherjee have been received.

Proposer in the first paper is Shri Biswanath Chowdhury and seconder is Shri Debabrata Bandyapadhyay, proposer in the second paper is Shri Probodh Chandra Sinha and seconder is Shri Pannalal Maji, proposer in the third paper is Shri Patit Paban Pathak and seconder is Shri Prabir Sengupta, proposer in the fourth paper is Shri Prasanta Kumar Sur and seconder is Shri Susanta Ghosh, proposer in the fifth paper is Shri Buddhadeb Bhattacharjee and seconder is Shri Lakshmi Kanta Dey, proposer in the sixth paper is Shri Benoy Krishna Chowdhury and seconder Dr. Asim Kumar Dasgupta and the proposer in the seventh paper is Shri Jyoti Basu and seconder is Shri Matish Ray. I examined all the nomination papers and found to be valid. No nominations have been received in the name of any other Member and as such I declare Shri Anil Mukherjee, elected as the Deputy Speaker.

... (Thumping of Benches)...

(এই সময়ে মাননীয় শ্রী জ্যোতি বসু এবং শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় মাননীয় উপাধ্যক্ষ শ্রীঅনিল মুখার্জীকে তাঁর আসনে নিয়ে গিয়ে বসালেন।)

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি খুবই আনন্দিত যে আরেকবার আমাদের প্রাক্তন উপাধ্যক্ষ, উপাধ্যক্ষ হিসাবে পুনরায় নির্বাচিত হয়েছেন। আমরা সকলেই জানি যে চেয়ারে আপনি বসে আছেন, সেই চেয়ারে ওঁনাকেও বসতে হবে এবং সেখানে দক্ষতার সঙ্গে এই সভার কাজ পরিচালনা করতে হবে। এবং সেখানে আমি জানাব যে সবরকম সাহায্য যদি না করা যায় কি বিরোধীপক্ষ বা সরকার পক্ষ তাহলে কাজ পরিচালনা করা সুস্ঠভাবে কখনোই সম্ভব নয়। এখানে আমাদের আলোচনা হয়, বিতর্ক হয় মত পার্থক্য হয় কিন্তু আবার আমরা চেষ্টা করি একই প্রস্তাব গ্রহণ করতে। কখনো কখনো আমরা একই প্রস্তাব উভয় পক্ষ গ্রহণ করে থাকি। এটাই হচ্ছে আমাদের পশ্চিমবাংলার ঐতিহ্য এবং সেইদিক থেকে আমি ধন্যবাদ জানাচ্ছি। তবে আমাদের সকলকে যে বিরাট প্রতিদ্বন্দিতার মধ্যে দাঁড়াতে হয়েছে এবং এরইমধ্যে যে মাননীয় উপাধ্যক্ষ এখানে নির্বাচিত হয়েছেন, তার জন্য তাঁকে আভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধ্যক্ষ নির্বাচনের পরে উপাধ্যক্ষ নির্বাচন সর্বসম্মতিক্রমে বিনা প্রতিদ্বন্দিতায় হয়েছে। আপনি বিভিন্ন দেশ তথা কমনওয়েলথ স্টেট এবং গণতন্ত্রের পীঠস্থান ভ্রমণ করে এসেছেন। ভারতবর্ষ ছাড়া ওয়েস্ট মিনিষ্টারে ডেপুটি স্পীকারের পোষ্ট করার জন্য একাধিকবার আইন হয়েছিল এবং একাধিকবার পরিবর্তন হয়েছে। ডেপুটি স্পীকারের প্রয়োজন আছে কিনা এই নিয়ে বহু বিতর্ক হয়েছে এবং আইনও হয়েছে পরিবর্তনও হয়েছে। এক মাত্র আমাদের এই ভারতবর্ষে এই প্রথা চালু আছে। এবং এর পরেও এখানে প্যানেল অফ দি চেয়ারম্যানও করতে হয়। এক এক সময়ে অধ্যক্ষ এবং উপাধ্যক্ষ অনুপস্থিত থাকেন সেখানে প্যানেল অফ চেয়ারম্যানকেই সভা পরিচালনা করতে হয়। সেখানেও সর্বসম্মতিক্রমে নির্বাচন হয়। তবে সরকার পক্ষের কর্তব্য হচ্ছে যে ও পক্ষের অর্থাৎ বিরোধীপক্ষের সঙ্গে পরামর্শ করে স্পীকার এবং উপাধ্যক্ষ নির্বাচন করা। এবং এই প্রথাই হচ্ছে সুন্দর এবং যুক্তিসঙ্গত। কিন্তু আমাদের এখানে সেই সুযোগ হয় নি। অধ্যক্ষ এবং উপাধ্যক্ষ নির্বাচন বিনা প্রতিদ্বন্দিতায় হল। লিডার অফ দি হাউস বা সরকারী পক্ষ বিরাট সংখ্যাগরিষ্ঠতায় এসেছেন বলে তাঁরা বিরোধীপক্ষের সঙ্গে কোন পরামর্শ করেন নি। আরেকটি জিনিস আপনার নজরে আনতে চাই, সেটা হচ্ছে যে, পুরণো গণতন্ত্রের রীতি অনুসারে কোন মন্ত্রী স্পীকার কিংবা ডেপুটি স্পীকার নির্বাচনের প্রস্তাব উত্থাপন বা সমর্থন

করেন নি। এই ফর্মা ব্রিটেনের প্রধানমন্ত্রী পিটের আমল থেকে এই নজির দেখে থাকবেন। কারণ মন্ত্রী প্রভাবিত হতে পারে বলেই সাধারণ সদস্য অর্থাৎ ইউজিয়াল ব্যাক বেঞ্চার দ্বারাই সুষ্ঠভাবে নির্বাচন করা হয়। কিন্তু আমাদের এখানে একটা ভিন্ন প্রথা প্রচলিত আছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী লিডার অফ দি হাউস প্রোপজাল করলেন অধ্যক্ষ মহাশয় নির্বাচনের ব্যাপারে এবং উপাধ্যক্ষ নির্বাচনের ক্ষেত্রে দেখলাম মাননীয় মন্ত্রীমন্ডলী প্রস্তাব উৎথাপন করলেন এবং সমর্থনও করলেন। এটা গণতন্ত্রের পক্ষে সুস্থ লক্ষণ নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো বহুদেশ ঘুরে বেড়িয়েছেন, আমি আপনার কাছে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে নিবেদন করবো যে, বিরোধীপক্ষের এখানে বিরাট ভূমিকা আছে। এ্যাডভান্স ডেমোক্রেসিতে বিরোধীপক্ষ ইজ এ পার্ট অফ দি ইন্ডিয়া গর্ভণমেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি ওঁদের কথাও শোনেন এবং আমাদের কথাও শোনেন তাহলে আমরা খুশী হব এবং বাধিত হব। বিরোধীপক্ষের প্রস্তাবের যে সহযোগীতার কথা বলা হয়েছে, তাতে যে আন্তরিকতার কথা প্রকাশ করা হয়েছে তাতে আমরা খুশী এবং আনন্দিত।

[1.30 - 1.40 p.m.]

আমাদের কর্তব্য হবে যেখানে সমর্থন করার সেখানে আমরা অবশ্যই সমর্থন করব। যেখানে বিরোধীতার প্রয়োজন হবে সেখানে বিরোধীতা করব। অধ্যক্ষ এবং উপাধ্যক্ষর কাছে নিবেদন বিরোধীপক্ষের যে মর্য্যাদা আছে তা আপনাদের কাছে আমরা আশা করবো। এবং আমাদের তরফ থেকে সভা পরিচালনার ক্ষেত্রে সম্মানের সঙ্গে উইথ ডেকোরাম আমরা সর্বপ্রকার সহযোগিতা করব। এবং অনীলবাবু আমার বিশেষ বন্ধু মানুষ, উনি অতীতে আমাদের সঙ্গে সহযোগীতা করেছেন আবার বিরোধীতাও করেছেন। এখানে উনি উপাধ্যক্ষর আসনে আসীন, উনি যখন এর আগে উপাধ্যক্ষ ছিলেন তখন আমি ছিলাম না, সুতরাং তখন উনি কি ভাবে পরিচালনা করেছিলেন আমি জানিনা, তবে আশা করবো উনি সম্মানের সঙ্গে হাউস পরিচালনা করবেন। আমি আবার মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীরমজান আলি :** মাননীয় স্পীকার মহোদয়, হাউসে শ্রীঅনিল মুখার্জী ডেপুটি স্পীকার নির্বাচিত হয়েছেন বিনা কনটেস্টে। বিগত দিনে ডেপুটি স্পীকার হিসাবে আপনার এ্যাবসেন্সে উনি থেকেছেন এবং দক্ষতার সঙ্গে হাউস চালিয়েছেন এবং এছাড়াও দেখেছি বিরোধী পক্ষের সদস্যদের সঙ্গে তিনি সহযোগীতা করেছেন তাদের অধিকার রক্ষার চেষ্টা করেছেন, এই হিসেবে তিনি যে দক্ষতার পরিচয় দিয়েছেন তা নজিরবিহীন। উনি আবার নির্বাচিত হয়েছেন. আমি পার্টির পক্ষ থেকে ওনাকে ধন্যবাদ জ্ঞাপন করছি এবং আশা রাখি আগামী দিনে উনি নিজের দায়-দায়িত্ব পালন করে হাউসের মর্য্যাদাকে রক্ষা করবেন। এই বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডেপুটি স্পীকার আবার সর্বসম্মতভাবে নির্বাচিত হয়েছেন তার জন্য আমরা আনন্দিত। ইতিপূর্বে মাননীয় স্পীকার মহোদয় আপনি যে দক্ষতার সঙ্গে বক্তব্য রেখেছেন তার পুনরুক্তি না করে আমি ডেপুটি স্পীকারকে ধন্যবাদ জানিয়ে এবং তিনি হাউসকে ভালভাবে পরিচালনা করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডেপুটি স্পীকার হিসাবে অনিল মুখার্জী পুনরায় নির্বাচিত হওয়ায় আমরা খুবই আনন্দিত এবং গর্বিত। এর আগে আমরা দেখেছি আপনার অনুপস্থিতিতে ঐ চেয়ারকে তিনি যে ভাবে অলঙ্কৃত করেছেন এবং প্রতিটি সদস্যকে যে ভাবে মর্য্যাদা দিয়েছেন এবং যেভাবে সভা পরিচালনা করেছেন তাতে আমরা আশা করবো তিনি আগামী দিনে একইভাবে সভার কাজ পরিচালনা করবেন এবং এই সভার স্থান মর্য্যাদাকে তুলে ধরবেন, এই বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narendra Kumai :** Mr. Speaker Sir, we congratulate the

Hon'ble Deputy Speaker of this august House. Now, a question often arises to me that whether the post of Deputy Speaker is at all necessary. However, he has run this House very smoothly and he has done well to maintain the decorum and dignity of this House as deputy Speaker in the past. I hope in future he would be able to do the same very smoothly as Deputy Speaker of this House. So, I congratulate him. Thank you. Sir.

**শ্রীশক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী অনিল মুখার্জী মহাশয়কে আমি এবং আমার পার্টির তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। দ্বিতীয়বার তিনি আবার বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হয়েছেন। এটা আজকে প্রমাণিত হলো, গণতন্ত্রের সুরক্ষা যেভাবে আজকে বামফ্রন্ট সরকার রক্ষা করে চলেছেন তা আর একবার নজির হিসাবে বিধানসভায় প্রমাণিত হলো। আমি আশা করবো, আপনার অবর্তমানে তিনি তাঁর দক্ষতার সঙ্গে পরিচালনা করবেন এবং গেলোবারেও করেছিলেন। বিরোধীদল এবং সরকার পক্ষকে সমানভাবে মর্যাদা সহকারে সমানভাবে মর্যাদা দিয়েছেন। এবারেও সেইভাবে পরিচালনা করবেন, তাঁর ওপর এই আস্থা রেখে আপনার মাধ্যমে তাঁকে আবার অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয় আবার ডেপুটি স্পিকার নির্বাচিত হওয়ার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। এবং তাঁকে আমার আন্তরিক অভিনন্দন এবং শুভেচ্ছা জ্ঞাপন করছি। বিগত বিধানসভার অধিবেশনেও এবং অধিবেশনের দিনগুলিতে তিনি দক্ষতার সাথে এবং যোগ্যতার সাথে এই বিধানসভার কার্য্য পরিচালনা করেছেন এবং তাঁর কৃতিত্বের সাথে তাঁর কার্য্যকলাপের সাক্ষর রেখেছেন। এবারেও আমি আশা করবো, সংসদীয় গণতন্ত্রের ঐতিহ্যকে সুরক্ষিত করবার জন্য যথাযোগ্য ভূমিকা পালন করবেন। তিনি বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হওয়ার জন্য এবং সর্ব্বসম্মতভাবে ডেপুটি স্পিকার নির্বাচিত হওয়ার জন্য তাঁকে অভিনন্দন এবং শুভেচ্ছা জ্ঞাপন করছি।

**শ্রীকিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী অনিল মুখার্জী দ্বিতীয়বার ডেপুটি স্পিকার হিসাবে নির্বাচিত হওয়ার জন্য আমি তাঁকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমার দৃঢ় বিশ্বাস এবারেও তিনি তার যোগ্যভূমিকা পালন করবেন। আমি তাঁকে আমার আন্তরিক শুভেচ্ছা জ্ঞাপন করছি।

**শ্রীশচীন হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীঅনিল মুখার্জী ডেপুটি স্পীকার হিসাবে নির্বাচিত হওয়ার জন্য আমি এবং আমার পার্টির তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। আমি দেখেছি গত বিধানসভার অধিবেশনেও তিনি দক্ষতার সঙ্গে এই বিধানসভার কার্য্য পরিচালনা করেছেন। আশা রাখছি এবারেও উনি যোগ্য ভূমিকা পালন করবেন এবং আবার আমি তাঁকে আমার আন্তরিক শুভেচ্ছা জ্ঞাপন করছি।

**श्री ममताज हसन** माननीय अध्यक्ष महोदय, मुझे इस बात कि खुशी है किआप लागातार तीसरी बार अध्यक्ष के पद पर निर्वाचित हुए। पता इससे है कि आपने और आपके कार्य से यहां के रलिंग और अपीजिशन दोनो बहुत खुश है। आपने जिस तरह से विधानसभा में सफलतापूर्वक आपना कार्य निभाया उससे प्रभावित होकर हमलोगो ने पुन: आपको अपना अध्यक्ष चुना। डिप्टी स्पीकार महोदय दुसरी बार निर्वाचित हुए है मै अपनी तरफ से तथा अपनी पार्टी की तरफ से आप दोनो को बधाई देता हुँ।

**শ্রীত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী অনিল মুখার্জ্জী মহাশয় পুনরায় বিধানসভার উপাধ্যক্ষ নির্বাচিত হওয়ায় আমার দলের পক্ষ থেকে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করব তিনি আগে যেভাবে সভার কাজ পরিচালনা করেছেন, সেইভাবেই আবার সভার পরিচালনা করবেন। আমার দলের পক্ষ থেকে পুনরায় আবার তাঁকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয় এবং বিরোধী দলের উপনেতা ও বিভিন্ন রাজনৈতিক দলের সদস্যবৃন্দ, দ্বিতীয়বারের জন্য আমাকে নির্বাচিত করার জন্য, আপনাদের কাছে আমি কৃতজ্ঞ। কৃতজ্ঞতা জানাচ্ছি সমস্ত সদস্যাদের, কারণ তারা আমার বিরুদ্ধে কোন প্রার্থী দেননি। আপনারা অতীতে আমার সঙ্গে যেভাবে সাহায্য করেছেন, বিশেষ করে সংসদীয় গণতন্ত্রে বিরোধী দলের সাহায্য ছাড়া কোন হাউস পরিচালনা করা যায় না। এবং বিরোধী দলের সদস্যদের ভূমিকা গণতন্ত্রে একটা সাফল্যের নিদর্শন। পশ্চিম বাংলার ইতিহাসে বিরোধী দলের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, এটা অতীতেও ছিল এবং সেই ট্র্যাডিসান বিরোধীদলের সদস্যরা রক্ষা করবেন। সরকারী দলের যে ভূমিকা, আমি আশা করবো সরকারী পক্ষের লোকেরা সেই ভূমিকা পালন করবেন। সুতরাং বিরোধী দল এবং সরকারী দল উভয়েই যদি এই হাউসের কাছে তাদের নিজেদের ভূমিকা পালন করেন তাহলে সংসদীয় গণতন্ত্র সাফল্যলাভ করবে। সর্বশেষে আপনাদের সাহায্য ও সহযোগিতা পাব এই আশা রেখে আপনাদের সকলকে আমার আন্তরিক অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I nominate the following members for constitution of the Business Advisory Committee of the West Bengal Legislative Assembly :

1. Shri Prabodh Chandra Sinha
2. Shri Lakshmi Kanta Dey
3. Shri Sachin Sen
4. Shri Gyan Singh Sohan Pal
5. Shri Kamakhya Charan Ghosh
6. Shri Narendra Kumai
7. Shri Kripa Sindhu Saha
8. Shri Subrata Mukherjee
9. Shri Kshiti Ghoswami
10. Shri Rabindra nath Mondal

and myself, who shall be the Chairman of the Committee.

**(At this stage, the House was adjourned till 3-00 p.m.)**

**[After Recess]**

[3.00 - 3.10 p.m]

Mr. Speaker received the Governor in the Entrance Hall where a procession was formed in the following order :–

Marshal

Secretary

Speaker

Governor

Secretary to the Governor

ADC

All mdmbers present rose in their seats as the procession entered the Chamber and remained standing until the Governor took his seat.

The Governor ascended the dais by the steps on the west and took his seat, and the Speaker occupied the seat to the right of the Governor. Members resumed their seats. The National Anthem was then played when all present rose in their seats and resumed seats after the Anthem was over.

The Governor addressed the West Bengal Legislative Assembly as follows :

**মহামান্য রাজ্যপাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় ও মাননীয় সদস্যবৃন্দ, নবগঠিত বিধানসভার এই প্রথম অধিবেশন আপনাদের সকলকে আমি অত্যন্ত আনন্দের সঙ্গে স্বাগত জানাচ্ছি। আমি আপনাদের সকলকে অভিনন্দন জানাচ্ছি এবং আশা করছি, এই মহতী সভার সুচিন্তিত আলোচনা যে শুধু পশ্চিমবঙ্গের সর্বাঙ্গীন সমৃদ্ধি ঘটাবে তাই নয় এই রাজ্যের মানুষের আরো কল্যাণসাধন করবে এবং তাঁদের পারস্পরিক সদ্ভাব ও সম্প্রীতি সুদৃঢ় করবে।

HONOURABE MR. SPEAKER AND HONOURABLE MEMBERS,

It gives me great pleasure to welcome you all to this the first session of the newly constituted Assembly. I convey my greetings to all of you and hope that the deliberations of this august body will not only help in bringing about all-round growth of West Bengal but also promote the well-being of the people of the State and reinforce amity and harmony amongst them.

In this address I propose briefly to refer to the major objectives of my Government while touching upon the achievements of the past. In this session, the Honourable Members will also be considering the Budget Estimates for the year 1991-92.

2. At the outset I wish to express my deep anguish and sorrow over the brutal and tragic assassination of Shri Rajiv Gandhi, the former Prime Minister of India. He fell victim to a despicable act of cowardly terrorism. His death is a serious blow to our national integrity. I am, sure the Honourable Members will join me in condemning, in no uncertain terms, the desperate and heinous attempts of the disruptionist and divisive elements in the country who are trying to tear apart the very fabric of our national unity and integrity.

I have to mention with deepest regret the passing away of my predecessor and the former Governor of West Bengal Shri Uma Shankar Dixit. I also note with deep sorrow the passing away of Shrimati Purabi Mukherjee, Shri Pravash Roy and Shri Abdus Sattar who were distinguished Members of this House and were former Ministers of the State. I also express my grief over the deaths of Shri Jamini Bhusan Saha and Shri Chittaranjan Mahato, former Members of this august Assembly and also of Shri Prabhudayal Himatsingka, an ex-Member of the Legislative Assembly of undivided Bengal.

3. It is a matter of great satisfaciton that the elections of the State Assembly and the Lok Sabha passed off generally peacefully. The massive turnout of voters has again demonstrated the political will of our people and their commitment to the ideals of democratic society. The Left Front has been elected to power for the fourth term in succession and the responsibiliites of my Government have increased further.

4. The country has been passing through very difficult times in the recent past caused by political uncertainty, acute economic crisis and emergence of anti-national divisive and fundamentalist forces threatening the very foundation of our democratic and secular polity. The need of the hour is stability and the strength to deal with our problems firmly, fairly and openly. The people of the country should be taken into confidence as to how our problems are sought to be tackled without in any way affecting the integrity of the nation. We should take serious note of the emergence of fundamentalism and no effort should be spared in maintaining communal harmony and amity. Even in our State which has been generally free from communal frenzy, we have noticed fundamentalist tendencies raising their ugly head at times. My Government is firmly resolved to maintain communal harmony and peace. The people of West

Bengal have shown mature understanding of the need to maintain communal harmony and it is with their support and with the support of peoples' organisations and political parties that my Government proposes to maintain harmony and peace.

5. The Centre-State relation has been a subject of serious debate in the country for some time now. My Government is for a stronger State but at the same time we want a stronger Centre also. These are not mutually exclusive, rather a stronger State provides better strength and makes the Centre even stronger. The recommendations of the Sarkaria Commission would need to be considered in depth and improved upon with more mutual trust and confidence between the Centre and the States. The positive financial aspects of the recommendations of the Sarkaria Commission would need to be considered and acted upon for there has been no solution as yet on these issues. The major vehicles of achieving these objectives are the National Development Council, the Inter-State Council and the Planning Commission. The fact that different political parties are in power at the Centre and in the States does not mean that there should be confrontation–rather we believe there should be competition and cooperation in better performance and better service to the people.

6. In the field of education, my Government has been constantly striving for extension of education and improvement in its quality. The universalisation of elementary education is a firm commitment fo my Government and towards this purpose the West Bengal Board of Primary Education and District Primany School Councils have been set up. the Programme of eradication of illiteracy has been taken up in the districts of Midnapore, Burdwan, Hooghly, Birbhum, Cooch Behar, Bankura and North 24-Parganas. The districts of Midnapore and Burdwan have completed the first phase of the programme successfully and are now going in for post-literacy programmes. The laudable performance of these two districts under this programme has been recognised by the Government of India. My Government also lays great emphasis on the need for development of skills through the process of Technical Education which in turn would help in promoting self-employment and improving employment oportunities for our unemployed people. My Government has created a new Department of Technical Education and Training with a view to promoting technical education and development of skills in different trades. Under the different employment programmes taken up

by the Government, our experience has been encouraging and a total of five lakh people, both men and women, received assistance last year under the different programmes both in the rural and urban areas. These programmes linked to the process of upgradation of technical education and training will help in improving employment opportunities.

[3.10 - 3.20 p.m.]

7. In the rural sector, my Government lays emphasis on land reforms, acquisition of homestead lands for rural artisans, fishermen and agricultural labourers and protection of the rights of the sharecroppers. Our performance in terms of vesting of surplus land and distribution to the weaker section of the community has been particularly satisfactory and we propose to pursue our efforts in this regared vigorously. The Panchayati Raj Institutions are the center-stone of all development activities in the rural areas. As part of my Government's policy to decentralise planning and development, nearly 50 per cent of the Plan outlay of the State has been so decentralised. The Panchayats today are implementing the rural development programmes and Jawahar Rozgar Yojna.

We have achieved a major break-through in the agriculture sector. we are continuing to lay emphasis on providing the necessary inputs to the weaker sections of the community with special emphasis on the tribal areas. Augmentation in farm production will continue to be in focus with special attention on increasing the cultivation of oil-seeds and pulses. Apart from major irrigation projects, minor irrigation projects will continue to receive priority. The cooperative sector and the commercial banking sector are continuing to provide the necessary support to the farmers and artisans in the rural areas.

8. Significant increase in the production of milk, meat, eggs, etc. has been achieved. Our emphasis is on upgrading these resources and stepping up fodder production. Dairy Development is an important area of growth providing necessary employment and milk-supply to the vast number of rural and urban population. A new experiment has since been made and a joint sector project has been set up recently in Barasat with the help of the National Dairy Development Board. Similarly, there have been major achievements in pisciculture with the operation of Fish Farmers' Development Agencies and World Bank assisted schemes of rearing of shrimps and prawn, brackish water fish farming and inland

fishing.

9. The climate of industrial resurgence in the State will be taken advantage of for speedier completion of the Haldia Petro-Chemicals Project, Polyester Units and other down-stream industrial projects. Growth centres have already been developed in different parts of the State like Kalyani, Kharagpur, Uluberia, Jalpaiguri, etc. With a view to improving employment opportunities, the Cottage and Small-Scale Industries sector will continue to receive special attention. My Government lays special emphasis on promotion of food processing industries and horticultural development. Keeping this in view, a new Department of Food Processing has been created to tap the industrial potential related to agricultural produce.

10. My Government will continue to pay special attention to the problems of sick industrial units with the assistance of the central Government, financial institutions and with our own efforts. Simultaneously, concerted efforts to resolve industrial disputes also being made to ensure industrial peace.

মাননীয় সদস্য শ্রীদেবপ্রসাদ সরকার ভাষণের মাঝেই উঠে দাঁড়িয়ে বলতে শুরু করেন— "বন্ধ কলকারখানা খোলার কি হল? পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ১৪ বছরের রাজত্বে বিদ্যুৎ সংকট আজ চরম ভয়াবহ আকার ধারণ করেছে। আজকে এই আধুনিক বৈজ্ঞানিক যুগে জেনারেসনের সুযোগ সুবিধা থাকা সত্ত্বেও ১২০০ মেগাওয়াটও সাপ্লাই করতে পারছে না। ফলে আজকে ভয়াবহ বিদ্যুৎ সংকট দেখা দিয়েছে। ২৬ শে জুন সারা পশ্চিম বাংলা জুড়ে বিদ্যুৎ বিপর্যয় দেখা দেওয়ায় গোটা পশ্চিম বাংলায় সমস্ত কিছুই বিদ্যুতের অভাবে অচল হয়ে গেল। হাসপাতাল, রাস্তাঘাট, যানবাহন থেকে শুরু করে সমগ্র জন-জীবন পর্যন্ত অচল হয়ে গেল। এই বিদ্যুৎ সংকটের সমাধানের কথা চিন্তা না করে, এর উপশমের কথা চিন্তা না করে গোটা রাইটার্স বিলডিংসকে লাল আলো দিয়ে সাজান হল। ফলে সংকটকে আরো ঘনীভূত করে দেওয়া হল। বাম ফ্রন্ট সরকার এই বিদ্যুৎ সংকটের সমাধানের ব্যাপারে চূড়ান্ত ব্যর্থ। এরই প্রতিবাদে আমরা সভা বয়কট করতে বাধ্য হচ্ছি।

এই সময় এস. ইউ. সি. আই-এর দুজন সদস্য মাননীয় শ্রীদেবপ্রসাদ সরকার ও শ্রীপ্রবোধ চন্দ্র পুরকাইত সভা-কক্ষ ছেড়ে চলে যান।

11. In the field of power, my Government has taken various steps to improve generation and distribution. There has been an increase in demand for power for industries, agriculture and the domestic consumers. While certain new power projects are under process of sanction, deficiencies in management of the existing power units will be remedied to improve the management of power generation, transmission and distribution. The Bakreswar Thermal Power Project is making steady progress while the

Budge Budge Power Project is in the advance stage of sanction. The Sagardighi Power Project is under consideration of the Government of India. Efforts to streamline the distribution system are also at hand. While we are considering measures to improve the operational and cost-performance of the power generating units, it is necessary that a uniform and rational policy is chalked out by the Government of India in consultation with the State Governments and the State Electricity Boards for supply of power by Central sector agencies. Similarly, regional imbalances in the matter of installed capacity, tariff structure, location of new stations, hydro-thermal mix, etc. should be removed through a time-bound programme.

[3.20 - 3.30 p.m.]

12. My Government attaches great importance on the development of urban areas and urban amenities especially in respect of drinking water, sanitation, health, etc. While the Calcutta Metropolitan Development Authority has undertaken various programmes in its area of operation including programmes under the Ganga Action Plan, the municipalities in different districts would require to be given special attention. In order to draw up integrated plans for urban areas with greater participation by elected representatives, we have constituted Urban planning Sub-Committees under the District Planning Committees.

13. My Government also attaches great importance to the protection and development of women and children. Women's Organisations have an important role to play in achieving this objective. Women's involvement in the political field is of utmost importance inasmuch as their participation in political decisionmaking helps in better and coordinated support to the women and children. We propose to lay special emphasis on the family welface programmes, maternity and child health schemes and the immunization programme. Greater attention is also being paid to effectively implement the Intergrated Child Development Service Scheme.

14. The existing economic crisis has imposed greater economic strains on the ordinary man. Keeping this in view, my Government has been stressing the importance of maintaining the public distribution system at adequately subsidised levels. We are seriously concerned over the fact that the Government of India has been increasing the issue prices

of foodgrains. We have taken up the matter with the Central Government requesting them to maintain the issue prices at adequately subsidised level, especially keeping in view the needs of the weaker sections of the community.

15. Preservation of the environment and maintenance of the ecological balance has assumed great importance and my Government will continue to direct its efforts in this direction. In the field of social forestry, substantial work has been done and about 2.50 lakh hectares have been covered under the soical forestry project. The Panchayats in the State have been very actively involved in the implementation of the social forestry programmes.

16. The Durgapur Steel Plant has taken up a major modernisation scheme. IISCO's modernisation is still to be cleared by the Government of India. My Government has been of the considered view that the benefits of modernisation should accrue to the different small-scale units in the area and adequate orders of manufacture should be given to these units. I am happy to say that such an arrangement has been worked out in consultation with the Durgapur Steel Authorities and other Central and State Government agencies and a Committee has been constituted with representatives of various organisations to oversee the arrangements. Similar arrangements should also be made in respect of modernisation of IISCO and we seek the help of the Government of India in early clearance of the IISCO's modernisation scheme.

17. In the course of the individual Demands for Grants of the different Departments of my Government, the Hon'ble Members will have the opportunity to consider the details of programmes of action in various fields. In this address, I have only confined myself to certain major thrust areas.

In conclusion, I would reiterate the need to combat the divisive and communal elements that seek to disrupt peace and harmony. The country is passing through a difficult period and it is necessary for all right-thinking people to come together and ensure that all our efforts are directed to the betterment and growth of the common man and more specially the weaker sections and ensure that the unity and integrity of the country is maintained at all costs.

I wish your deliberations all success.

**JAI HIND.**

(The Governor having finished his speech, the National Anthem was again played. All members rose in their seats. The Governor then left the Chamber in procession in the same order in which it came in.)

**(after Recess)**

[4.30 - 4.34]

## MOTION OF THANKS

**Mr. Speaker :** I beg to report that the Governor has been pleased to make a speech to-day and a copy of the speech has been placed on the Table.

Motion, if any, under rule 16(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly may now be moved.

**শ্রীননী কর ঃ** রাজ্যপালকে তাঁহার ভাষনের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠান হউক ঃ—

"মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৮ই জুলাই ১৯৯১ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান কবিয়াছেন সেই জন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

**শ্রীকৃপা সিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য ননী কর মহাশয় মহামান্য রাজ্যপালের ভাষনের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, amendments to this Motion of Thanks will be received in the office upto 1.00 p.m. on Monday, the 22nd July, 1991.

The Business Advisory Committee has mistakenly mentioned the name of Shri Kamakshya Das as a member of the Committe instead of Shri Kamakshya Nandan Das Mahapatra. The name may accordingly be corrected.

Hon'ble Members, I desire to make another announcement regarding recognition of the 'Leader of the Opposition' in the House.

The Indian National Congress has 43 Members in this House, which is enough for recognition as a Opposition Party in the House. The Congress is also the numerically largest party in the Opposition. It has been communicated to me that shri Siddhartha Sankar Ray has been elected leader of the Congress Legislature Party.

I, therefore, declare Shri Siddhartha Sankar Ray, Leader fo the Congress Lagislature Party, as the Leader of the Opposition. The privilege which the other parties or groups enjoy will not however be curtailed by this declaration and they will continue to enjoy the same.

## ADJOURNMENT

The House was then adjourned at 4.35 p.m. till 1 p.m. on Friday, the 19th July, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provision of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 19th July, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 21 Ministers, 9 Ministers of State and 216 Members.

**[1.00 - 1.10 p.m.]**

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** I desire to move a Resolution to mourn the assassination of Rajiv Gandhi, Former Prime Minister of India. It is in this form :

"This House expresses its deep sense of sorrow at the brutal assassination of Shri Rajiv Gandhi, former Prime Minister of India and Congress (I) President and strongly condemns the cowardly action

Shri Gandhi was assassinated in a powerful bomb blast at 10-20 p.m on the 21st May, 1991 at Sriperambudur, Tamil nadu when he was only 47.

Born at Bombay on the 20th August, 1944 Shri Gandhi took his education from Doon School Dehra Deon and Trinity College, Cambridge. He was a student of Mechanical Engineering Department in Trinity College. During his student life he felt deeply attracted to flying and took training in flying in England. Though he was born and brought up in political atmosphere, he had never shown any interest in politics. Shri Gandhi liked flying very much and on his return from England he obtained Commercial Pilot Lincence of Indian Airlines and thereafter joined the Indian Airlines as a pilot

In 1980, after the tragic death of his younger brother, Sanjoy Gandhi in a plane-crash, he was entered the field of politics. He contested a by-election from Amethi Parliamentary Constituency which feel vacant consequent of the death of Sanjoy Gandhi, his younger brother. Thus he was elected a Member of the Parliament for the first time. He was appointed simultaneously the General Secretary of the All India Congress

Committe. In 1984 immediately after the ghastly and tragic murder of his mother Smt. Indira Gandhi he was made the Prime Minister of India by the Congress (I) Party which then had an absolute majority in the Lok Sabha. Subsequently, at the 1984 General Elections, Congress (I) Party under the leadership of Rajiv Gandhi swept the polls and gained a massive majority in the Lok Sabha. Rajiv Gandhi, as the unanimous choice of the party, took over as the Prime Minister once again. In 1985, Punjab and Assam accords were signed at his initiative. In 1987, India-Sri Lanka peace accord was conculded. His tour to China in 1988 set a pace to the normalisation of Sino-Indian relations.

Shri Gandhi had an ambitious plan to take the country to the Twenty-first Century in a rapid stride with advanced technological achievemnets and steady economic progress.

At the 1989 General Elections, Congress (I) Party failed to attain absolute majority and Shri Gandhi and his Party consquently was thrown out of power. As the Leader of the opposition also, he made a distinctive mark and proved himself as an able Parliamentarian. He was quite a likeable gentleman and his amiability won him friends cutting across the political barriers.

At his death the country has lost one of its ambitious and well-meaning political leaders.

As we mourn the death of Shri Rajiv Gandhi, we should also reflect once again about how we can preserve and protect our national integrity and the democractic system.

**শ্রী জ্যোতি বসু :** স্পীকার মহাশয়, এখানে আপনি যে প্রস্তাব উত্থাপন করেছেন প্রয়াতঃ শ্রী রাজীব গান্ধীর সেই ভয়ংকর হত্যা সম্পর্কে, সেই শোক প্রস্তাব আমি সমর্থন করছি। শুধু এইটুকু বলতে চাই যে ইতিপূর্বে আমরা বলেছি, যখন ভয়ংকর মৃত্যুর কথা আমরা শুনলাম — এটা শুধু একজন ব্যক্তির মৃত্যু হিসাবে দেখছি না, কংগ্রেসের নেতা, কংগ্রেসের সভাপতি, প্রাক্তন প্রধান মন্ত্রী বা বিরোধী দলের নেতা, শুধু সেই ভাবে আমরা দেখছি না। আমরা দেখছি যে এই হত্যার সংগে জড়িয়ে গেছে গণতন্ত্রের প্রশ্ন।

ভারতবর্ষের অখণ্ডতার, ঐক্যের প্রশ্নে এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর সেই ভয়ংকর মৃত্যুর পরও আমরা যেটা বলেছিলাম যে, এটা খুঁজে বেরকরার প্রয়োজন আছে যে কারা এই অস্থিরতা ভারতবর্ষে পছন্দ করছে, এবং আরো ভালভাবে যাতে অস্থিরতা থাকে তার ব্যবস্থা করছে? এতে বাইরের কোন হস্তক্ষেপ আছে কিনা? আমরা শ্রীমতি ইন্দিরা গান্ধীর ব্যাপারে বলেছিলাম, খুঁজে না পাওয়া গেলেও সাম্প্রতিককালের ইতিহাস দেখে এবং আগের ইতিহাস দেখে এটাই আমাদের বিশ্বাস যে, কিছু শক্তি আছে যারা আমাদের ভারতবর্ষের ঠিক স্থিরতা চায় না। তারা চায় আমাদের সমস্ত কিছু লণ্ড ভণ্ড হয়ে যাক। তারা আমাদের গণতন্ত্রের ওপর আঘাত করতে চায়। তারা চায় আমাদের গণতন্ত্র আরো দুর্বল হোক। কিছু কিছু শক্তি আছে যারা এসব চায়। আমি তাদের নাম করতে চাই না। রাজীব গান্ধীর হত্যার বিষয়ে একটা তদন্ত কমিশন হয়েছে, আমি আসা

করি তাঁরা সমস্ত কিছু খুঁজে বের করবেন। এখন অবধি সংবাদপত্রে যা দেখছি—সংবাদপত্র দেখে আমার কিছু বলবার নেই, কিন্তু যেটা দেখছি তাতে এখনো ঠিক মত কিছু বুঝতে পারছি না যে, কমিশনের কাজ কতটা হয়েছে, না হয়েছে! পুলিসের তদন্ত যা হয়েছে তার থেকে আমরা কিছু কিছু সংবাদ পাচ্ছি। আমরা এটাও দেখেছি যে, এই ভয়ংকর হত্যা-কাণ্ডের পরে কিছু লোক বিরোধী পক্ষের ওপর আক্রমণ করেছিলেন। তার মানে এটা ডাইভারসন। বিরোধী পক্ষের লোকেরা ষড়যন্ত্রে লিপ্ত ছিলেন, তাঁরা কি হত্যার জন্য দায়ী, একথা কি কেউ বলতে পারেন? যাই হোক, তদন্ত হোক আমরা দেখব। আর সংগে সংগে আর একটা কথা না বলে পারছি না, সেটা হচ্ছে যে প্রধান মন্ত্রী হিসাবে তো বটেই, তারপরেও বহুবার -- যখন রাজীব গান্ধী বিরোধী দলের নেতা হয়েছিলেন —আমার সঙ্গে তাঁর হয় টেলিফোনে, না হয় সাক্ষাতে আলোচনা হয়েছে। দেশের ব্যাপারে নিয়ে আলোচনা হয়েছে, আন্তর্জাতিক ক্ষেত্রের বিষয়ে আলোচনা হয়েছে। আমাদের বৈদেশিক নীতির ক্ষেত্রের, অর্থনৈতিক ক্ষেত্রের বিষয়ে আলোচনা হয়েছে। আমাদের মধ্যে এই সব বিভিন্ন বিষয়ে আলোচনা হয়েছে। সে সমস্ত আলোচনার মধ্যে সমস্ত প্রশ্ন গুলি এসেছে, সমাধান কিছু হয় নি, অনেক পার্থক্যই থেকে গিয়েছিল। কিন্তু প্রশ্ন গুলি এসেছিল। যেমন, এখন ভারতবর্ষের যা অবস্থা কোন দল যদি সংখ্যা-গরিষ্ঠ হয়-সংখ্যালঘু সরকার হবে না ধরে নিয়েই- তাহলেও যে সমস্যা গুলি আছে সেগুলির সংখ্যাগরিষ্ঠ সরকারের একার পক্ষে সমাধান করা সম্ভব নয়। যদিও আমাদের মধ্যে বিরাট পার্থক্য আছে, নানা বিষয়ে পার্থক্য আছে, রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক নীতির ক্ষেত্রে অনেক পার্থক্য আছে তবুও আমি তাঁকে বরাবর একথা বলেছি। আমার যত দূর মনে হয় উনি সেকথা খানিকটা বুঝতে পেরেছিলেন। আমি ওঁকে বলেছিলাম, আপনি এখন বিরোধী দলের নেতা আপনাকে আলোচনায় উপস্থিত থাকতে হবে। সেসময়ে পাঞ্জাব, কাশ্মীর, আসাম সম্পর্কে কয়েকটি আলোচনায় তিনি উপস্থিত থাকতে পারেন নি। আমি ওকে জিজ্ঞাসা করেছিলাম, কেন আপনি উপস্থিত থাকতে পারেন নি? এটা সিক্রেট কথা নয়। উনি বলেছিলেন, 'ঠিক মত আমাদের সংগে ব্যবহার করা হচ্ছে না, যে সরকার আছে তারা করছে না।' আমি বলেছিলাম, যে সব সমস্যার সমাধান হতে পারে, অথচ হচ্ছে না ধরে নিয়েই আলোচনায় বসুন, কি বলার আছে বলুন। এবং ওঁরা যদি আলোচনা নাও করেন, আপনি বিরোধী দলের নেতা, আপনার দল ভারতবর্ষের বড় দল, আপনার কি কোন অধিকার নেই? সেই হিসাবেই সেটা ঠিক করতে পারেন, কেন করবেন না? আমাদের দেশের অর্থনীতির ব্যাপারে, বা রাজনীতির ব্যাপারে বা বৈদেশিক নীতির ব্যাপারে, বিশেষ করে গাল্ফ ক্রাইসেসের সময়ে তাঁর সংগে আমার কথাবার্তা হয়েছিল এবং তাঁর কথাবার্তা আমার ভাল লেগেছিল। যদিও সমস্যার সমাধানের পথ আমরা খুঁজে পাই নি, তবুও তাঁর কথাবার্তা আমার ভাল লেগেছিল। কেন না তিনি বুঝতে পেরেছিলেন যে, কোন একটা দল সমস্যার সমাধান করতে পারবে না, এই অবস্থায় স্বাধীনতার ৪৪ বছর পরে আমরা এসেছি। আর অল্প বয়সে তিনি মারা গেলেন, অত্যন্ত দুঃখের বিষয়, কল্পনা করা যায় না। আমি তখন মাদ্রাজে ছিলাম। উনি যেখানে হত্যা হন সেখান থেকে ৫০ কিলো মিটার মাত্র দূরে মিটিং করছিলাম। রাত ১২ টার সময় আমি খবর পাই। খবর পেতে কেন দেরি হয়েছিল তা আমি বলতে পারব না। রাত ১২ টার সময় আমি একটা হোটেলে খেতে গিয়েছিলাম, সেখানে খবরটা পাই, কিন্তু বিশ্বাস করা খুবই কঠিন ছিল। তবে আমি জানতাম উনি টার্গেট ছিলেন— এখন যাদের কথা বলা হচ্ছে তাদের কথা জানতাম না, কিন্তু অন্য অনেকে আছে, প্রথম থেকেই তিনি তাদের টার্গেট ছিলেন।

**[1.10 - 1.20 p.m.]**

সেই হিসাবে ব্যবস্থা কতটা কি হয়েছিল তা তদন্তের পর বেরুবে, বিশেষ করে খুন হল, এইরকম একটি ঘটনা ঘটে গেল নির্বাচনের সময়। যাই হোক, এটা দুঃখের বিষয়, মর্মান্তিক বিষয় এবং রাজনীতির দিক থেকে বিচার করলে, দেশের অখণ্ডতার দিক থেকে বিচার করলে, গণতন্ত্রের দিক থেকে বিচার করলে- আমি মনে করি দেশের ক্ষতি হয়েছে। এই জন্য যে শোক প্রস্তাব রেখেছেন আমি তাকে সমর্থন করছি এবং তাঁর শোক-সন্তপ্ত পরিবারের প্রতি সমবেদনা জানাচ্ছি এবং আশা করি এই শোক প্রস্তাব তাঁর পরিবারের কাছে পৌঁছে

যাবে।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত ভারাক্রান্ত হৃদয়ে আমি আপনার শোক প্রস্তাবকে সমর্থন করছি। আজকে আমরা যে বিষয়ে আলোচনা করতে যাচ্ছি - আমি স্বপ্নেও ভাবিনি, আমাদের ধারণাও ছিল না যে জ্যোতি বসু মহাশয় এবং আমি-সিদ্ধার্থ শঙ্কর রায়— আমরা আজকে এইরকম অত্যন্ত বেদনাদায়ক বিষয়ে আলোচনা করবো। রাজীব গান্ধী আমাদের মধ্যে থাকবেন না অথচ আমরা বেঁচে থাকবো— এটা আমি স্বপ্নেও ভাবিনি এবং জ্যোতি বসু মহাশয়ও ভাবেননি। জ্যোতি বসু মহাশয়ের সাথে ওঁর আলাপ পরিচয় ছিল অনেকদিন আগে থেকে, ফিরোজ গান্ধীর সময় থেকে, বহুদিন থেকে। উনি জ্যোতি বাবুজী বলে ডাকতেন। আমরা উপস্থিত থাকবো আর রাজীব গান্ধী থাকবেন না —এই ধারণা আমরা এখনও করতে পারিনি। এটা অত্যন্ত দুঃখের বিষয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রির সাথে একমত যে, যে অশুভ শক্তি রাজীব গান্ধীকে এইরকম নির্মমভাবে হত্যা করেছে সেই অশুভ শক্তি খালি ব্যক্তি হিসাবে রাজীব গান্ধীকে খুন করতে চায় নি, তারা ভারতের ঐক্য, ভারতের সংহতি, ভারতের স্থায়িত্ব শেষ করে দিতে চাইছে। এটাই হচ্ছে আজকে চিন্তা করবার বিষয়। এই বিষয়ে আমাদের সকল দল যারা যারা বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে কাজ করছে, যারা যারা সাম্প্রদায়িক দলগুলির বিরুদ্ধে কাজ করছে, সেই সকল দলের কর্তব্য হচ্ছে এই জিনিসটি স্মরণে রেখে রাজনীতির ক্ষেত্রকে পরিচালনা করা। অনেক কথা আমার মনে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু ক্ষমা করবেন, কিন্তু ব্যক্তিগত কথা আমার মনে পড়ছে। আমার মনে পড়ে যায় ১৯৬৭-৬৮ সালের কথা। রাজীব গান্ধীর যখন বিবাহ হয় তখন আমি আর ভূপেশ গুপ্ত সেখানে যাই। সেই বিবাহমণ্ডপে বোধ হয় জ্যোতি বসুও ছিলেন। ভূপেশ গুপ্ত আর আমি একসঙ্গে যাই। আমরা দেখলাম, ট্রিনিটি কলেজ থেকে বেরিয়ে আসা রাজীব গান্ধীকে। সেদিন সদ্য বিবাহিত রাজীব গান্ধীকে দেখলাম। সেখানে অনেক হাসি ঠাট্টা হল। শ্রীমতী ইন্দিরা গান্ধীও ছিলেন সেই সময়ে। আবার দেখলাম, সেই রাজীব গান্ধীকে কাজে নামতে, রাজনীতিতে নামতে। ওঁর সুন্দর মন ছিল, মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার সুন্দর মন ছিল। কোমল হৃদয় উদার চেতা মানুষ ছিলেন, মানুষকে তিনি ভালবাসতেন। ভারতবর্ষের ঐক্য, সংহতি এবং স্থায়িত্বের উপর তাঁর গভীর বিশ্বাস ছিল সেটা তিনি তাঁর জীবন দিয়ে দেখিয়ে দিয়েছেন। আমরা অনেকে লাল রঙ দিয়ে দেওয়ালে লিখি যে, ভারতের ঐক্য সংহতি রাখতে হবে, ভারতের স্থায়ীত্ব বজায় রাখতে হবে। রাজীব গান্ধী মহাশয় দেওয়ালে লিখতেন না, কিন্তু নিজের রক্ত দিয়ে ভারতের পবিত্র ভূমিতে রঞ্জিত করে ভারতের ঐক্য, সংহতি এবং ভারতের স্থায়ীত্ব যাতে থাকে তার ব্যবস্থার কথা বলে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয় যে কথা বললেন, যে রাজীব গান্ধী মহাশয় পরিশ্রম করতেন সকলের সংগে আলাপ আলোচনা করতেন। বিরাট পার্থক্য, কোন সন্দেহ নেই, কিন্তু যত বিরাট পার্থক্যই হোক না কেন, ভদ্রভাবে সুন্দর ভাবে এবং নম্রভাবে সংগে আলাপ আলোচনা চালিয়ে যেতেন এটাই ছিল তাঁর বৈশিষ্ট্য। কোন বিষয়ে কনফ্রনটেসনে যেতে চাইতেন না, এ্যাকর্ড কমপ্রোমাইজ কি করে করা যায়, কোন কোন এরিয়ায় এক কোন কোন এরিয়ায় এক নয় খুঁজে বের করে কোন এরিয়ায় করা আছে, কোন কোন এরিয়ায় করা নেই, কি বলছে এই রকম ভাবে চলতেন। তিনি কি রকম পরিশ্রম করতেন তা ধারণা করা যায় না। আমি যখন প্রায় চার বছর ধরে পাঞ্জাবে ছিলাম তখন সপ্তাহে অন্ততঃ তিন দিন তাঁর সংগে টেলীফোনে কথা হোতো। দিল্লী কিংবা পাঞ্জাবে কথা বার্তা হোতো। ব্ল্যাক থান্ডার যখন অপারেশন হয় বহুদিন ধরে সেই সম্বন্ধে আলোচনা হয়েছে, কারণ তিনি বলেছিলেন অপারেশন ব্লুস্টার এর মত অবস্থা আবার যাতে না হয়। ভালভাবে ব্যবস্থা করার জন্য ব্ল্যাক থান্ডারের ব্যাপার নিয়ে দিনের পর দিন প্রায় মাস খানেক ধরে আলোচনা হবার পর শেষে পরিকল্পনাটা পাকা করা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন চন্ডীগড়ে ১১টা ১৫ মিনিটে ডেকে পাঠিয়েছিল। আমি, রিবেরিও সাহেব, গীল সাহেব পাঞ্জাব থেকে আমরা ১০/১৫ জন পাকাপাকিভাবে পরিকল্পনাটা ঠিক করেছিলাম, সেই পরিকল্পনা যখন শেষ হল ১১টা ১৫মিনিটে সভার কাজ শুরু করা হয়েছিল আর এক টানা কাজ করার পর ৫টা ১৫মিনিট ভোরবেলা সভার কাজ শেষ করা হয়েছিল।

আমি খুব কম লোককেই এত পরিশ্রম করতে দেখেছি। কেউ কোন কথা বললে তাকে ৩/৪ মিনিটে সরিয়ে দিতেন না, ৫, ১০, ১৫ মিনিট এমন কি এক ঘন্টা পর্যন্ত তার সংগে কথা বলতেন, যা বলার তা বলতেন, যা শোনার তা শুনতেন। ব্ল্যাক থানডার যখন শেষ হল, সাফল্যমণ্ডিত হল, সংবাদ পত্রে দেখেছিলাম কেউ বলেছিলেন সিদ্ধার্থ রায় মহাশয়ের কৃতিত্ব, কেউ বলেছিলেন গীল সাহেবের কৃতিত্ব, কেউ বা বলেছিলেন ন্যাশানাল সিকিউরিটি গার্ডের কৃতিত্ব, কিন্তু আমি জানি যে, কৃতিত্ব হচ্ছে একটা লোকের তিনি হচ্ছেন মাননীয় রাজীব গান্ধী। আমার কাছে সেই প্ল্যানটা আছে, লাল, নীল, ব্লু পেনসিল দিয়ে লেখা আছে, কোথায় যেতে হবে, কোথায় ঢুকতে পারা যাবে, কোথায় ঢুকতে পারা যাবে না। তার পররাষ্ট্র নীতি সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয় যা বললেন তার সংগে আমি সম্পূর্ণভাবে একমত। তাঁর মৃতদেহ যখন দিল্লীতে দাহ করা হচ্ছিল তখন আমি সেখানে ছিলাম পৃথিবীর সমস্ত দেশের এমন কোন মানুষ নেই, যিনি সেই সময়ে সেখানে উপস্থিত ছিলেন না। তিনি তখন প্রধানমন্ত্রি ছিলেন না, লীডার অফ দি অপোজিশন ছিলেন। নির্বাচন আসন্ন, হাউস ভেঙ্গে গেছে, কিন্তু তাঁর সেই অনুষ্ঠানে পৃথিবীর একটা দেশও বাকি ছিল না, সব বড় বড় লোক তাঁকে ভালবেসে, শ্রদ্ধা জানাতে এসেছিলেন। আমার মনে হয় তার পররাষ্ট্র নীতি ভারতবর্ষের মানুষ চিরকাল মনে রাখবে। সার, একটা কথা আমি খুব বিনয়ের সংগে বলছি যে, মাননীয় রাজীব গান্ধী খুব নির্মল হৃদয়ের মানুষ ছিলেন, তিনি চোর, জোচ্চোর ছিলেন না।

**[1.20 - 1.30 p.m.]**

অন্যায় যদি হোত, বলতেন যে অন্যায় হয়েছে। পরিষ্কার হৃদয়ের মানুষ ছিলেন তিনি। তাঁর সাথে সারা ভারতবর্ষ ঘুরতে গিয়ে পাঞ্জাবে দেখলাম, সেখানে দেয়ালে দেয়ালে তাঁর বিরুদ্ধে ব্যক্তিগত জঘণ্য সব আক্রমণ। আমি সেদিকে দৃষ্টি আকর্ষণ করায় তিনি বললেন, ওকে এই যে সহ্য করে যাওয়া কোনরকম প্রতিবাদ করলেন না বা কারো উপর রাগ করলেন না। কখনও দেখেছেন বাগান্বিতভাবে তাকে বিবৃতি দিতে? বলেছেন, বলতে দিন, পরে ভুল বুঝতে পারবেন। মনে পড়ে গেল কবির কথা। সত্যি তাঁর মন থেকেই একথা এসেছে :—

যদি দুঃখ দহিতে হয়, তবু মিথ্যা চিন্তা নয়,

তবু অশুভ চিন্তা নয়।

যদি দৈন্য বহিতে হয়, তবু মিথ্যা কর্ম নয়,

তবু অশুভ কর্ম নয়।

যদি দ্বন্দ্ব সহিতে হয়, তবু মিথ্যা বাক্য নয়,

তবু অশুভ বাক্য নয়।

এটাই তিনি প্রকৃতভাবে দেখিয়ে গেছেন। আমি নিজে পাশে থেকে সেটা দেখেছি। তিনি চোর-জোচ্চোর ছিলেন না এটা প্রমাণিত হয়ে গেছে এবং আজ সেটা বিশদভাবেই হয়েছে। কিন্তু তাঁর বিরুদ্ধে ব্যক্তিগত আক্রমণ হোল। আজকে তাঁকে আমরা হারিয়েছি। তাঁকে যে হারাবো সে ব্যাপারে আমার হঠাৎ একটা চিন্তা হয়েছিল মে মাসের ৬/৭ তারিখে যখন তিনি সারা বাংলা ঘুরে বেড়াচ্ছেন। ৬ই মে সকাল ৮টা থেকে তাঁর সঙ্গে মালদা ঘুরছিলাম। তার পরদিন দেড়টা পর্যন্ত আমরা একসাথে ছিলাম। ৬ই মে তারিখটি জীবনে ভুলতে পারবো না। সারা রাত তিনি ঘুমোলেন না। ৩.২০ মিনিট ভোর বেলায় তাঁকে ডাকা হয় হাওড়ায়। সেটা শেষ হতে না হতেই সুব্রত মুখার্জী, দেওকিনন্দন পোদ্দার, রাজেশ খৈতান এঁরা এসে বললেন যে বড়বাজারে যেতে হবে। তাঁকে বড়বাজারে নিয়ে গেলেন ওরা। সাড়ে চারটার সময় ভোরবেলা সভা হোল বড়বাজারে। তার নিদ্রা নেই, বিশ্রাম নেই, খাওয়া-দাওয়া নেই। তার পরদিন সকাল ৭টার সময় চলে গেলেন

আসানসোল সারা রাত কাজ করলেন। সেই ৬/৭ তারিখে দেখেছিলাম, তাঁর মুখ অন্যরকম একটা প্রকৃতি, অন্যরকম একটা চেহারা। আমি সত্যি কথা বলছি— মনে হল তিনি নিজেকে যেন বিলিয়ে দিয়েছেন, কোন দিকেই ভ্রূক্ষেপ করছেন না, কোন সিকিউরিটিকে কাছে আসতে দিচ্ছেন না। যে এসে ওঁকে জড়িয়ে ধরছে, তিনিও তাকে জড়িয়ে ধরছেন। সেখানে হাজার হাজার মানুষ। কত হাজার মানুষ বলা যাবে না। সেখানে যে এসে যা দিচ্ছে, তাই খাচ্ছেন লজেনচুস দিচ্ছে, তাই খাচ্ছেন। বারাসতে কেউ পেয়ারা ছুড়লো। সেটা ধরলেন ক্রিকেট বলের মত। সেটাও খেলেন। নতুন একরকম আইসক্রিম বেরিয়েছে, চুষে চুষে খেতে হয়, পেপসি নাকি নাম। জীবনেও দেখিনি। মাইকে কিছু বলবার পর আমি বললাম, 'এবারে রাজীব গান্ধী বলবেন।' দেখলাম রাজীব তিনি পেপসি চুসছেন। আমি বললাম, তোমার গলাটা খারাপ রাজীব, হোয়াট আর ইউ ডুয়িং? খাচ্ছো, কিন্তু কোন জলে কে কোথায় এটা তৈরী করেছে কিছুই জানো না। কেন খাচ্ছো? কিন্তু তাঁর মুখ দেখে মনে পড়ে গেল কবির কথা। তাঁর মুখ দেখে মনে হল, তিনি যেন বলছেন, 'মুক্ত আমি, তৃপ্ত আমি, শান্ত আমি, শীতল আমি। বিলিয়ে দিয়েছেন মানুষের কাছে।' রাস্তায় যাচ্ছেন জীপে করে, মিটিং স্থল থেকে হ্যালিপ্যাডে গলাটা একটু ভাল করবার জন্য গরম জল দরকার। কোথায় পাবেন? হঠাৎ দুম্ করে গাড়ি থামিয়ে একটা চা বিক্রেতা, কলসীতে করে যে চা বিক্রি করে, তার কাছ থেকে গরম জল চেয়ে নিয়ে সেটা খেলেন। চারদিকে এইভাবে চলেছেন তিনি। আমার মনে হল, এক নতুন রাজীব গান্ধীকে দেখলাম হ্যালিকপ্টারে আমি তাঁকে বললাম, এসব কেন করছো? কিছু মানছো না কেন? আমাদের রেসপনসিবিলিটিটাতো দেখবে! তিনি বলেছিলেন, 'এদের জন্য কিছু করতে পারিনি। হাজার হাজার, লক্ষ লক্ষ বেকার আজকে সারা ভারতবর্ষে। ওরা যদি এটা করে আনন্দ পায় পাক না, আনন্দ। এদের আমি সমস্যা সমাধান করতে দৃঢ় প্রতিজ্ঞ। তিনি নিজেকে টোটালি এ্যান্ড কমপ্লিটলী ডেডিকেটেড করেছিলেন। আপনারা বিশ্বাস করুন আমি ওঁনার খুব কাছে ছিলাম এবং আমি তাঁকে দেখেছি। তিনি যদি আমাকে বাংলায় না পাঠাতেন তা হলে আমি রাজনীতিতে আসতাম না। আমি তাঁর কথা শুনতাম, তাঁকে অনেক দিন ধরে জানতাম। তাই আমি বলছি আপনারা আসুন আমরা সকলে মিলে ওই অশুভ শক্তির বিরোধিতা করি, যেটা মাননীয় মুখ্যমন্ত্রি বললেন। আর হচ্ছে মানুষের কাছে পরিষ্কার করে বলে দিতে হবে তাঁর বিরুদ্ধে যে সমস্ত কথা বলা হয়েছিল সেই গুলি মিথ্যা, তাঁর বিরুদ্ধে যে গুলি প্রচার করা হয়েছিল সেই গুলি ভিত্তিহীন। তিনি একজন সর্বাঙ্গ সুন্দর মানুষ ছিলেন, সেই সর্বাঙ্গ সুন্দর মানুষকে আমরা স্মরণ করছি। সেই সর্বাঙ্গ সুন্দর মানুষ যে স্থানেই থাকুন না কেন কোথায় আছেন তা আমি জানি না- যে লোকেই তিনি থাকুন না কেন তোমাকে আমরা ভুলবো না, তোমার কাজকে আমরা ব্যর্থ হতে দেব না, রাজীব গান্ধী তোমাকে আমরা প্রণাম জানাই। আর সমবেদনা জানাই পরিবার বর্গকে, তাঁর স্ত্রী সোনিয়া গান্ধীকে পুত্র রাহুল গান্ধী এবং পুত্রী প্রিয়াংকা গান্ধীকে। তাঁদের জানাই যে তাঁদের দুঃখ আমরাও বহন করছি, আমরাও অংশীদার তাঁদের দুঃখের।

**Mr. Speaker :** I think the Resolution is adopted unanimously.

**Mr. Speaker :** Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you, Ladies and Gentlemen, secretary will send the Resolution to the members of bereaved family of the deceased.

## ADJOURNMENT

The Assembly was then adjourned at 1.29 p.m. till 11 a.m. on Saturday, the 20the July, 1991 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Saturday. the 20th July, 1991 at 11 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 7 Ministers of State and 155 members.

[11.00-11.10 A. M.]

**...( Noise )...**

**WEST BENGAL LEGISLATIVE ASSEMBLY**

1st Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to persent the first Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 18th July, 1991 and recommended the followings programme of business from 20th to 26th July, 1991.

| | | | |
|---|---|---|---|
| Saturday, 20-7-91 | 11.00 A.M. | - | Discussion on Governor's Address ... 4 hours |
| Monday, 22-7-91 | | - | Discussion on Governor's Address ... 4 hours |
| Wednesday, 24-7-91 | | - | Discussion on Governor's Address ... 4 hours |
| Thhrsday, 25-7-91 | | - | Discussion on Governor's Address ... 4 hours |
| Friday, 26-7-91 | 3.00 P.M. | - | i) Presentaion of Budget Estimate for 1991-92 |
| | | - | ii) Motion fo Vote on Account |

Now the Minister-in-charge of Parliamentary Affairs Department

may please move the Motions for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha :** মাননীয় অধ্যক্ষ মহাশয় কার্য উপদেষ্টা কমিটির প্রথম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put & agreed to.

(noise and interruption)

**Mr Speaker :** Under rule 9(1) of the rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate a panel of Chairman consisting of the following members :-

(1) Shri Gyan Singh Sohanpal

(2) Shri Sachin Sen

(3) Shri Krishna Chandra Haldar

(4) Shri Kripa Sindhu Saha

(5) Shri Subhas Goswami and

(6) Shri Nani Kar

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of Reported outrage on the people by the supporters of the major Ruling Party specially after the election.

The member still get ample opportunity to raise the matter during the discussion on Governor's Address which is commencing from to-day. Morever, the member may raise the matter through Calling Attention, Question, mention etc.

I therefore, withhold my consent to this motion. The member may however read out the text of ther motion as amended.

**ডাঃ মানস ভুঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল —

সমগ্র পশ্চিমবঙ্গ বিশেষ করে নির্বাচনের পর থেকে গরিষ্ঠ শাসক দলের সমর্থকরা শান্তিকামী মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। হাওড়া জেলার কান্দুয়া থেকে মেদিনীপুরের সোনাখালী গ্রাম অত্যাচারের শিকার। আদিবাসী ও হরিজনরাও বাদ পড়ছেন না। প্রশাসন নীরব।

মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে আছেন, আজকে দিনের পর দিন ...

## Calling Attention.

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention,namely :

(1) Total disruption in the supply of Mother Dairy Milk by Shri Deba Prasad Sarkar and Dr. Manas Bhunia

(2) Alleged murder of a C. P. I. (M) leader at Katwa, Burdwan on 19.7.91 by Shri Shish Mohammad

(3) Killing of Manjum Hossain : by Shri Nani Kar.

I have selected the notice of Shri Deba Prasad Sarkar and Dr. Manas Bhunia on the subject of Total disruption in the supply of Mother Diary Milk.

The minister in charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha : 30.7.91**

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার .........

**মিঃ স্পীকার :** আপনার কথা পরে শুনবো, এখন বসুন।

**শ্রীভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগণায় এক ভয়াবহ তান্ডব চলছে। সেখানে সমাজবিরোধীরা রাজনৈতিক দলের মদ ত পুষ্ট হয়ে যে অবস্থা চালাচ্ছে তাতে বনগাঁ বিধানসভার ২টি থানা বনগাঁ ও গোপালনগর থানায় তান্ডব হয়েছে। এই বিষয়ে বারংবার স্বরাষ্ট্র বিভাগকে জানানো সত্ত্বেও কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এবং তাতে দেখা যাচ্ছে যে গত ২ মাসে ২৯টির উপরে ডাকাতি এবং ২টি খুন হয়েছে। গোপালনগর থানায় একটি নাম কেয়াস্থে পুলিস পিকেট বসানো হয়েছে দেখানোর জন্য, কিন্তু তার কোন ফোর্স বা ব্যবস্থা নেই। শুধু তাই নয় সমাজবিরোধীরা গোপালনগর থানার পুলিসের সঙ্গে আঁতাত করে চলেছে এবং বনগাঁ থানার অধীনে গত এক সপ্তাহে প্রচুর ডাকাতি হয়েছে।

[11.10 - 11.20 a.m.]

সেখানকার মানুষের জীবনযাত্রা অতিষ্ঠ হয়ে উঠেছে। সেখানে ৮৫ হাজার টাকা ছিনতাই হয়ে গেছে, পুলিস সমাজ বিরোধীদের সঙ্গে আঁতাত করে চলছে। এই ৮৫ হাজার টাকা উদ্ধার করেছে কিন্তু আসামীদের সঙ্গে থানার যোগসাজসে তারা ভাগ বাটোয়ারা করেছে এবং যার ছিনতাই হয়েছিল তাঁকে ৩০ হাজার টাকা ফেরৎ দিয়েছে। বনগাঁ থানার ও. সি. এবং গোপালনগর থানার ও. সি যেভাবে এলাকার সমাজবিরোধীদের সঙ্গে মেলামেশা করছে সেটা অত্যন্ত উদ্বেগজনক ব্যাপার। এই সমস্ত সমাজবিরোধীদের দিয়ে এলাকার সাধারণ মানুষের উপর, যারা কংগ্রেসকে সমর্থন করেছে-ডাকাতি রাহাজানি করান হচ্ছে। যাতে তাদেরকে উৎখাত করা যায়। স্যার, আমি বিষয়টি স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি এবং আরো বলি বনগাঁ থানার ও.

সি ও গোপালনগর থানার ও. সি একটি রাজনৈতিক দলের মদতপুষ্ট হয়ে চলছে এবং সমাজবিরোধীদের সঙ্গে আঁতাত করে চলছে। ঐ এলাকায় এক মাসের মধ্যে ২৯ টি বাড়িতে ডাকাতি হয়েছে। এলাকার কংগ্রেসের সভাপতির বাড়ীতে তাঁকে রিভালবার দেখিয়ে সারারাত্রি ডাকাতি করা হয়েছে। তাই মুখ্যমন্ত্রির কাছে আমার আবেদন অবিলম্বে বনগাঁ থানার এবং গোপালনগর থানায় পুলিসি ব্যবস্থা জোরদার করুন। অসৎ পুলিশ অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা নিন এবং বনগাঁ থানার মানুষদের ভালভাবে বাঁচার অধিকার দিন।

**শ্রী সুব্রত মুখার্জী :** মিঃ স্পীকার স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আপনি বিজনেস এ্যাডভাইসারী কমিটির চেয়ারপার্সন। আপনি নিজে একটা কনভেনশান চালু করেছেন যে শনিবার দিন বা ছুটির দিন যদি হাউস হয় তাহলে সেদিন কোয়েশ্চেন এবং মেনশান থাকে না। এই অনুযায়ী বিজনেস এ্যাডভাইসারী কমিটিতে সিদ্ধান্তও নেওয়া হয়েছে। অথচ আপনি আজকে মেনশান এ্যালাউ করছেন, আপনি নিজে বলেছেন কোয়েশ্চন মেনশান হচ্ছে বিরোধীদলের রাইট। আজকে যদি আপনি মেনশান এ্যালাউ করেন তাহলে আমাদেরও কতকগুলি গুরুত্বপূর্ণ ইস্যু আছে সেইগুলি বলার সুযোগ দিন। বিজনেস এ্যাডভাইসারী কমিটিতে সিদ্ধান্ত হল এক রকম আর আপনি সুয়োমটো এক রকম নোটিশ দিলেন। আপনি যদি এটা করেন তাহলে আমাদের আপত্তি নেই, আপনি আমাদের নোটিশ দিতে দিন।

**মিঃ স্পীকার :** ব্যাপারটা হচ্ছে আপনি যে কনভেনশানের কথাটা বলছেন এটা ঠিকই যে বিজনেস এ্যাডভাইসারী কমিটিতে সিদ্ধান্ত নিয়েছিলাম কিন্তু মেনশানের ব্যাপারটা ভুল করে বলা হয়নি। শনিবার কোয়েশ্চেন এ্যানসার ছাপা হয়না কিন্তু এখানে যখন ডিপার্টমেন্ট মেনশানটা ছেপেছে তখন এটা বাদ দিতে পারিনা। আমরা প্রতি মিটিংয়ে বলে দিই এই শনিবার কোয়েশ্চেন মেনশান হবে না। যেহেতু এটা প্রথম শনিবার সেইজন্য এটা এ্যানাউন্স হয়নি। তাই ডিপার্টমেন্ট থেকে এটা ছেপে দিয়েছে, এটা অস্বীকার করে লাভ নেই, এটা একটা স্লিপ হয়ে গছে।

**শ্রীসুব্রত মুখার্জী :** এটা যদি ডিপার্টমেন্টের ভুল হয়ে থাকে তাহলে স্টাফদের বকুন।

**মিঃ স্পীকার :** এই স্লিপটা আমাদের হয়েছে, এটার জন্য স্টাফকে বলব কেন?

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যা বলবেন আমরা তা মেনে নেব।

**মিঃ স্পীকার :** ঠিক আছে। এখন আবুল হাসনাৎ খান।

**শ্রী আবুল হাসনাৎ খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গা ভঙনের ফলে আমাদের মুর্শিদাবাদ এবং মালদা জেলায় অনেকগুলি এলাকা প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্থ। আমাদের ফারাক্কা ব্লকের মহেশপুর ও ধুলিয়ান সেইসঙ্গে রঘুনাথগঞ্জ, ভগবানগোলা, আখরিগঞ্জ এবং জলঙ্গি এলাকার অনেকগুলি ব্লক প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। তা ছাড়া মালদা, মাণিকচক, কালিয়াচক সহ বহু এলাকায় বর্তমানে বর্ষার সময় গঙ্গার ভাঙনের কবলে পড়েছে। আমি আশা করবো মাননীয় সেচমন্ত্রি এই বিষয়ে যথাযত ব্যবস্থা গ্রহণ করবেন যাতে গঙ্গার ভাঙ্গন রোধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা যায়।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। একটা বিষয় এখানে রাখছি। আপনি জানেন স্যার, যে এই চলতি বছরের থেকে মাধ্যমিক শিক্ষা পর্যদ কর্তৃপক্ষ মাধ্যমিক পরীক্ষার্থীদের ওপর দশ টাকা করে রেজিসট্রেশান ফি চালু করেছে। স্বাধীনতার পর এই প্রথম মাধ্যমিক পরীক্ষার্থীদের ওপর রেজিসট্রেশান ফি চালু করা হলো। এর ফলে পর্যদের অর্ধ কোটি বাড়তি আয় হবে। এবং এটা পশ্চিম বংলার দুঃস্থ অভিভাবকদের ওপর জোর করে ঘাড়ে চাপিয়ে দেওয়া হলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রি মহাশয়ের কাছে এটাই আমার জিজ্ঞাস্য

এখানে রাজ্য সরকারের ঘোষিত নীতি যে পশ্চিমবাংলার অভিভাবকদের কাছে শিক্ষার ব্যয় ভার কমানো বা লাঘব করা। কিন্তু তা না করে পশ্চিমবাংলার দুঃস্থ অভিভাবকদের ঘাড়ের ওপর জোর করে এই বোঝা চাপিয়ে দেওয়া হলো। আমি এর প্রতিকারের দাবী জানাচ্ছি।

**শ্রীরবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার কাছে একটি গুরুত্বপুর্ণ ঘটনার কথা উল্লেখ করতে চাই। গত পরশুদিন আঠেরো তারিখে বাদুড়িয়ার কুলিয়া গ্রামে আমাদের এক পার্টির নেতা হাইস্কুলের শিক্ষক এবং পঞ্চায়েতের উপ-প্রধান মহাজ্জেম হোসেনকে নৃশংসভাবে কংগ্রেসীদের মদতপুষ্ট সমাজবিরোধীদের দ্বারা হত্যা করা হয়েছে এবং আপনি জানেন স্যার, এফ, আই, আরে যেসব নামগুলি আছে— অরুণ সরকার, অশোক সরকার, যুধিষ্ঠির যারা খুন করেছে। কাজী আবদুল গফফুর এখানে আছেন। তারা নির্বাচনের আগের থেকে এই এলাকাতে সমাজবিরোধী কার্য্যকলাপ করে আসছে। নির্বাচনের আগের থেকে ওই এলাকাতে সমাজবিরোধী কার্য্যকলাপ করে আসছে। নির্বাচনের সময় কয়েকটি বুথ জোর করে দখল করে রিগিং করেছে। মহাজ্জেম হোসেন ওই এলাকার জনপ্রিয় নেতা ছিলেন। এখানে বিরোধী দলের নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় আছেন, আমি এই ছবি দিয়ে দিচ্ছি আপনার মাধ্যমে তাঁর কাছে। গৌতম দেবও গিয়েছিলেন। আমি এখানে রাজনৈতিক সততার দাবী করছি। মহাজ্জেম হোসেন ওই এলাকায় জনপ্রিয় নেতা ছিলেন। কংগ্রেস বিভিন্ন জায়গাতে তথাকথিত খুন ও সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার চেষ্টা করছে। পশ্চিমবাংলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার চক্রান্ত করছে। আমি তাঁকে অনুরোধ করবো তিনি ওখানে চলে যান এবং গিয়ে দেখুন, আপনাদের আশ্রয়ে সমাজবিরোধীরা কিভাবে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা বিপন্ন করবার চেষ্টা করছে। এই সত্যতার দাবী আমি আপনার কাছে রাখছি। এই ছবি আমি দিয়ে দিচ্ছি আপনার মাধ্যমে বিরোধী দলের নেতাকে। এই সমস্ত সমাজবিরোধী কার্য্যকলাপ বন্ধ করবার জন্য, দোষীদের অবিলম্বে গ্রেপ্তার করবার জন্য আমি মাননীয় মন্ত্রির কাছে দাবী করছি। দোষীদের অবিলম্বে গ্রেপ্তার করুন। কঠোর শাস্তি দিন। এই আবেদন আমি জানাচ্ছি এবং সনির্বন্ধ অনুরোধ জানাচ্ছি বিরোধীদলের নেতার কাছে।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় :** অন এ পয়েন্ট অফ পারসোনাল একসপ্লানেশান, আমার মাননীয় বন্ধু বললেন যে আমার যাওয়ার উচিৎ, ঠিকই কথা বলেছেন। যেতে গেলে. ঘটনা হচ্ছে, আমি বলব, ওঁরাও বলুন জ্যোতিবাবু এবং আমি দুজনে একসঙ্গে যাবো প্রত্যেক জায়গাতে।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে আমি জানাচ্ছি, আমার বারুইপুর কেন্দ্রে নির্বাচনের ফলাফল ঘোষণার পর থেকে এখনো পর্যন্ত তিনজন মানুষকে খুন করা হয়েছে, ও মাকর্সবাদী সন্ত্রাসের বলি হতে হয়েছে। এখানে সভায় মুখ্যমন্ত্রি উপস্থিত আছেন, এই ব্যাপারে আমি তার কাছে বিবৃতি দাবি করছি, এখানে একটার পর একটা খুন হচ্ছে। গত ১৭ তারিখে অমর চন্দ্র মহাত্মা তার, ৭০ বছরের বৃদ্ধ কংগ্রেস কর্মী যখন তার বাড়ীর সামনে রাস্তা দিয়ে যাচ্ছিলেন, তখন সি পি এম কর্মীরা তাঁকে খুন করেছে। আর আকতার আলি নস্কর, তিনি প্রধান ছিলেন, তিনি যখন তার বাড়ীর দাওয়ায় বসে ছিলেন, তখন দুবৃর্ত্তরা তার বাড়ীতে ঢুকে তাঁকে গুলি করে। সে এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। কিন্তু সবচেয়ে বড় কথা যেটা এবং যেটা এই হাউসকে আমি মেনশান করতে চাই, সেটা হচ্ছে তাকে হাসপাতালে গিয়েও ভয় দেখানো হচ্ছে, সি পি এমের কর্মীরা হাসপাতালে গিয়েও ভয় দেখাচ্ছে। সেই কারণে তাকে হাসপাতাল থেকে স্থানান্তরিত করে একটা গোপন স্থানে নিয়ে যাওয়া হয়েছে। আজকে তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় মাধ্যমে, মাননীয়ের মুখ্যমন্ত্রির কাছে আমি এই বিষয়ে বিবৃতি দাবী করছি এবং এই খুনের বিচার চাই।

**শ্রীদিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভার কাছে একটি খুনের সংবাদ জানাতে চাই। কাটোয়ার একজন শ্রদ্ধেয় শিক্ষক, কাটোয়া ব্লক কৃষক সমিতির সম্পাদক সনৎ মন্ডলকে

পরিকল্পিতভাবে খুন করা হয়েছে। তিনি সেখানকার পার্টির একজন দায়িত্বশীল নেতাও ছিলেন। স্কুলের পর তিনি যখন বাড়ি ফিরছিলেন তখন কাটোয়ার অগ্রদীপ রেল স্টেশনের কাছে রেলওয়ে ক্রসিং-এ কংগ্রেসীরা নৃশংসভাবে তাঁকে গুলি করে হত্যা করে। আপনি জানেন বর্ধমান জেলায় কংগ্রেসীদের কবর হয়ে গেছে। বিধানসভা বা লোকসভা আসনে তারা একটিও আসনে জয়লাভ করতে পারেনি। সেইজন্য ওদের মাথা খারাপ হয়ে গেছে ও আজকে তারা সি.পি এম পার্টির লোকদের উপর হামলা চালাচ্ছে ও তাদের খুন করছে।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এলাকায় কাঁদিতে মহুলা, চরহালপুর, চরযদুপুর প্রভৃতি এলাকায় ভাগীরথীর ভাঙ্গনে সমস্ত চাষের জমি নষ্ট হয়ে যাচ্ছে এবং বহু বাড়ি সেখানে ধ্বংস হয়ে যাচ্ছে। সেখানে গঙ্গার ভাঙ্গনের প্রতিরোধেরে কোন ব্যবস্থা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রিকে অনুরোধ করছি, তিনি অবিলম্বে সেই এলাকা পরিদর্শন করে এই ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা করুন।

**শ্রীননী কর :** মিঃ স্পীকার স্যার, আপনি জানেন কদিন আগে আমাদের মাধ্যমিক পরীক্ষার ফল বেরিয়েছে। অমিত দাস নামে একজন পরীক্ষার্থী পাশ করেছেন, কিন্তু অমিত দাস তার পাশের খবর জানতে পারল না। কারণ ২২ শে মে জলেশ্বর এলাকার গাইঘাটা থানায়, এস এফ আই নেতা, স্কুলে পড়া একটি অল্প বয়সী ছেলেকে সেদিন খুন করা হয়েছিল এবং এই খুন করা হয়েছিল রাজীব গান্ধীর খুনের বদলা হিসাবে। স্যার, আপনি জানেন বিগত মে মাসের ২১ তারিখে প্রয়াত প্রধানমন্ত্রি খুন হলেন নৃশংসভাবে, সেই ব্যাপারে গতকাল আমরা সকলে মিলে প্রস্তাব নিলাম, মাননীয় মুখ্যমন্ত্রি বললেন, বিরোধী দলের নেতাও বললেন যে এটা দুঃখজনক এবং সাংঘাতিক ঘটনা। স্যার, অমিত দাসকে খুন করা হল, প্রথমে তার চোখ উপড়ে নেওয়া হল, তারপর ১৮ বার তাকে আঘাত করা হল, তারপর তাকে যখন হাসপাতালে নিয়ে যাওয়া হচ্ছে তখন হাসপাতাল যাওয়ার পথ বন্ধ করে দেওয়া হল এবং বলা হল রাজীব গান্ধীকে খুন করেছ, তাই খুন করলাম। কংগ্রেসী গুণ্ডারা এই কাজ করল ২২ তারিখে। এরজন্য বিরোধী দলের নেতাকে বলব তাঁর আজকে ক্ষমা চাওয়া উচিত।

(তুমুল গোলমাল)

রাজীব গান্ধী খুন হলে ওদের চোখের জল বেরিয়ে আসে কিন্তু অমিত দাসের বেলায় ওদের জল অস্ত্র হয়ে তাকে আঘাত করল। কিছুদিন আগে বামপন্থীদের বিরুদ্ধে সি পি এমের বিরুদ্ধে হেট ক্যামপেন শুরু করেছেন ওরা, তারজন্য বিরোধী দলের নেতা বিধান সভায় রাজ্যপালের ভাষণকে পর্যন্ত বয়কট করেছেন তাঁদের এম এল এ-দের সংগে কথা না বলে। এরইজন্য এই পরিণতি ঘটছে। এই ধরণের কাজ অবিলম্বে বন্ধ হওয়া উচিত।

(তুমুল হট্টগোল)

**Government Business ::**

**Laying of Accounts :**

Laying of Annual Accounts of the North Bengal State Transport Corporation

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Accounts of the North Bengal State Transport Corpoation

for the years from 1976-77 to 1979-80 along with Audit Report and Audit Certificates thereon.

## Laying of Ordinance

The West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1991.

**Dr. Asim Das Gupta :** Sir, I beg to lay before the Assembly the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1991 (West Bengal Ordinance No. III of 1991) under Article 213 (2) (a) of the Constitution of India.

**Mr. Speaker :** Members are informed that there will be a packet lunch during recess at 1.00 p.m. Members of the Press are also invited to the same.

**শ্রীসত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সভা সবে বসল, আমরা একটা জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আশা করি আপনিও জিনিসটা অনুভব করবেন। এবারে অনেক নতুন মন্ত্রি এসেছেন, আমরা যখন মেনশান এবং অন্যান্য বক্তব্য রাখব তখন আমাদের একটু অসুবিধা হবে। সেজন্য আপনার কাছে আবেদন মন্ত্রিদের পিছনে নাম বা কোন ডিপার্টমেন্ট যদি লেখা থাকে তাহলে আমাদের পক্ষে একটু সুবিধা হয়, যেমন পুলিস অফিসারদের / ডি. সি. সাব-ইনসপেক্টরদের গলায় বুকে একটা করে ব্যাজ লাগান থাকে তাতে আমাদের বুঝতে সুবিধা হয় তেমনি মন্ত্রিদের এ্যাটেনসান ড্র করার জন্য তাঁদের পিছনে নাম বা ডিপার্টমেন্ট লেখা থাকলে আমাদের পক্ষে সুবিধা হয়।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি কংগ্রেস দলের কথা, নাকি কংগ্রেসের ৮/১০ টা গোষ্ঠী আছে তার একটা গোষ্ঠীর কথা?

**মিঃ স্পীকার ঃ** Mr. Bapuli there are many new Ministers.

তাঁদের পিছনে একটা করে সাইনবোর্ড রাখার কথা বলছেন, কিন্তু যারা নতুন মেম্বার এসেছেন, দেয়ার আর মেনি নিউ মেম্বারস, তাঁদের সামনে কি সাইন-বোর্ড লাগাতে হবে?

[11.30 - 11.40 a.m.]

### রাজ্যপালের ভাষণের উপর আলোচনা

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব এই সভায় কালকে পেশ করা হয়েছে আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। কি কারণে করছি— সেটা পরে বলব। তার পূর্বে আপনার অনুমতি নিয়ে আমি দুটি কথা বলতে চাই আশাকরি আপনি আমাকে সেই অনুমতি দেবেন। একটি হল এই— আপনি যখন স্পীকার নির্বাচিত হলেন তখন আমি থাকতে পারিনি—আমি অত্যন্ত আনন্দিত যে, আপনি তৃতীয়বার স্পীকার নির্বাচিত হয়েছেন। এখানে মাননীয় সদস্যরা কেউ জানেন না যে, আমি আপনাকে কবে থেকে চিনি-আপনি যখন প্রথম মন্ত্রি হলেন ১৯৭৭ সালে তখন উঠতি উকিল ছিলেন। আমি বরাবরই যারা

উঠতি উকিল, ব্যারিষ্টার (জুনিয়ার) তাদের একটা লিষ্ট রাখি। কারণ যখন মামলা আসে তখন কার কাছে পাঠাতে হয়, কি করতে হয়, এই সব জানি—আমি আপনার নাম অনেক করেছি। কিন্তু দুঃখের বিষয় আপনি মন্ত্রী হয়ে গেলেন। এটা এই কারণে বলছি — কালকে মুখ্যমন্ত্রি যে কথা বললেন— সেটা আমার খুব ভাল লাগল। আজকে ভারতবর্ষে যত বড়ই সংখ্যাগরিষ্ঠতা থাকুক না কেন কোন দলের, সেই দল একা জোর করে শাসনকার্য চালাতে পারে, চালানো যায়? বিরোধী দল আছে, অন্যান্য দল আছে তার সঙ্গে—

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতো কলির সন্ধে, এর মধ্যেই যত উত্তেজনা! আসল কথায় এলে তখন দেখা যাবে কি হয়। আমি অত্যন্ত আনন্দিত হতাম যদি মুখ্যমন্ত্রি একবার আমাকে বলতেন যে, হালিম সাহেবকে আমরা স্পীকার করব—আপনি এই ব্যাপারে কি বলেন? আমি তখন বলতাম কেবল সমর্থন করছি না, সেকেণ্ড আমি করতে চাই। আই উড্ সেকন্ড দি রেজলিউসন। হাউসে আপনারা জানেন না, আমরা আমাদের প্রফেসনে যারা আছি সেই প্রফেসনের ভিতর আমাদের একটা আলাদা জিনিস আছে। এখানে যিনি স্পীকার হয়েছেন আমি তাঁকে সম্পূর্ণ সমর্থন করছি, অভিনন্দন জানাচ্ছি। দ্বিতীয় যে কথাটি আমি বলতে চাই, তা হল এই — আমাদের সঙ্গে জ্যোতিবাবুর অনেক মত-পার্থক্য আছে, কোন সন্দেহ নেই। ১৯৬২ সাল থেকে মতপার্থক্য আছে, সেটা পরিষ্কার ভাবে হাউসে বলা আছে বক্তৃতার মাধ্যমে। ঘোর মতভেদ আছে কিন্তু তাসত্বেও আমি সংবাদপত্রে যখন দেখলাম যে আমাদের জ্যোতি বসু, বাংলার জ্যোতি বসু ইউনাইটেড্ ষ্টেটস কংগ্রেস থেকে আমন্ত্রিত হয়েছেন তাদের সেখানে গিয়ে ভাষণ দেবার জন্য, তখন আমার মনে প্রানে একটা আনন্দের ঢেউ বয়ে গেল বাঙালী হিসাবে-তার জন্য আমি আজকে মুখ্যমন্ত্রিকে অভিনন্দন জানাচ্ছি। তিনি ৪ বার জিতে এসেছেন, বিরাট জয়লাভ করেছেন নিশ্চয়, এ বিষয়ে কোন সন্দেহ নেই, তার জন্যও অভিনন্দন জানাচ্ছি। আমরা পরাজিত হয়েছি। মাননীয় বন্ধু একটু আগে বললেন, আমরা তো মরে গেছি। আমরা এখানে ভুত এসেছি। আমি আগেই ১৯৬৯ সালে এই কথা বলেছি। আমরা আজকে ৪১ জন ভুত ও ২ জন ভুতনি, এখানে উপস্থিত হয়েছি। আপনারা বলছেন, আমরা শেষ হয়ে গেছি। আমি গ্রামে গ্রামে যাচ্ছি, ঘুরছি। যারা নির্যাতিত হচ্ছেন তাদের সেই গ্রামে গ্রামে যাচ্ছি। আমি গ্রামে গ্রামে গিয়ে আপনাদের সমর্থকদের ভাষণ শুনছি। যারা গ্রামে আছেন, তারা কি বক্তব্য রাখছেন সেটাও শুনছি। তারা যা খুশি তাই বলছে। বলুক— আমি কলকাতার ছেলে। আমি ফুটবল, ফার্সট ডিভিসন ক্রিকেট খেলেছি। মেঠো ভাষা, কলেজের ভাষাও জানি। সুতরাং পার্লামেন্টারি প্রিভিলেজ আজকে যেটা এস্ট্যাবলিস হয়ে গেছে- বাষ্টার্ড বলাটা পার্লামেন্টারি, শালা বলাটাও পার্লামেন্টারি হয়ে গেছে-শালাটা ঠিক আছে। তারপরেও বোন, মাকে নিয়ে যেসব কথা বলা হয়, সেইগুলি পার্লামেন্টারি হয়নি। সবাই বলছেন আমরা ভুত হয়ে গেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা হেরে গেছি, ভুত হয়ে গেছি। আমাদের কবর হয়ে গেছে। নিশ্চয় হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা যে ৪১ জন ভুত ও ২ জন ভুতনি হয়ে এখানে এসেছি-আমাদের পিছনে আছে ১ কোটি ৮ লক্ষ ৬৩ হাজার ৫৭৯ জন মানুষের ভোট। আমরা নিশ্চয় ভুত। ১ কোটি ৮ লক্ষ ৬৩ হাজার ৫৭৯ ভোট পেয়ে আমরা মাত্র ৪৩ টি আসনে জিতেছি আর আপনারা ১ কোটি ১৪ লক্ষ ভোট পেয়ে ১৮৮টি আসন পেয়েছেন। আমরা ভুত নই! ১ কোটি ৮ লক্ষ ভোট পেয়ে ৪৩ টি আসন আর ১ কোটি ১৪ লক্ষ ভোট পেয়ে ১৮৮টি আসন। এর পর আমি কতকগুলি হিসাব দেব।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খেলাধুলা করতাম। চেঁচামেচি করা মাঝে মাঝে ভাল তাতে লাং পাওয়ার

বাড়ে এবং শরীর ভাল থাকে। এতে আপত্তি নেই খালি বলছি, একটু শুনুন। আপনাদের বলতে হবে না আমি ঠিক বলছি, করতালিও দিতে হবে না, খালি বলছি একটু শুনুন। আর আমাদের সঙ্গে যারা ছিলেন—

গোর্খালীগ, ইউ সি পি আই, ঝাড়খন্ডি, তাদের নিয়ে ১ কোটি ১১ লক্ষ ৯১ হাজার ৩১৭ ভোট পেয়ে আমরা এসেছি।

(গোলমাল)

আমি আরো কতগুলি হিসাব দেব। একটা ভয়ংকর ব্যাপার হয়ে গিয়েছে পশ্চিমবঙ্গে যা আগে কখনও হয়নি। এমন একটা দল ১২ পারসেন্ট ভোট পেয়ে গিয়েছে। যে দল কেবল ধর্মের প্রচার করে গিয়েছে, ধর্মের বিষয় বক্তব্য রেখে গিয়েছে, হিন্দু মুসলমান বলে প্রচার করে গিয়েছে-তারা ঐ ভোট পেয়েছে। সেই দল যে ভোট পেয়েছে তার ২৫ ভাগ ভোট আপনাদের আর ৭৫ ভাগ ভোট আমাদের। এসব যদি আপনারা হিসাব করে দেখেন তাহলে ভালভাবে বুঝতে পারবেন। আমি কালকে কমপিউটারের সাহায্যে খুব ভালো ভাবে হিসাব করে দেখেছি, আপনারাও হিসাব করলে এই অংকটা পাবেন। আমরা এখানে ৪৩ জন আছি, আমাদের যে ভোট নিয়ে নিয়েছে বি. জে. পি. তার সঙ্গে এটা যদি যোগ করেন তাহলে দেখবেন আমরা আরো ৭১টি আসন খুব সহজে জিততাম— এটা ঘটনা। তাই বলে আনন্দ করার কিছু নেই। আমি বি. জে. পি. পার্টির নামটাও করলাম। তারা কংগ্রেসের ভোটের কত অংশ এবং সি পি এমের ভোটের কত অংশ নিয়েছে সেটা বড় কথা নয়. বড় কথা হচ্ছে, আজকে এমন একটা সাম্প্রদায়িক দল পশ্চিমবঙ্গের মাটিতে এসেছে যারা আগে কখনও আসে নি। আমরা দেখেছি, ১৯৫২ সালে জনসংঘ দল যখন ছিল তখন ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জী মহাশয় বেঁচে ছিলেন। তিনি বিরাট মাপের মানুষ ছিলেন। ভাইস চ্যানসেলার ছিলেন। তাঁকে ভক্তি, শ্রদ্ধা করতাম। তিনি জয়ী হয়েছিলেন দক্ষিণ কোলকাতা লোকসভা কেন্দ্র থেকে তা ছাড়া একটি আসনও তারা পান নি। যে দল পশ্চিমবঙ্গে আধ পারসেন্ট, এক পারসেন্টের বেশী ভোট পায়নি এবারে সেই দল পশ্চিমবঙ্গে ভোট পেয়ে গেল ১২ পারসেন্ট।

[11.40 - 11.50 a.m.]

আর কি বক্তব্য রেখে এই সব ভোট পেল সেটা আমাদের জানা দরকার। আমরা কোথায় আছি। আজকে হঠাৎ কি হল পশ্চিমবঙ্গের, কোন দিকে মোড় ঘুরলো। আমি তো মনে করি এটা একটা সাংঘাতিক ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা এখান থেকে আগুন দেখেছেন। আমি যে আগুনের কথা বলছি সেই আগুন আপনারা দেখেছেন এখান থেকে। কিন্তু আমি আগুনের মধ্যস্থলে গিয়ে দেখে এসেছি, বুঝে এসেছি। একটা কথা আছে যে 'কি যাতনা বিষে বুঝিবে সে কিসে'। আমাকে মাসে একবার দুবার যেতে হয় সেখানে। আমি নিজের চোখে সেই আগুন দেখে এসেছি। আমি দেখেছি সেখানে হিন্দু মহাসভাকে, আমি দেখেছি বিশ্ব হিন্দু পরিষদকে, আমি দেখেছি বি জে পিকে। আমি যখন বাবরি মসজিদে মামলা করতে যাই তখন আমি দেখি, তাদের বক্তব্য শুনি। আপনাদের ধারণা নেই যে কি আগুন আহ্বানে আছে। সেই আগুন যদি এখানে আসে তাহলে কি অবস্থা হবে আপনারা জানেন না। আজকে উত্তরপ্রদেশে অর্ডিন্যান্স হতে চলেছে যখন ভি পি সিং অর্ডিন্যান্স করেছিলেন ৪৮ ঘন্টার মধ্যে উইথড্র করতে হয়েছিল-যে এই মসজিদটা নিয়ে নেওয়া হোক। আমি জানিনা হয়ত হবে না, কি হবে আমি জানিনা। কিন্তু এই অবস্থা চলছে। আজকে কি এই জিনিস পশ্চিমবঙ্গে হতে দেব। রামকৃষ্ণ পরমহংস দেবের পশ্চিমবঙ্গ, বিবেকানন্দের পশ্চিমবঙ্গ, দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের পশ্চিমবঙ্গ, নেতাজী সুভাষ চন্দ্র, নজরুল প্রমুখ বড় বড় লোক যেখানে বাস করতেন সেই পশ্চিমবঙ্গে এই জিনিস আমরা হতে দেবনা। আমি রাইট ইন দি সেন্টার অব দি হিট থাকার পরে এই বক্তব্যগুলি আপনাদের বলছি। এটা যে কত বড় সাংঘাতিক ঘটনা, এটাকে যদি আপনারা উড়িয়ে দেন তাহলে একটা ভয়ংকর বিপদ ডেকে আনবেন। আপনারা ভাবছেন যে চিরকাল আপনারা থাকবেন। কিন্তু আপনারা চিরকাল থাকবেন না। এমন সমস্ত ইজম আসবে সেই সব ইজমের ফলে আপনাদের সমস্ত ইজম ধুয়ে মুছে যাবে। আপনারা সেই ইজমকে আটকাতে পারবেন না। আজকে সেই চিত্র আপনাদের সামনে আসছে।

[20th July, 1991]

আজকে আমার বয়স ৭০। আমি অক্টোবরে ৭১ বছরে পড়বো। আর জ্যোতিবাবুর বয়স ৭৭। আমরা ১৯৬৫ সালে সেই আগুন দেখেছি। মুখ্যমন্ত্রির নিশ্চয়ই স্মরণে আছে যে ১৯৬৫ সালে কলকাতায় কি খুন হয়েছে। কিন্তু এই রকম জিনিস কখনই হয়নি। আজকে আমরা রবীন্দ্রনাথকে ভুলে গেছি। আমরা ভুলে গেছি তার বাণীকে। আমরা ভুলে গেছি নজরুলের বানীকে। .......

(গোলমাল)

আজকে আমি ঐ বানী ভুলিনি বলেই আপনাদের এত উল্লাসের মধ্যেও আমি আমার বক্তব্য রাখতে পারছি। আমি জানি এটা হয়ত সাময়িক ব্যাপার। কিন্তু এই অশুভ শক্তির সঙ্গে আমাদের লড়তে হবে। আমাদের সকলকে নিয়ে একটা মিলিত সিদ্ধান্তে আসতে হবে যে কি ভাবে এর বিরুদ্ধে লড়াই করা যায়। আজকে যদি এই শক্তি মাথা তুলে দাঁড়ায় তাহলে আপনারা এবং আমরা কেউ বাঁচবো না। আপনারা হয়ত বলবেন যে এত তাড়াতাড়ি বলছেন কেন, পরে বললেতো হত। কিন্তু এটা জেনে রাখুন যে হিটলারের সময়েও এই রকম ভাবা হয়েছিল। তারপরে যখন সময় এল তখন দেখাগেল যে প্রতিবাদ করার জন্য কেউ এগিয়ে এলনা। কাজেই এখন থেকেই আপনারা চিন্তা শুরু করুন। এখন থেকেই আামাদের সকলের চিন্তা শুরু করতে হবে।

"হে মোর চিত্ত পূণ্য তীর্থ জাগোরে ধীরে
এই ভারতের মহামানবের সাগর তীরে।
হেথায় দাঁড়ায়ে দু'বাহু বাড়ায়ে নমি নর দেবতারে।
এস হিন্দু এস মুসলমান এস শিখ এস এস তুমি ক্রীশ্চান
এস ব্রাহ্মণ সূচী কর মন ধরি হাত সবাকার।
মার অভিষেক এস এস ত্বরা মংগল ঘট হয়নি যে ভরা
সবার পরশে পবিত্র করা তীর্থ নীরে।"

মুসলমানের পরশে পবিত্র করা এক তীর্থ নীরে, সবার পরশে পবিত্র করা তীর্থ নীরে, এই ভারতের মহামানবের সাগর তীরে।

আজকে আমি এমন বক্তব্য শুনতে পাচ্ছি, আপনাদের বলছি, নাম করবো না, বি জে পি নয় কিন্তু বি জে পির সঙ্গে আছে তাদের কাছ থেকে এবং দিল্লীর কাগজ পত্রেও দেখেছি, দিল্লীতে শুনেছি বন্ধুদের কাছে বক্তব্য রাখছেন যে আমাদের মুসলমানদের বিরুদ্ধে কিছু নেই, কিন্তু মুসলমান ভারতবর্ষে থাক, এটা আমি চাই না। মুসলমানদের ভারতবর্ষে থাকা, এটা আমাদের অপছন্দ। এই বক্তব্য তিনি বলে যাবেন? তাকে এই জিনিস বলতে দেওয়া হবে? সরকার কিছু করবে না? এই যে বিষ শুরু হয়েছে এটাকে বন্ধ করতে হবে। আমি চোদ্দ বছর দিল্লীতে ছিলাম, তার মধ্যে চার বছর পাঞ্জাবে ছিলাম। এ যে কী বিষ আসছে— সেটা না বুঝে যদি সামান্য কারণে যদি নিজেদের মধ্যে মারপিঠ করেন, তাহলে আপনারা কেউ বুঝতে পারবেন না যে কখন পায়ের তলা থেকে মাটি একদিন সরে গেছে। কী ঘটলো যা বাংলা দেশের সমস্ত কৃষ্টি, সমস্ত সৃষ্টি, সমস্ত আরাধনা, সমস্ত সাধনা, সমস্ত আশা আকাংখার বিরোধী কাজ হচ্ছে? বিবেকানন্দকে স্মরণ করুন। বিবেকানন্দ বলেছেন, যে হিন্দু উদার নয়, সে হিন্দু নয়। লিবারাইজেশন ইজ এ্যান এসেনসিয়্যাল থিং অব হিন্দুইজম। যে হিন্দুরা উদার নয়, সে হিন্দু হতে পারে না। উদার না হলে হিন্দু হতে পারে না। আজকে কী হচ্ছে, কী সব কথাবার্তা শুনছি, আমি চোদ্দ বছর দিল্লীতে ছিলাম, এখন চলে এসেছি, কী সব কথাবার্তা শুনছি, আপনারা সচেতন হোন। আমি তাই বলবো, মহামান্য রাজ্যপালের ভাষণে এই বিষয়টা সম্পর্কে আরও বেশী করে বলা উচিৎ ছিল, খালি কমিউন্যাল হারমনি নয়, এই ডেঞ্জার সম্পর্কে, এই বিপদ সম্পর্কে আরও জোর

দিয়ে বলা উচিৎ ছিল। এটাই আমার মত। আমি কী সমস্ত টেলিফোন পাচ্ছি, বাবরি মসজিদ সম্পর্কে ফোন আসছে। যদিও এটা উত্তরপ্রদেশের বিধানসভা নয় যে এই সম্পর্কে আলোচনা করবো, কিন্তু কী শুনছি—কালকে টেলিফোন এসেছে, হলো কী আমাদের? এই জিনিসটা আশা করি আপনারা সকলে স্মরণ রাখবেন। নির্বাচন সম্পর্কে বলতে গিয়ে রাজ্যপাল বলেছেন যে বিরাট ভোট হয়েছে, বিরাট ভোট হয়েছে, এতে কোন সন্দেহ নেই। আমি এই নিয়ে সাতবার আসছি এই বিধান সভাতে। আর একবার লোকসভায় গেছি। নির্বাচন করেছি, দুটো নির্বাচনে হেরেছি লোকসভায়। দশবার নির্বাচন করেছি পশ্চিম বাংলায়। জ্যোতিবাবু ১৯৫২ সালে যখন জেতেন ব্যারাকপুর থেকে, আমি তাঁর শোভাযাত্রায় ছিলাম। আর আমি ১৯৫৮ সালে ভবানীপুর থেকে যখন জিতি, জ্যোতিবাবু আমার শোভা যাত্রায় ছিলেন। নির্বাচন সমস্ত দিক থেকে দেখেছি। কিন্তু এই নির্বাচন সম্পর্কে একটি কথা বলছি, বুথে বুথে ৮৫ ভাগ ভোট পড়েছে কোথাও, কোথাও পড়েছে ৯০ ভাগ, কোথাও পড়েছে ৯৫ ভাগ। এটা হতে পারে না।

**(গোলমাল)**

এই রকম ভোট পড়তে পারে না। তাই আমি আপনাদের কাছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রিকে বলবো একটা জিনিস দরকার, এটা যাতে চিরকালের জন্য সন্দেহ থেকে আমরা মুক্ত হই। ফর্ম টোয়েন্টি যা আছে, আমি তা একটা পেতে পারি, আপনারা প্রত্যেকে একটা করে পেতে পারেন। এই রকম ভাবে ২৯৪ টা ফর্ম টোয়েন্টি রিটার্ন সরকার আনতে পারেন। আমি অনুরোধ করবো ফর্ম টোয়েন্টি রিটার্ন দেখার জন্য ইলেকশন কমিশনার কে বলুন— ইলেকশন কমিশনারকে তো আপনি আবার বলবেন না, কারণ তাকে আপনি পাগল বলেছেন, তার সেকরেটারীকে লিখুন যাতে সেইগুলো পাঠিয়ে দেন। তারপর সেটা হাউজে দিন। আমরা তখন দেখতে পাবো যে কটা বুথে পশ্চিমবঙ্গে ৯০ ভাগ, ৯৫ ভাগ ভোট পড়েছে, এটা দেখার দরকার, জানার দরকার।

[11.50 a.m. - 12.00 Noon]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ধরেই নিয়েছি সামনেই আমার যে বন্ধুরা আছেন তাঁরা এটাতে আপত্তি করবেন। করুন আপত্তি, কিন্তু আমাকে আমার বক্তব্য বলতে দিন। দ্বিতীয় হচ্ছে ভোটার লিষ্ট। আমি অনেকগুলি নির্বাচনের পরে এবারে এসে দেখলাম একটা জঘণ্য ভোটার লিষ্ট, অসম্পূর্ণ ভোটার লিষ্ট, এরকম মিথ্যা ভোটার লিষ্ট আমি জীবনে দেখিনি। কলকাতার বুকে আমার চৌরঙ্গি কেন্দ্রের প্রতিটিবুথে অন্তত ১০০ থেকে ২০০ ফল্‌স নাম ছিল। অন্তত ১০০ থেকে ২০০, আমি এটা আপনাকে বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এখন আমাদের সমস্ত অধিকার দেখছেন। আমি অনুরোধ করব যে, এটার একটা তদন্ত হোক, একটা এনকোয়ারী হোক যে ইলেক্টোরাল রোলে এত ফল্‌স্ নাম কেন? প্রত্যেকটি বুথে ১০০ থেকে ২০০ ফল্‌স ভোট এবং বুথ প্রতি যদি ১০০ করেও ফল্‌স ভোট ধরা হয় তাহলে একটা পার্লামেন্টরি কনস্টিটিউয়েন্সিতে অন্তত হাজার বুথ আছে, সেখানে তো এক লক্ষ ভোটে জিতেই রইল! সুতরাং আমাদের এটা নিশ্চয়ই খুব ভাল করে তদন্ত করা উচিত। ফুলেস্ট এনকোয়ারী করা দরকার, ইফ্ দি ডেমক্রেসি ইজ টু বি সেভড্।

**শ্রীরবীন্দ্র নাথ মণ্ডল ঃ** স্যার, যদি অনুমতি দেন আমি একটা প্রশ্ন রাখতে চাই।

**মিঃ স্পীকার ঃ** না, না, আপনি বসুন।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে পার্লামেন্টরি ট্রাডিশন বর্তমান বিলেতে চালু আছে, কেউ যদি কোন বক্তার বক্তব্যের মাঝে কোন প্রশ্ন করতে চান তাহলে স্পীকার তাঁকে অনুমতি দিলে বক্তা বসে পড়েন এবং তিনি প্রশ্ন রাখতে পারেন, সেটা এখানে যদি চালু করতে চান তাহলে আমার তাতে কোন আপত্তি নেই। এটা বিলেতে চালু আছে, অনেক জায়গায় আছে। এতে আমার কোন আপত্তি নেই।

**মিঃ স্পীকার :** না না, আপনি আপনার বক্তব্য রাখুন।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় :** ঠিক আছে, আপনি যা বললেন তাই হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যা বলবেন তাই শুনব। তবে আপনি যদি প্রশ্ন করতে দিতেন আমি প্রস্তুত ছিলাম। তৃতীয় হচ্ছে, পোলিং বুথ এবং কাউন্টিং স্টেশনে দুটো অদ্ভুত জিনিস দেখলাম এবারে, যা এর আগে কখনও দেখি নি। পোলিং বুথ গুলিতে ঘুরতে হয়েছে আমাকে। আমাকে এবং আমার স্ত্রীকে এই বয়সে সমস্তক্ষণ ঘুরতে হয়েছে ছাপ্পা ভোট দেওয়া বন্ধ করার জন্য। সকাল থেকে বিকেল পাঁচটা পর্যন্ত আমাদের ঘুরে বেড়াতে হয়েছে। আমরা দু'জনে ১০ মিনিট অন্তর অন্তর কোন, না কোন পোলিং বুথে হাজির হয়েছি যাতে ছাপ্পা ভোট না হয়। কাউন্টিং স্টেশনেও দু' ঘন্টা অন্তর অন্তর আমি নিজে গিয়ে হাজির হয়েছি। সেখানে গিয়ে আমি দেখেছি এবং আমি ধরেওছি— বাণ্ডিল বাঁধা আছে, ওপরে কাস্তে হাতুড়িতে ভোট, তলায় কাস্তে হাতুড়িতে ভোট, আর ভেতরে সব হাতে ভোট, এই অসম্ভব ব্যাপার। আমি ধরেছিলাম।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা খালি কথার কথা বলছি না, আমি প্রোটেস্ট রেকর্ড করিয়েছিলাম। তবে আমি রিটার্নিং অফিসারকে ধন্যবাদ দিচ্ছি। তিনি বলেছিলেন, "তবে এই কর্মচারীকে সাসপেন্ড করি, ডিসমিস করি?" আমি তাঁকে বলেছিলাম, না কেন সাসপেন্ড করবেন, আপনি সরিয়ে দিন, চাকরি বাকরি খাবেন না। তামার কাউন্টিং -এর পাশেই মমতা বন্দ্যোপাধ্যায়ের ক্ষেত্রেও এই জিনিস হয়েছে। আমার পাশেই সুশোভন বসুর ক্ষেত্রেও এই জিনিস হয়েছে। এ রকম কত হয়েছে ওপরে কাস্তে হাতুড়ি, তলায় কাস্তে হাতুড়ি, ভেতরে সব হাত।

(গোলমাল)

আপনারা অস্বীকার করতে পারেন, যা খুশী করতে পারেন। আপনারা হাত কাটতেও পারেন। আপনারা হাত কাটতে পারেন, আপনারা পা কাটতেপারেন, আপনারা মাথা কাটতে পারেন, কিন্তু, ঘটনা যা তা ঘটনাই এবং এই ঘটনা ঘটেছে। এই ঘটনা যদি চলে তবে গণতন্ত্র বলে কোন জিনিস থাকবে না। এইসব ঘটনার বিরুদ্ধে আমি প্রতিবাদ করছি এবং সাজেশন দিচ্ছি Election machinery must be free from both the coordination committee and federation Election machinery ইলেকশন মেশিনারীতে কোন গর্ভনমেন্ট সারভেন্ট থাকবে না। যথদিন পলিটিক্যাল বেল্ড করে ইউনিয়ন হবে-যেমন, যতদিন সি পি এমের কো-অর্ডিনেশন কমিটি থাকবে, যেমন যতদিন কংগ্রেসের ফেডারেশন থাকবে ততদিন পর্যন্ত Election machinery must not be manned by Government Servants.

নতুন কিছু ব্যবস্থা করতে হবে। এখানে রাজনীতি ঢুকতে দেবেন না। একবার যদি ইলেকশনে রাজনীতি ঢুকতে দেন আমি প্রত্যক্ষভাবে দেখেছি রাজনীতি ঢুকেছে প্রত্যেকটি ইলেকশন কর্মচারীর ভিতর- এই জিনিস বন্ধ করতে হবে-এটা যদি বন্ধ না করেন তাহলে গণতন্ত্র বাঁচতে পারে না। আপনারা হয়তো ৫ বার কিম্বা ৬ বার কিম্বা ৮ বার নির্বাচিত হয়ে আসতে পারেন, কিন্তু আপনারা গণতন্ত্রের মাধ্যমে নির্বাচিত হয়ে আসছেন না, আসছেন অন্য কোন তন্ত্রের ভিত্তিতে। আর হোমগার্ডদের কথা জীবনেও ভাববেন না, হোমগার্ড দেওা এখনই বন্ধ করুন। নিজেদের দলের লোকদের হোমগার্ড করাচ্ছেন। তারা সেখানে যা খুশী তাই করে গেল দেখলাম। ইলেকশন মেশিনারীকে সম্পূর্ণ আলাদা করতে হবে। যেমন, জ্যুডিসিয়ারী আলাদা, যেমন লেজিসলেটিভ আলাদা, যেমন একজিকিউটিভ আলাদা সেইরকম ইলেকশন মেশিনারীকে সম্পূর্ণ আলাদা করতে হবে-এটাই হচ্ছে আমাদের দাবী, এটাই আমাদরে বক্তব্য এবং এটাই আমার একমাত্র কথা। তাই আপনাকে বলবো, আপনি এই বিষয়ে চিন্তা করুন, এইরকমভাবে চলতে পারে না পশ্চিম বাংলায় নির্বাচন

কিম্বা যে কোন দেশে। শুনেছি, উত্তরপ্রদেশ এবং বিহারেও নাকি এইরকম জিনিস হয়েছে। যেখানেই হোক, এইসব জিনিস বন্ধ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার অন্যান্য ক্ষেত্রেও আসছি। আমি আশ্চর্য্য হয়ে গেলাম রাজ্যপালের ভাষণ পড়ে। দেশে ৫০ লক্ষ বেকার আছে। একটা লাইন আছে বেকারদের সম্বন্ধে? (হাসবেন না) এটা সাংঘাতিক ব্যাপার। কোথায় কিভাবে কি হবে কেউ জানে না। ৫০ লক্ষ মানুষকে যদি বেকার রাখেন তাহলে ভবিষ্যতে কি হবে তা ভাববেন না? আপনাদের দেখে একটি পুরানো কবিতা মনে পড়ছে, canons to the left of them, canons to the right of them, Canons to the front of them. চতুর্দিকে আপনারা প্রশ্ন করছেন কিন্তু যে জিনিস আমি বলছি দেখিয়ে দিন কোথায় আছে? একটা লাইনও আছে বেকার সমস্যা সম্বন্ধে? আজকে বেকার সমস্যা ভয়াবহ। একটা লাইন আছে যে বেকার সমস্যার সমাধান করতে হবে? একটা লাইন আছে যে এই বেকার সমস্যা সমাধান করবার জন্য আমাদের এই এই পরিকল্পনা, আমাদের এই এই প্ল্যান? খালি একটা জায়গায় বলা হয়েছে পঞ্চায়েত জহর রোজগার যোজনা চালাবে। এতে তো বেকার সমস্যার সমাধান হচ্ছে না। দ্বিতীয় হচ্ছে, একটা লাইন আছে— ৬০০ ওপর কলকারখানা বন্ধ হয়ে আছে, ২২ হাজার স্মল স্কেল ইউনিট বন্ধ হয়ে আছে— একটা লাইন আছে এই ব্যাপারে কি পদক্ষেপ নেওয়া হবে? কোথায় যাবে এগুলি? কেন বন্ধ হচ্ছে, কি কারণে বন্ধ হচ্ছে সেই ব্যাপারে কি আশঙ্কা প্রকাশ করা হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটু সময় লাগবে, অনেক ব্যাপারে আমার বলার আছে। একটা লাইন আছে— আমাদের শিল্পের যে প্রডাকশন সেটা কমে যাচ্ছে বছরের পর বছর? শিল্পের প্রডাকশন কমে যাচ্ছে সেই ব্যাপারে একটা লাইনও নেই। একটা লাইন আছে কি করে বাড়াতে হবে—শিল্পের প্রসার সম্বন্ধে, শিল্পের উন্নতি সম্বন্ধে ?

[12.00 - 12.10 p.m.]

শুধু ছোট, বড়, মাঝারি, শিল্প নয়, শুধু, স্মল স্কেল ইনডাসট্রি, কটেজ ইনডাস্ট্রি নয়, সমস্ত ব্যাপকভাবে এই রকম চলছে। কোন একটা মেনসন আছে? কোথাও বলা আছে কি করে কি করা হবে? আজকে এখানে কোথাও বলা আছে আমাদের কমিউনিকেসন, রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয়, আমাদের পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয়, আমরা সেটা ঠিক করব? আমি এই নির্বাচনের সময়ে ৮০০০ কিলোমিটার ঘুরেছি, আমি যে এখনও দাঁড়িয়ে আছি, সেটা ঈশ্বরের দয়া, কোমর ভেঙ্গে যাবার জোগাড় হয়েছিল। সকলেই জানেন যে এটা অসম্ভব ব্যাপার। কোথাও ম্যানডেজ লষ্টের কথা আছে, ম্যানডেজ লষ্ট একটা আশ্চর্যের ব্যাপার, বছরের পর বছর ম্যানডেজ লষ্ট হচ্ছে। ১৬টা ষ্ট্রাইক, ২০০টা লক আউট ২০টা ষ্ট্রাইক, ১৭০ টা লক আউট। আমি ফিগার দিচ্ছি একটু বাদে, দেখবেন কি হচ্ছে। লক আউট কত আছে। আমি আইনের ব্যবসা করি, আমি স্বীকার করছিযে বেশীর ভাগ শিল্পপতিদের মামলা পরিচালনা করি, লক আউটের সমর্থনে আর্গুমেন্ট করতে গিয়ে পড়া যায় না। আজকাল যা আইন আছে তাতে লক আউট করা অত্যন্ত শক্ত। সরকারের লেবার ডিপার্টমেন্ট যদি আইন অনুযায়ী চলে তাহলে লক আউট করা অত্যন্ত শক্ত লক আউটের ২/৩ টি কারণ আছে, সেই কারণের মধ্যে যদি আমরা ঢুকি তাহলে দেখব যে অত্যন্ত শক্ত। আমি কমার্শিয়াল লইয়ার হিসাবে স্বীকার করছি— আমার ব্যবসা আছে, আইনের ব্যবসা—আমি আপনাদের বলছি লক আউট হয় কেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৬ সালে— মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয় যদি একটু দেখেন, এটা খুবই গুরুতর ব্যাপার— লক আউট ১৯৮৬ সালে ১৭৮টি, ষ্ট্রাইক মাত্র ২৯টি। ১৯৮৭ সালে লক আউট ১৯৭টি, ষ্ট্রাইক মাত্র ৩৯, ১৯৮৮ সালে লক আউট ২১২, ষ্ট্রাইক মাত্র ৩৪, ১৯৮৯ সালে লক আউট ২০৭, ষ্ট্রাইক মাত্র ১৬, ১৯৯০ সালে লক আউট ১৭৪, ষ্ট্রাইক মাত্র ১৫। আপনাদের ইকনমিক রিভিউতে আছে, এগুলি কি করে হয়, কেন হচ্ছে, কি নীতি অনুসরণ করছেন লেবার ডিপার্টমেন্ট? এই যে ম্যানডেজ লষ্ট হচ্ছে, তাহলে এখানে কি করে শিল্প আসবে? অসম্ভব, শিল্প আসতে পারে না। সারা ভারতবর্ষে যে ম্যানডেজ লষ্ট হয়েছে তার ৪৪.৬৩ ভাগ পশ্চিমবঙ্গে। সবই প্রায় লক আউটের জন্য। তামিলনাড়ুতে

১৯৮৪ থেকে ১৯৮৮ পর্যন্ত ১৬,৬২২টি ম্যানডেজ নষ্ট হয়েছে, মহারাষ্ট্রে ২৪০৯টি ম্যানডেজ নষ্ট হয়েছে, গুজরাটে ৪২২৮টি ম্যানডেজ নষ্ট হয়েছে আর পশ্চিমবঙ্গে ৮৩৬০৫টি হয়েছে। শ্রমিকের গণতান্ত্রিক অধিকার আছে কিন্তু লক আউট একটারপর একটা কেন হয়, কিসের জন্য? এটা চিন্তা করা দরকার। এই রকম যদি লকআউট চলে ৪৪ পারসেন্ট কমপেয়ারড টু ইনডিয়া এই রকম ম্যানডেজ নষ্ট হলে কোনো শিল্প আসবে? কোনো ব্যবসা বাণিজ্য হবে? আমি তাই একটা কথা বলছি, মহামান্য রাজ্যপালের ভাষণে এই নিয়ে একটা কথা নেই। আমি তাই একটা কথা বলছি, মহামান্য রাজ্যপালের ভাষণে এই নিয়ে একটা কথা নেই। আমি মাননীয় মুখমন্ত্রি মহাশয়কে বলব যে আমি অত্যন্ত আনন্দিত হলাম এই দেখে যে, আপনি সরকারী কর্মচারীদের ভালভাবে কাজ করতে বলেছেন। আমি ১৪ বছর পারে বাংলায় ফিরে এসেছি-সরকারী কর্মচারীদের বলছি না, সারা বাংলার কথা বলছি— কাজ করার মানসিকতা চলে গেছে, কাজ করার মানসিকতা নেই, এটাকে উড়িয়ে দেবেন না, কোথায় আছেন আপনারা? এখানে আমাদের সমস্ত জিনিষই কমে যাচ্ছে। শিল্পের উৎপাদন এবং কৃষিক্ষেত্রে চালের উৎপাদন ভারতবর্ষের পার্সেন্টেজওয়াইজ আমাদের কেন কমে গেল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না কেন পার্সেন্টেজওয়াইজ টু গর্ভণমেন্ট প্রডাকশন, এক্ষেত্রে আমাদের ধানের উৎপাদন কমলো অল ইন্ডিয়া প্রডাকশনের সঙ্গে। অল ইন্ডিয়া প্রডাকশনের ক্ষেত্রে আমাদের পার্সেন্টেজ কেন কমে গেল? অন্য রাজ্যে হচ্ছে, কেন আমাদের হচ্ছে না? এক্ষেত্রে আত্ম সন্তুষ্টির উপর নির্ভর করবেন না। নাহলে এটা আপনাদের এমন বিপদের মুখে ফেলে দেবে যে, কিছু করতে পারবেন না।

এবারে আসুন আন এমপ্লয়েডদের ব্যাপার। আমরা যখন সরকারে আসি ১৯৭২ সালে তখন রেজিষ্টার্ড আন এম প্লয়েডদের সংখ্যা ১৩ লক্ষ ৭৮ হাজার ৯০০। আমরা ১২ লক্ষ ১০ হাজার রেজিষ্টার্ড আন এম প্লয়েড রেখে যাই। বর্তমানে ৪৯ লক্ষ রেজিষ্টার্ড আন এমপ্লয়েড হয়েছে, ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত। এটা ১২ লক্ষ ১০ হাজার থেকে- যেটা আমরা কমিয়ে এনেছিলাম- আপনারা ৪৯ লক্ষর উপর এনেছেন। কি কারণে এটা হয়? ........ (গোলমাল) ........ একটু শুনুন, দয়া করে শুনুন। যদি ভুল হয়, বক্তৃতা দেবার সময় সেটা বলবেন। আমরা যা বলছি সেটা আপনাদের ইকোনোমিক রিভিউ থেকেই বলছি, আপনাদের ডকুমেন্ট থেকেই বলছি। ১৯৭৭ সাল থেকে জুন, ১৯৯০ পর্যন্ত যেখানে ছিল ২৮৪ পারসেন্ট, সেখানে হয়েছে ৩১০ পারসেন্ট। অল ইন্ডিয়া ইনডেকসে দেখতে পাচ্ছি অন্ধ্রপ্রদেশে এই ফিগার ৩১শে মার্চ ১৯৯০ পর্যন্ত ২৭ লক্ষ, গুজরাটে ৮ লক্ষ ৭৪ হাজার, কর্ণাটকে ১০ লক্ষ, মহারাষ্ট্রে ২৯ লক্ষ ৪৮ হাজার, তামিলনাড়ুতে ২৬ লক্ষ ৫৫ হাজার, উত্তরপ্রদেশে ২৯ লক্ষ ৩০ হাজার, সেখানে পশ্চিমবঙ্গে ৪২.১৪ লক্ষ এবং এখন ৪৯ লক্ষ হয়ে গেছে। আজকে পশ্চিমবঙ্গে অধিক বেকার কিসের জন্য যেখানে আমরা উপরে ছিলাম? এটা 'ইন্ডাষ্ট্রিয়াল সীন ইন ওয়েষ্ট বেঙ্গল' যা কমার্স এ্যান্ড ইন্ডাষ্ট্রীজ ডিপার্টমেন্ট প্রকাশ করেছে তার থেকে বলছি। অর্গানাইজড সেকটরে চাকরী ১৯৮৬ থেকে ১৯৮৯ পর্যন্ত এই চার বছরের ভেতর কমে এসেছে ১ লক্ষর উপর। এটা কি করে হোল? ১৯৮৬ থেকে ১৯৮৯ এই চার বছরের ভেতর অর্গানাইজড সেকটরে চাকরী ২৫ লক্ষ ৪৪ হাজার থেকে ২৪ লক্ষ ৭৯ হাজার নেমে এলো! মিনিষ্ট্রী অফ কমার্সের রিপোর্ট থেকে দেখতে পাচ্ছি, প্রাইভেটে সেকটরে এমপ্লয়মেন্ট ১৯৭৬ সালে আমরা যখন বিদায় হই তখন ছিল ১০ লক্ষ ৯০ হাজার, কিন্তু ১৯৯০ সালের মার্চে সেটা নেমে ৮ লক্ষ ২৯ হাজার দাঁড়িয়েছে। দেখা যাচ্ছে সব জায়গায়ই কমেছে। এমপ্লয়মেন্ট একসচেঞ্জগুলিতে আন এমপ্লয়মেন্টদের সংখ্যা বেড়ে যাচ্ছে এবং প্রাইভেট সেকটর ও অর্গানাইজড সেকটরে ক্রমশঃ এমপ্লয়মেন্ট কমছে। আজকে এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে কতজন চাকরী পায়? আমাদের সময় এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে যতজন চাকরী পেতো তার ৬০ ভাগও বর্তমানে চাকরী পাচ্ছে না। ৫ লক্ষ মানুষ চাকুরী পেয়েছে আমাদের সময়। ইনডাসট্রিয়াল ইউনিট আপনাদের সময় বন্ধ হয়েছে - আপনাদের ক্ষমতায় আসার পর - ৬৫১টি। ২২ হাজার স্মল স্কেল ইউনিট বন্ধ হয়েছে। এর ভেতর ৩১৬টি আপনারা খোলবার চেষ্টা করেছেন, ভাল হয় নি। গত তিন বছরে মাত্র ১৩ টি আপনারা

খুলতে পেরেছেন, ৬৫১টি বন্ধ হয়েছে। পশ্চিমবাংলার যে উৎপাদন, পশ্চিমবাংলার যে এক্স-ফ্যাকটারি ভ্যালু - সর্ব্বভারতীয় ক্ষেত্রে এ উৎপাদন হয় সেটাকে যদি ১০০ ধরা হয় - ১৯৭৭ সালে পশ্চিমবাংলার এক্স ফ্যাকটারী ভ্যালু ছিল ১০.৯ পারসেন্ট। অর্থাৎ সর্ব্বভারতীয় ক্ষেত্রে যে উৎপাদন হত আমরা যখন চলে যাই তখন পশ্চিম বাংলার এক্স ফ্যাকটারী ভ্যালু ছিল ১০ ভাগের বেশী, অর্থাৎ ১০.৯ পারসেন্ট উৎপাদন হত সর্ব্বভারতীয় ক্ষেত্রে। ১৯৮৬-৮৭ সালে - আজকে অনেক কমে গেছে, মাননীয় মুখ্যমন্ত্রি পরিসংখ্যান দেবেন মাত্র ৭ ভাগ। ১০ ভাগ থেকে ৭ ভাগ কেন হলো? এই যে এতো উৎফুল্ল ভাব, এতো প্রসন্ন ভাব কেন? আমি ম্যানডেজ লষ্টের কথা বলেছি, সারা ভারতবর্ষে যে ম্যানডেজ লষ্ট তার ৪৪.৬৩ পারসেন্ট হচ্ছে পশ্চিমবাংলায় লক আউট, পারক্যাপিটা ইনকাম এর অবস্থা কি? রেজিসটার ম্যানুফ্যাকচারিং যা আছে প্রতিটি প্রদেশে তাদের পার ক্যাপিটা ইনকাম কত? বাংলা আগে সবার উপরে ছিল, তারপর দ্বিতীয় হল, তারপর হলো তৃতীয়। বিধানচন্দ্র রায়ের আমলে দ্বিতীয় ছিল, প্রফুল্ল সেনের আমলে তৃতীয় হলো, আর আমাদের আমলে ৪-৫ হয়েছিল। আপনারা শুনবেন আমরাও ভাল কাজ করেছি।

(গোলমাল)

এই গুলি আমি জোগাড় করেছিলাম যখন আমি পাঞ্জাবে গভরনর ছিলাম, আমি খবর রাখতাম বাংলায় কি হচ্ছে দেখি। পাঞ্জাবে টেররিজিম চলছিল আর এখানে শিল্পোন্নয়নের চেষ্টা হচ্ছিল। পারক্যাপিটা ইনকাম ইন রেজিসটার্ড ম্যানুফ্যাকচারিং ১৯৮৬-৮৭ সালে গুজরাট ১৯১.৯, মহারাষ্ট্র ২৭৭, তামিলনাড়ু ১১৮, কর্নাটক ১১৫, হরিয়ানা ১৩৬, পাঞ্জাব-আমি তখন সেখানে ছিলাম - ৯৫ এবং পশ্চিমবাংলা ৮০।

(এ ভয়েজ ঃ— এই সব ডাটার সোর্সটা কোথায়?)

একই সোর্স, আপনাদের যা সোর্স আমাদেরও তাই সোর্স - ইকনমিক রিভিউ, কমার্স এ্যান্ড ইনডাসট্রিয়াল ডিপার্টমেন্টের ইনডাসট্রিয়াল সিন ইন ওয়েষ্ট বেংগল পড়ে দেখুন, সব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবাংলায় কখনও শিল্প হতে পারে না যদি ইনফ্রাসট্রাকচার তৈরী না হয়। আমাদের ইনফ্রাসট্রাকচার নেই, নেই, নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রিকে অভিনন্দন জানাই এতো দিন বাদে একজন লোককে এনেছেন শংকর সেন মহাশয়কে যিনি প্রফেসনাল লোক, রাজনীতি বোঝেন না। প্রথম ইনফ্রাসট্রাকচার হচ্ছে পাওয়ার - নেই, দ্বিতীয় ইনফ্রসট্রাকচার হচ্ছে রাস্তা-ঘাট নেই, তৃতীয় ইনফ্রসট্রাকচার হচ্ছে টেলেক্স, ফ্যাক্স এই কমিউনিকেশানের জন্য -নেই। একটা একটা করে দেখলে ইনফ্রসট্রাকচার থেকে শুরু করতে গেলে পরে দেখতে হবে গ্রোথ রেটটা কি। রেজিষ্টার্ড ম্যানুফ্যাকচারিং আউটপুট কত? রেজিষ্টার্ড ম্যানুফ্যাকচারিং এর গ্রোথ রেট কত? ১৯৮৬-৮৭ সালে গ্রোথ রেট যা ছিল এখন তা অনেক কমে গেছে। পশ্চিমবঙ্গের গ্রোথ রেট এখন কমে গেছে। গ্রোথ রেট অন্যান্য জায়গায় কত সেটা দেখুন। মহারাষ্ট্রে ৬.০৭, তামিলনাড়ুতে ৫.৯৭, কর্ণাটকে ৭.৯২, হারিয়ানাতে ৭.৮৫, পাঞ্জাবে ৭.৭০ এবং পশ্চিমবঙ্গে তা হচ্ছে ৩.৭১ ভাগ। পাওয়ারের ক্ষেত্রে গ্রোথ রেট হচ্ছে মহারাষ্ট্রে ৫.০৪, তামিলনাড়ুতে ৪.৮৪, কর্ণাটকে ৭.৯২, হরিয়ানাতে ৭.৭৯, পাঞ্জাবে ৯.৮৫ এবং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা হচ্ছে ১.৮ ভাগ। আপনাদের টোটাল ইউনিট যা ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড কাজ করছে, তার লোড ফ্যাকটর - ক্যাপাসিটি ইউটিলাইজেসান - কত? লোড ফ্যাকটর যদি একশ থেকে থাকে ১৯৯০-৯১ সালের আগে, তা গত বছরে ছিল ৩৮.১, এবং এক বছরে তা হয়ে গেছে ৩২.১। ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনে - ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনে গত বছরে ছিল ৫৫.৫০ এবং এই বছরে হয়ে গেছে ৬২। ১৯৭২ সালে আমি যখন মুখ্যমন্ত্রি ছিলাম তখন জ্যোতিবাবু, আপনি আমাকে, গনিখান চৌধুরীকে এবং ইন্দিরা গান্ধীকে একটা চিঠি দিয়েছিলেন। আপনি তাতে বলেছিলেন যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে নাশানালাইজড করা উচিত। আপনার সেদিনের কথা শুনে যদি সেটাকে ন্যাশানালাইজড করতাম তাহলে সর্বনাশ হয়ে যেত। আজকে আপনারা ঠিক করেছেন, ৫ই এপ্রিল ১৯৮১

সালের মেমোর‍্যানডাম অব আন্ডারস্ট্যান্ডিং অনুযায়ী - যে কসবার গ্যাস টারবাইনগুলিকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে পুরোপুরি দিয়ে দিচ্ছেন। কিন্তু শিলিগুড়ি এবং হলদিয়ার গ্যাস টারবাইন তো চলছে না। আমি জানিনা শংকর সেন মহাশয়, কি করবেন? তাঁর জন্য আমি এই বিষয়ে একটি কথা বলছি - ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের কয়েকজনের সঙ্গে কথাবার্তা হয়েছিল। মুখ্যমন্ত্রি শংকর সেন মহাশয়কে যদি এখানকার ডিরেকটর করে পাঠাতেন তাহলে ভালো হতো। তখন তাঁরা বলেন যে, ডিরেকটর কি, উনি ম্যানেজিং ডিরেকটর হওয়ার যোগ্য। এই যে যোগ্য লোক তাঁকে মুখ্যমন্ত্রি মন্ত্রি হিসাবে এনেছেন। শংকর সেন মহাশয় যা ভালো বুঝবেন তাই করুন। আপনি কোন দলের লোককে আসতে দেবেন না। শংকর সেন মহাশয়কে সবকিছু করতে দিন - যদি কিছু করা যায়। এরপর এপ্রিল টু আগষ্ট মাসে ডবলু. বি. এস. ই. বি.- ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড আগেরবারে যা করেছিল তার মাত্র ৮৪ ভাগ করেছে, অর্থাৎ যে ৩২ ছিল তা কমে গেছে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন বাড়িয়ে দিয়েছে, তারা ১০৪ ভাগ করেছে, এন-টি-পি-সি.র ফারাক্কায় তারা সেটা ১২৬ বাড়িয়েছে। গ্যাস টারবাইন, যারজন্য আপনারা দিয়ে দিলেন, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড ৭৮ ভাগ কম করলো। এটা কেন হচ্ছে? ভয়ানক গড়বড় আছে এগুলি। আমি এক এক করে দেখিয়ে দিচ্ছি যে আপনারা কি বিপদের মুখে আছেন, পশ্চিমবঙ্গ কি বিপদের মুখে আছে। এবারে সার্ফেস রোডের দিকে দেখুন। সার্ফেস রোডে, যেটা বেসিক ইনফ্রস্ট্রাকচার, সেই সার্ফেস রোডের কোন ইনফ্রস্ট্রাকচার আছে? কোথায় আছে? মহারাষ্ট্রে ৬.৯ পারসেন্ট হচ্ছে গ্রোথ রেট ১৯৮৬-৮৭ সালে। ঐ একই বছরে তামিলনাড়ুতে এর পরিমাণ ছিল ৪.৭৬, কর্ণাটেকে ৩.১৭। ঐ সময়ে পাঞ্জাবে সার্ফেস রোডের গ্রোথ রেট ছিল ৭.৮৩ ভাগ। এ্যানুয়ালি, ১৯৮৬-৮৭ সালে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই গ্রোথ রেট ছিল ২.০৯ ভাগ।

[12.20 - 12.30 p.m.]

যেখানেই আঙ্গুল দিচ্ছি দেখি পচা, যেখানেই আঙ্গুল দিচ্ছি দেখি নোংরা, যেখানে আঙ্গুল দিচ্ছি দেখি কিছু হয় নি। কর্মাশিয়াল ক্রেডিট এটা নিয়ে আপনারা ভারত সরকারের কাছে লড়াই করুন। আমি পাঞ্জাবের রাজ্যপাল থাকাকালীন কেন্দ্রের কাছে পাঞ্জাবের কর্মাশিয়াল ক্রেডিট বাড়ানোর জন্য বলেছিলাম। কর্মাশিয়াল ক্রেডিটের দাবীর জন্য আপনারাও কেন্দ্রকে বলুন। আসলে আপনাদের এখানে তা এর কোন ইনফ্রাসস্ট্রাকচার নেই। আপনারা ১৯৮৬-৮৭ সালের কর্মাশিয়াল ক্রেডিটটা দেখুন বিভিন্ন দেশের, তাহলেই বুঝতে পারবেন কতটা কে এগিয়েছে— মহারাষ্ট্রে গ্রোথ রেট ১৩.৪৭, তামিলনাড়ুতে গ্রোথ রেট ১৩.৫৪, কর্ণাটকের গ্রোথ রেট ১৩.৮৪, হরিয়ানার গ্রোথ রেট ১৭.১১ আর পাঞ্জাবের গ্রোথ রেট ১৮.২৭ অথচ পশ্চিমবঙ্গের গ্রোত রেট হচ্ছে ১১.০৪। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রিকে অনুরোধ করবো যে এই বিষয়ে আপনি আমাদের সঙ্গে নিয়ে দিল্লী চলুন। আমরা সেখানে সবাই মিলে পশ্চিমবঙ্গের কর্মাসিয়াল ক্রেডিটের বাড়ানোর জন্য বলবো। আপনি রাজীব গান্ধীর অকাল-মৃত্যু প্রস্তাবে সভায় যে গণতান্ত্রিক ভাষণ দিয়েছেন, তাতে আপনি বলেছেন যে কোন দলই বিরাট শুধু সংখ্যাগরিষ্ঠতায় চলতে পারে না, সকলের সাহায্য নিতে হয়। আপনি যদি এটা সত্যি বলে মানেন তাহলে আপনি আমাদের ডাকুন, আমরা ৪-৫ জন মিলে চলুন দিল্লী যাই। আমি নির্বাচনের আগেও এই বিষয়ে চিঠি দিয়েছিলাম। তারপরে দেখলাম রেলওয়ে লাইন সম্পর্কে পশ্চিমবঙ্গের একটাও প্রস্তাব নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রির কাছ থেকে জানতে চাই যে আপনারা কি কি প্রস্তাব দিয়েছেন কেন্দ্রের কাছে এই রেললাইন সম্পর্কে। আপনি আমাদের ওই লিষ্ট দেখান। আমরা আপনার সঙ্গে কেন্দ্রের কাছে যাবো এই নিয়ে বলতে। আমি শুধু দেখলাম আপনারা আন্ডার গ্রাউন্ড বা মেট্রোরেল সম্পর্কে কিছু প্রস্তাব দিয়েছেন। কিন্তু আমাদের তো কর্মাশিয়াল ক্রেডিট আছে, এর কি হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওপক্ষ থেকে চেঁচামেচি করছেন, এটা কিন্তু স্যার, চেঁচামেচি করবার জায়গা নয়। এটা বিতর্ক করার জায়গা, এখানে পশ্চিমবঙ্গের ভবিষ্যত নিয়ে চিন্তা করার দরকার। আপনারা বলুন যে আপনাদের কর্মাশিয়াল ক্রেডিট কোন ইনফ্রাসস্ট্রাকচার নেই, তাহলে আমরা

আপনাদের সাহায্য করবো। পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য, পশ্চিমবঙ্গের উন্নতির জন্য পশ্চিমবঙ্গের অগ্রগতির জন্য আমরা সাহায্য করবো। কিন্তু দয়া করে আপনারা আমাদের হাত কেটে নেবেন না এবং সেই সঙ্গে একথাও বলছি না যে ফুল চন্দন দিয়ে পুজো করুন। তারপরে আমি আরেকটি বিষয়ে বলবো সেটা হচ্ছে যে মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয় নিশ্চয় দেখেছেন যে এখানে আপনাদের টেকনিক্যাল এডুকেশানের কোনরকম ইনফ্রাসট্র্যাকচার নেই। অন্যান্য সমস্ত ষ্টেট টেকনিক্যাল এডুকেশানের ইনফ্রাসট্রাকচার অনেক বেশী হয়ে গেছে। এখানে নতুন করে একটাও আর পলিটেকনিক কলেজ হয় না। যেখানে ইলেকট্রনিক্স এবং পেট্রোকেমিক্যাল সম্পর্কে এতো তোলপাড় হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গে সেই সম্বন্ধে একটিও ইঞ্জিনীয়ারিং কলেজ হয় নি। গত ১৪ বছরের মধ্যে একটিও মেডিকেল এডুকেশান ইউনির্ভাসিটি হয় নি। একটিও ইঞ্জিনিয়ারিং কলেজ বা মেডিকেল কলেজ হয় নি। পলিটেকনিকের যে অবস্থা চলছে উন্নতি হবে বলে মনে হয় না। এখানে টেকনিক্যাল এডুকেশান সম্পর্কে একজনও বিশেষজ্ঞ নেই। সুতরাং এই টেকনিক্যাল এডুকেশান সম্পর্কে বিশেষজ্ঞ আনার ব্যাপার খালি নিজের দলের লোক হলে হবে না। অন্যান্য অনেক ভালো ভালো লোক আছে। পশ্চিমবঙ্গে যত জ্ঞানী লোক আছে তত জ্ঞানী অন্য কোন প্রদেশে নেই। আপনারা তাদের নিয়ে টেকনিক্যাল এডুকেশানের ব্যবস্থা করুন। আপনারা তাদের ব্যবহার করছেন না অথচ অন্যান্য প্রদেশ তাদের নিয়ে চলে যাচ্ছে। আমাদের এখানে একসপোর্ট প্রসেসিং জোন খুব ভাল। আপনারা ১৯৮০ সালে গোড়ার দিকে ফলতাতে এটা করলেও সেখানে একসপোর্ট প্রসেসিং জোনের ১৫টি কোম্পানি করলেন। কিন্তু আজ মাত্র সেখানে ৮টি কম্পোনিতে দাঁড়িয়েছে। আমি রাজীব গান্ধীর চিতাভস্ম নিয়ে যখন ডায়মন্ডহারবারে গেছিলাম সেখানে আমি ২দিন ছিলাম এবং সেই সময়ে ওই জোনে ঘুরেছিলাম। তাতে দেখেছিলাম যে সেখানে ১৫টি কোম্পানির মধ্যে এখন ৮টি কোম্পানিতে দাঁড়িয়েছে। আর যেগুলি আছে সেগুলিও প্রায় চলে যাচ্ছে। একটা ভাল জিনিষ আছে ডায়মন্ড কাটিং এ্যান্ড পলিশিং ইউনিট ইন ইষ্টার্ণ ইন্ডিয়া সেটাও অবশ্য অচিরেই চলে যাবে থাকবে না। কেন চলে যাচ্ছে সেটা দেখুন। ডার্থ অফ বেসিক ইনফ্রাসট্রাকচার lack of motor vehicle and crisis of drinking water, lack of communication irregular bus service lack of housing facilities lack of power প্রত্যেকটি জিনিষের জন্য তারা ভুগছে, আপনি গিয়ে দেখুন। মুখ্যমন্ত্রি মহোদয় আপনি নিজে গিয়ে দেখুন, এটা আরম্ভ করেছিলেন ১৫টা দিয়ে এখন ৮টিতে দাঁড়িয়েছে, কিন্তু কেন, এর মধ্যে ক'টা থাকবে সেটা চিন্তা করেছেন? নিশ্চয় আপনাদের ওখানে এম. এল এ. আছেন, তারা তো নিশ্চয় কাজ করবে, আমি তাঁর দোষ দিচ্ছি না, কিন্তু এটা করা দরকার। কোথাও তো কিছু হচ্ছে না এটা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয়কে বলব আপনাদের যদি কিছু দোষ হয়ে থাকে তাহলে সে দোষ মাও সেতুং-র তিনি ছিলেন অনেষ্ট, আপনারাও অনেষ্ট, আমি বলছি না আপনারা অনেষ্ট নন, তিনি অনেক বেশী অনেষ্ট। আপনারা যদি একটা ভাল বই পড়েন—এখানকার লাইব্রেরীতে ভাল বই আসে না, আমরা আগে দেখতাম অনেক ভাল বই ছিল, কিন্তু এখন কিছুই আসে না—মেইন কারেন্সি অফ মার্কসিজিম Vol.3, page-504, oxford calendon press lesza Coal kowski Greatty Forward.

তখন মাওকে জিজ্ঞাসা করা হল তখন তিনি বললেন দেখ আমরা কি করব, আমরা জানতাম কয়লা আছে, আমরা জানতাম আয়রন আছে, কিন্তু আমরা জানতাম না Coal and Iron do not move on their own accord but had to be transported.

অর্থাৎ কিনা কয়লা আছে জানি - খুব খুশী - কিন্তু আমরা জানতাম কয়লা আর আয়রন পায়ে পায়ে গুটি গুটি চলে যায় না তার জন্য রাস্তাঘাট করতে হয়, ইনফ্রাকট্রাকচার করতে হয়। অর্থাৎ কিনা ইনফ্রাসট্রাকচার হয়নি। এটা কিন্তু পশ্চিমবাংলায় আছে। এই বইতে অনেক কিছু আছে। আজকাল চীন দেশ থেকে অনেক ভাল ভাল বই আসে। এটা হচ্ছে ইকনমিক মিসটেকস। ওনাকে প্রশ্ন করা হয়েছিল কেন এটা

ফেল করল, উনি বলেছিলেন বেসিক ইনফ্রাস্ট্রাকচার আমরা তৈরী করতে পারিনি। তাই কয়লা, লোহাকে সরাতে হবে, কয়লা লোহাকে অন্য জায়গায় নিয়ে যেতে হবে। নির্বাচনের আগে আপনারা তো অনেক কিছু বলেছেন '৭২-র কথা বলেছেন, আমি তো আমার কেন্দ্রে আড়াই দিন ছিলাম, আপনারা যদি দয়া করে একটা কথা শোনেন তাহলে বলি আমাদের সময়ে মেডিক্যাল ইন্স্টিটিউশানসে বেড হয়েছিল ২ হাজার ৪৩৫টি করে বছরে। নতুন শয্যা সংখ্যা। সেখানে আপনাদের ১৪ বছরে ৯৯৬টি করে। রুরাল হাসপাতাল বছরে ৯টি করে বাড়াতাম, আপনারা বাড়িয়েছেন ৫টি করে, পারফরমেন্স্ ৬৫ শতাংশ। হেলথ সেন্টার বছরে ৩১টি, আপনারা করেছেন সেখানে ১৮টি, পারফরমেন্স ৫৮ শতাংশ। রোড-আমরা সাড়ে ৪ বছরে ২২৯০ কি. মি রাস্তা করেছি, আপনারা ১২ বছরে '৮৯ পর্যন্ত মাত্র ৩৩০ কি. মি - কেন এটা হবে? এটা আপনাদের দোষ নয় আইডিয়ালিজিমই হচ্ছে এই। নোবডি ইজ ওয়ার্কিং।

[12.30 - 12.40 p.m.]

এ আপনাদের দোষ নয়। কাজ করছে না কেউ। নো বডি ইজ ওয়ারকিং। ২২৯০ কিলোমিটার পাঁচ বছরে আর বারো বছরে ৩৩০ কিলোমিটার। জুনিয়ার হাইস্কুল - সমস্ত ক্ষেত্রে কি হচ্ছে ? রাগ করবেন না। এইগুলি সমস্ত শোনাবার দরকার আছে। আমরা বছরে ১৮৬টা করে জুনিয়ার হাইস্কুল করতাম আর আপনারা করছেন মাত্র ২৩টি। এবারে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলি। আপনারা ইংরাজী তুলে দিয়েছেন। এটা সর্বনাশের জিনিষ করেছেন। ইংরাজী ফিরিয়ে আনুন। তার সঙ্গে বাংলা কি পড়বে না, নিশ্চয় বাংলা পড়বে কিন্তু তার সঙ্গে সঙ্গে আমাদের ইংরাজী পড়তে হবে। আমি লরেটোতে পড়েছি, আপনিও পড়েছেন, আপনিও সেন্টজেবিয়ার্সে পড়েছেন আমিও পড়েছি। আমি যদি ইংরাজী না পড়তাম তাহলে কি আমি ৬ বছরের জন্য মুখ্যমন্ত্রি হতাম? আপনি ইংরাজী না পড়তেন তাহলে কি আপনি ১৪ বছরের জন্য মুখ্যমন্ত্রি হতেন? আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রশ্ন করবো। মাননীয় মুখ্যমন্ত্রিকেও অনুরোধ করব - যত শিক্ষাবিদ আছেন সকলকে ডাকুন - চিন্তাশীল লোককে ডাকুন, ইনটেলকচুয়ালদের ডাকুন, দেখবেন মেজরিটি বলছেন যে ক্লাস ওয়ান থেকে ইংরাজী দরকার। আপনার পরিবারের, নাতনীরা লা-মার্টিনিয়ারে পড়ছে না? আমরা ভাইয়ের নাতি ইংরাজী মিডিয়াম স্কুলে যাচ্ছে না? আমার, আপনার পরিবারের সবাই ইংলিশ মিডিয়াম স্কুলে যাচ্ছে। কিন্তু গ্রাম বাংলার ছেলে মেয়ে যাবে না? এ হতে পারে না। এটা খুব সিরিয়াস ব্যাপার। আমি স্বীকার করছি, আমার ভাইয়ের নাতি ইংরাজী মিডিয়ামে পড়ছে। মুখ্যমন্ত্রি ঠিক করছেন, ওঁনার নাতনিরা লা-মার্টিনিয়ারে পড়ছে। ভালো শিক্ষা হবে। লা-মার্টিনিয়ারে যাচ্ছে। কিন্তু বস্তির মেয়েরা, গ্রামের ছেলেরা? এবারে কিন্তু বাইরে থেকে বলছি না। খুব গ্রাস রুট থেকে বলছি এই কথা। গ্রামের মানুষরা সানন্দে বলছেন, হ্যাঁ, এটা হওয়া দরকার। চিন্তা করে দেখুন, এটা একটু চিন্তা করে দেখুন। ইতিহাস পাল্টে দিতে যাচ্ছেন। সবইতো নিয়ে নিয়েছেন। একটা সুন্দর বই বেরিয়েছে। চীনারা লিখেছে হোয়াইট স্নো রেড ব্লাড। লিং লং লিখেছেন। তিনি খুব সুন্দর কথা লিখেছেন, যদিও একটা অশ্লীল মন্তব্য আছে কিন্তু আমি সে কথার মধ্যে যাচ্ছি না। তিনি লিখেছেন যে ইতিহাস বারবণিতার মতন। যখন যাঁরা ক্ষমতায় আসেন সে ইচ্ছা করলে তাকে ধর্ষণ করতে পারে। আপনারা ইতিহাসকে ধর্ষণ করছেন। ইতিহাসকে ধর্ষণ করছেন। আসুন আমরা বসি সিলেবাস নিয়ে। অনেক কিছু বলবার আছে, অনেক কিছু শেখবার আছে, অনেক কিছু কথাবার্তা বলবার আছে। এইগুলি যদি না করেন তাহলে খুবই বিপদ। আপনারাতো সবই নিয়ে নিয়েছেন। শাহাজাদা খুন হয়েছে, তাঁর স্ত্রী বিধবা। তিনি একটি প্রাইমারী স্কুলে পড়ান। সে খুনী বলে অভিযুক্ত। যাকে পুলিস ধরে রেখেছে, সে তার বাড়ীর কাছেই থাকে। বিধবা গর্ভনী। আমি গিয়ে দেখে এসেছি যে, তাঁর পয়সা, কড়ি কিছুই নেই। প্রাইমারী স্কুলটি অভিযুক্তর বাড়ীর পাশেই। সেখানে তাঁকে যেতে হয় এবং যেতে গেলে আরো অনেক একগাদা লোকজন বসে থাকে। সেজন্য সে বদলী চাইছে একটা প্রাইমারী স্কুল থেকে আর একটা প্রাইমারী স্কুলে। কি ডি. আই. এস. নাকি আছে, তাকে বলতে হবে। তখন সে বললো যে না, মন্ত্রিকে বলতে হবে। তো

আমি বললাম বুড়ো বয়সে আমি কোন মন্ত্রি পেছনে ছুটবো আর আমি জানিওনা যে কে মন্ত্রী। তারপর সে বললো যে পার্টির ক্যাডার না হলে হবে না। এই পার্টির ক্যাডাররা না বললে কিছু হবে না। এটা কেন হবে? আমি এই হাউসের মাঝখানে আপনাদের রিকোয়েস্ট করছি ওর ট্রান্সফারে ব্যবস্থাটা করুন। এই ব্যাপারে সি পি এম ক্যাডারদের কাছে যেতে হবে কেন? সি পি এম ক্যাডারদের কাছে না গেলে আজকাল প্রাথমিক স্কুলে ভর্তি হওয়া যায় না। আগে আই. সি. এস, বি. সি. এস এসব ছিল, এখন আপনারা করে দিয়েছেন এল. সি. এস। সেই এল. সি. এসরা যা খুশী তাই করছেন, যেখানে খুশী যাচ্ছেন। আপনারা তো শিক্ষা নিয়ে নিয়েছেন, আপনারা কালচার নিয়ে নিয়েছেন, আপনারা স্পোর্টস নিয়ে নিয়েছেন, আপনারা আর্টস নিয়ে নিয়েছেন, আপনাদের ছাড়া বাংলার কোন কিছু হবে না। সমস্ত জিনিসটা আপনারা নিয়ে নিয়েছেন, এই রকম চলতে পারে না। আর রাজ্যপালের এত সংক্ষিপ্ত ভাষণ আগে কখনও আমি দেখি নি। রাজ্যপালের ভাষণে তিনি সারকারিয়া কমিশন সম্বন্ধে বলেছেন, আমি বহুবার বলেছি এই সারকারিয়াকে আমি ভাল করে চিন্তাম, তার হয়ে বহু মামলা আমি লড়েছি। ভি পি সিং যখন প্রধানমন্ত্রি ছিলেন তখন এই সারকারিয়ার সেই রিপোর্ট সম্বন্ধে বা সারকারিয়া কমিশনের রিপোর্ট ইমপ্লিমেন্ট করা সম্বন্ধে লোকসভায় আপনাদের এম পি-রা একটি কথাও বলেননি। আমি যখন পাঞ্জাবের গর্ভণর ছিলাম, তখন এই সারকারিয়া কমিশন সেখানে ইমপ্লিমেন্ট করা খুব দরকার ছিল। ভি পি সিং যতদিন প্রধানমন্ত্রি ছিল সেই ১১ মাস আপনাদের ৩০-৪০ জন এম. পি. শুধু আসত আর যেত, একটা কথাও বলত না। একবারও বলত না যে এই সারকারিয়া কমিশনের রিপোর্ট ইমপ্লিমেন্ট করুন। আবার এই চন্দ্রশেখর সরকারের সাত মাসেও একই অবস্থা, তারা একবারও বলেনি। আমরাতো বলছি আসুন আমাদের কমিটিতে ডাকুন, আপনারা একটা কমিটি করুন, এই সারকারিয়া কমিশন সম্বন্ধে আমাদের অনেক বক্তব্য আছে, এই সেন্টার স্টেট রিলেশান সম্বন্ধে আপনারা একটা লোকাল কমিটি করুন, আমরা সেখানে যাব, আমাদের কোন আপত্তি নেই। কিন্তু হাত কেটে দেবেন, তারপর বলবেন আমাদের সঙ্গে এসে দেখা কর, এটা চলতে পারে না, এটা বন্ধ করুন। এবার আমি ল এন্ড অর্ডারের ক্ষেত্রে আসছি।

**(এই সময় নীল আলো জ্বলে ওঠে)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে আর ১০ মিনিট সময় দেবেন। আমার তিনটি অভিজ্ঞতা আমি আপনার সামনে রাখব, তারপর আপনি বুঝতে পারবেন যে আমরা কোথায় আছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনিপুর জেলার পুলিস স্টেশন, সদর সাব-ডিভিশান পাঁচকড়ি গ্রামে, সেখানে দুর্যোধন দোলুই, নির্বাচনেরসময় কংগ্রেসের হয়ে কাজ করেছিল, এবং ঐ বুথে আমরা জিতেছিলাম এবং তিনি সেখানে নেতৃত্ব দিয়েছিল। তাঁকে রাস্তায় ধরে শুইয়ে, বুকের ওপর উঠে, হাঁটু গেড়ে বসে, তিন-চারটি পেরেক ঠুকে তাঁকে হত্যা করা হয়েছে। ২৫ গজ দূরেই পুলিস ছিল, তার স্ত্রী যখন ছুটে এসেছে, এবং জিজ্ঞাসা করেছে কি হয়েছে, তখন— গ্রামের মানুষতো তারা ভালো করে বুঝিয়ে বলতে পারেনি— পুলিস বলেছে যে ঠোক্কা লেগেছে। অর্থাৎ কি না অ্যাকসিডেন্ট হয়েছে। পেরেক ঠুকে মেরে মেরে তাঁকে খুন করা হয়েছে। আজ পর্য্যন্ত কাউকে কোন রকম গ্রেপ্তার করা হয়নি, শাস্তি দেওয়া তো দূরের কথা। শাস্তিদানের কথাতো আপনারা ভুলেই গেছেন। পুলিস বলে যে একটা বস্তু আছে এটা গ্রামের লোক মানতে চায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেখানেই গেছি, সেখানেই গ্রামের লোকেরা একটা কথা বলেছে, যেটা অন্য কোন দেশে বলেনা। অন্য কোন দেশের মানুষ বলে পুলিস দিন, এই পুলিসই আমাদের রক্ষা করবে। কিন্তু এখানকার মানুষ বলে পুলিস থাকেল খুন হবে, ডাকাতি হবে, রাহাজানি হবে। গ্রামের মানুষ বলছে পুলিস সরিয়ে দিন, পুলিস থাকলেই গন্ডগোল হবে। মাননীয় বন্ধু যে কথাটা বললেন খুব ভাল কথা, যেখানে এই রকম ঘটনা হবে, আপনাদের যদি কেউ খুন হয় বা আমাদের যদি কেউ খুন হয়, তাহলে আপনারা আমাদের জানাবেন, আমি আর মুখ্যমন্ত্রি সেখানে একসঙ্গে যাব। চলুন, একসঙ্গে গিয়ে দেখে আসি।

[12.45 - 12.50 p.m.]

কি হয়েছে দেখে আসি, মানুষকে জিজ্ঞাসা করি, এতে আপত্তির কি আছে? মাননীয় স্পীকার মহাশয়, গভর্ণরের যাওয়া উচিত বলেছি। কিন্তু আমি শুনেছি গভর্ণর সাহেব অত্যন্ত অসুস্থ, ঠিক আছে, কিন্তু গভর্ণরের সেক্রেটারী যেতে পারেন, তিনি গিয়ে দেখে আসাতে পারেন। কিন্তু সবচেয়ে ভাল হয় মুখ্যমন্ত্রি আমার সঙ্গে যদি কান্দুয়ায় আসেন। এখনও বাংলার মানুষ এই রকম নিঃসহায় নয়, বাংলার একজন মুখ্যমন্ত্রি আছেন, তিনি সেখানে গিয়ে দেখে আসুন, শুনে আসুন। এই যে ৪টি যুবক হাসপাতালে পড়ে আছে এদের একটি করে হাত কাটা। শুধু ৪ জনের হাত নয়, আর একজন মহিলারও হয়ত হাত কাটতে হবে, তারজন্য চেষ্টা করছে, কী হবে জানি না। এটা হচ্ছে কান্দুয়ার ঘটনা। ইলেকশান রেজাল্ট বেরুবার এক ঘন্টা পরেই এসে গেল বিজয় মিছিল। মুখ্যমন্ত্রিকে আমি অনুনয় বিনয় করে বলেছিলাম নির্বাচনের ফল ঘোষনার পরে এই রকম মারামারি শুরু হয়ে যাবে, সেজনা আমি তাঁর কাছে ৩টি সবিনয় অনুরোধ করেছিলাম— (১) ১৪৪ ধারা কতকগুলি জায়গায় করে দিন। কোথায় কোথায় ১৪৪ ধারা হবে সেটা আমরা বসে আলোচনা করে যা সিদ্ধান্ত হবে সেটাই হবে। (২) কতকগুলি জায়গায় স্পেশাল সিকিউরিটি দিতে হবে, (৩) আর সমস্ত বিজয় শোভাযাত্রা বন্ধ করে দিন, কেউ বিজয় শোভাযাত্রা করতে পারবে না। এটা যদি করা হত তাহলে এতগুলি প্রাণ, এতগুলি জখম, এতগুলি লোকের হাত কাটা যেত না। কিন্তু এটা করলেন না। এখন নির্বাচনের পর কান্দুয়ায় গিয়ে আমি দেখে এসেছি তাতে পিশাচ ছাড়া এই জিনিস কোন মানুষ করতে পারে না। সেখানে যা হয়েছে এটা লজ্জার ব্যাপার, দুঃখের ব্যাপার, মাথা নিচু করে চলবার ব্যাপার। তারপর তেহট্টের শাসন অঞ্চলে গেলাম যেখানে ২ হাজার ৫০০ মানুষকে তাদের গ্রাম থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল ৬ দিন ধরে। আমি সেখানে গেলাম ডাঃ জয়নাল আবেদিনের সঙ্গে। যাদের তাড়িয়ে দেওয়া হয়েছে তাদের গ্রামে ফিরিয়ে আনতে হবে। যাওয়া মাত্র চতুর্দিকে লাল ঝাণ্ডা। আমরা ঘেরাও হয়ে গেলাম। আমরা সেখানে গিয়ে বললাম যে ২ হাজার ৫০০ মানুষকে তাড়িয়ে দেওয়া হয়েছে তাদের ফিরিয়ে দেবার জন্য এসেছি। তখন আমি একটা চেয়ার যোগাড় করে সেখানে বসলাম এবং বললাম যতক্ষণ না ২ হাজার ৫০০ জন মানুষ যাদের বাড়ী থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে তারা ফিরে আসবে ততক্ষণ আমি এখানে বসব। তারপর পুলিস, এস ডি পি ও তাঁরা এলেন, তখন আমরা বললাম আইনে এই এই বলছে, তখন পুলিস অফিসাররা বললেন ফিরিয়ে আনতে হবে। তখন তাঁরা একটা মিটিং করলেন। মজিদ মাষ্টার একজন ভদ্রলোক, সেখানকার সি পি এমের একজন নেতা, তাঁর জামাই সেখাটে মিটিং করলেন। আমরা শুনছি, তিনি বললেন কমরেড, আমরা কি সমস্ত ২ হাজার ৫০০ জন গুণ্ডাকে ফিরে আসতে দেব— তখন সমস্বরে বললে 'না'। ২ হাজার যে গুন্ডা — ওদের সব গুণ্ডাদের আসতে দেব? উত্তর — না, না, না, না।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মাননীয় বন্ধু রবীনবাবু নিশ্চয় আমার সমালোচনা করতে পারেন, বলতে পারেন। আমি যা বলছি তারপর তিনি সময় মত আমার বক্তব্য বলার পরে যা খুশি বলতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপর তারা বক্তৃতা দিল। আমাকে যা বলল সে কথা বলার দরকার নেই। বলেই তারপর তারা বেরিয়ে চলে গেল। বেরিয়ে চলে যাবার পরে আমরা তখন সেই ২ হাজার ৫০০ জন লোককে যারা ঘরে গেল তাদের দেখতে গেলাম। গ্রাম পেরিয়ে গ্রাম। রাস্তা খানিকটা, আবার খানিকটা নদী দিয়ে যেতে হল। একদিকে গ্রাম, আর একদিকে নদী পেরিয়ে গ্রাম। আমরা গেলাম। সময় হল ৩ টা ৩০ মিনিট। ৫ টায় আমার প্রেস কনফারেন্স। কলকাতায় ফিরে আসতে চাইলাম। পুলিস বলল, "স্যার, ইউ ক্যান্ট গো।" এই যে যারা গেছে তারা ওখানে সব জড়ো হয়েছে। এখুনি গেলে আপনার লাইফ রিস্ক আছে। ওখানে সমস্ত রাস্তা বন্ধ করে দিয়েছে, অবস্থান করেছে। সমস্ত অবরোধ হয়ে গেছে, যেতে পারবেন না। আমি বললাম ৫।। টার

সময় আমার প্রেস কনফারেন্স আছে। ৪ টা পর্যন্ত থাকুন, ঠিক আছে। ওখানে আধ ঘন্টা হবে-গ্রামে রইলাম। তারপর ৪টার সময় রওনা হলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু দূরে গেলাম। তারপর বললেন, 'না' যেতে পারবেন না, রাস্তা ঘাট সব বন্ধ, আপনার প্রানের আশঙ্কা আছে। হাই সিকিউরিটি রিস্ক, আপনাকে যেতে দেব না। আমি হাই সিকিউরিটি রিস্ক হয়ে গেছি। এই যে ব্যাপারটা হল, আপনারা কিছুই করলেন না, ঠিক আছে। আপনাদের কথা শুনছি। মাদুর এনে দিল গ্রামবাসীরা রাস্তার কাছে। ওখানে বসে রইলাম ১/২/৩ ঘন্টা। সেই সসময় মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা আসল কথা— ওয়ারলেস ভ্যান আছে-আজান ডাকা হল, সন্ধ্যা হয়ে আসছে, সুন্দর, শান্ত গ্রাম্য চেহারায় শোনা যাচ্ছে। প্রত্যেকটি জিনিস ওয়ারলেস ভ্যানে খবর আসছে, আমরা'ও শুনতে পাচ্ছি, অনেকেই শুনতে পাচ্ছে। কি শুনলাম? বলা হচ্ছে ওখানে ভি. আই. পি. (ওয়াইপিদের)দের আটকে রাখুন, মজিদ মাষ্টারকে খুঁজে পাওয়া যাচ্ছে না। মজিদ মাষ্টারকে যতক্ষণ না খুঁজে পাওয়া যাচ্ছে, ততক্ষণ পর্যন্ত যাওয়া অসম্ভব। তখন আমি মজিদ মাষ্টারের কথা শুনলাম। আমি ভদ্রলোককে একবার দেখতে চাইলাম। তিনি খুব ক্ষমতা সমপন্ন মানুষ। দীর্ঘ সময় আটকে রইলাম। তারপর ওয়ারলেস নিয়ে এস পি এসেছেন। তিনি যাচ্ছেন। তিনি সি পি এম নেতৃবৃন্দের সঙ্গে কথা বলার চেষ্টা করছেন কিভাবে এই মানুষেকে সরানো যায়। জয়নাল আবেদিন সেখানে ছিলেন। আমরা বসে বসে শুনছি আরো গ্রামের লোক শুনছেন। গ্রামের লোকেরাও সব শুনছেন। সকলেই বসে রইলাম। তারপর ৪/৪।। ঘন্টা পরে আমাদের বলা হল, আচ্ছা, আপনারা যান। আমরা গেলাম। আমরা দেখলাম সেই সমস্ত মানুষকে। গাড়ী পাস করবার মত একটু জায়গা ছিল। সেই পাস দিয়ে আমরা যাচ্ছি। সেখানে যে ভাষা উচ্চারিত হচ্ছিল, সেই ভাষা আমরা ধারণাও করতে পারি না। যাই হোক, আমরা শুনে গেলাম। তাতেও আমি ভয় করিনি। আমি অভ্যস্ত হয়ে গেছি। আমরা জানি যে, সাময়িক ভাবে নিশ্চয় পরাজিত হয়েছিল। আমরা জানি সাময়িক ভাবে এই বিপর্যয় ঘটেছে, এটা নিয়ে ভাবনা করা চলবে না, আপনাদের অত্যাচারের বিরুদ্ধে আমরা প্রতিবাদ করছি, প্রতিবাদ চালিয়ে যাব। আমি রোজই গ্রামে যাচ্ছি, আরো যাব, সকলেই যাবে। আপনাদের অত্যাচার, নির্যাতন, অন্যায়ের বিরুদ্ধে আমাদের যুদ্ধ চলছে, চলবে, কেউ আটকাতে পারবে না।

[12.50 - 2.00 p.m.]

**[Including adjournment]**

আপনাদের কাছে আমার শেষ কথা, " শাসনে যতই ঘোরো, আছে বল দুর্বলেরও। হও না যত বড় আছেন ভগবান। আমাদের শক্তি মেরে তোরাও বাঁচবি নেরে, বাঁচবি নেরে, বোঝা তোর ভারি হবেই ডুববে তরীখান। বিধির বিধান কাটবে তুমি এমনই শক্তিমান?" মুখ্যমন্ত্রি, আপনি এমনই শক্তিমান। "বিধির বাঁধন কাটবে তুমি এমনই শক্তিমান?" হতে পারে না। আমরা ১৯৬৯ সালে ৫৫ জন ছিলাম এখানে, কমে সেটা ৩৫ হয়েছিল, ১৯৭১ সালে ১০৭ জন হয়ে সরকার করেছিলাম। তাই শেষ কথা বলি, আসছে দিন, মানুষ এর উত্তর দেবে, আপনারা উত্তর পাবেন, এ অন্যায় চলবে না, চলবে না, চলবে না।

**শ্রীননী কর ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, উনি বক্তৃতা করার সময় এমন কিছু নাম করেছেন যেটা কাটতে হবে। হামিদ মাষ্টার বলে ঠাট্টার সুরে তিনি কয়েকটি কথা বললেন। উনি অনেকবার হেরেছেন কিন্তু উনি জানেন না যে তিনি একবারও হারেন নি। তিনি পঞ্চায়েত সমিতির নির্বাচিত সভাপতি। মজিদ মাষ্টার বলে যেভাবে তিনি বললেন সেইভাবে নাম বলা যায়না। এটা ওর শেখা উচিত। আর অসত্য সব কথা উনি বলে গেলেন। ২ হাজার ৫০০ শত লোক জড়ো করার ক্ষমতা সিদ্ধার্থবাবুর নেই। কিছু গুন্ডা, ২০/২৫ জন নিয়ে উনি গিয়েছিলেন। আর কেউ ওকে আটকায়নি। আর ঐ ৮ টা ভ্যান—এইসব কথা থেকে পেলেন জানি না। এইভাবে বলা যায় না। আপনি স্যার, এটা একটু দেখবেন।

**মিঃ স্পীকার ঃ** আমি প্রসিডিংস দেখবো এবং বাদ দেবার মতন থাকলে বাদ দেব।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনেক ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হ'ব ২-টার সময়।

[2.00 - 2.10 p.m.]

**শ্রীপার্থ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। প্রথমতঃ এই প্রস্তাবকে সমর্থন করি এই কারণে যে এই সভায় একটু আগে আমরা রবীন্দ্রনাথের কবিতা থেকে আবৃত্তি শুনলাম। আমরা এতে খুবই খুশি হয়েছি। কিন্তু একটা সময় ছিল যখন আমাদের এই পশ্চিমবঙ্গে রবীন্দ্রনাথকে কোন কোটেশান দেওয়া যেতনা। তখন আমাদের রাজ্যে একজন মুখ্যমন্ত্রি ছিলেন যিনি বর্তমানে এই বিধানসভার বিরোধী দলের নেতা। তিনি এখানে এত সুনাম করেছেন আমাদের এই পশ্চিমবাংলাতে, আমার যতটা ধারনা সেটা সত্য বলে প্রমানিত হবে যদি ভাল করে খবর নেওয়া যায়। কংগ্রেস দল আরো ২/১টা আসন বেশী পেতে পারতো। কিন্তু যখন উনি এসেছেন তখন দেশের লোকেরা জেনে গেলে যে আর দেওয়া যায় না। এই হচ্ছে মোটামুটি অবস্থা। তবে এটা আমাদের কাছে আনন্দের কথা যে দীর্ঘদিনের অনেকগুলি অমিমাংসিত প্রশ্ন আছে আমাদের সেগুলি ওনার কাছ থেকে এই সভায় প্রত্যক্ষ ভাবে জানতে পারবো। হেমন্ত বসুকে যে হত্যা করা হয়েছিল তার খুনের সম্পর্কে এত তাড়াতাড়ি কি করে সিদ্ধান্তে পৌঁছেছিলেন, ১৯৭২ সালের নির্বাচনে তার যে এফিসিয়েন্সি সেটা তিনি কি ভাবে করেছিলেন। সবচেয়ে বড় কথা হচ্ছে সেই সময়ে বামপন্থি এবং বিভিন্ন রাজনৈতিক দল এবং কংগ্রেস দলের যারা বিনা বিচারে জেলের মধ্যে আটক ছিলেন তার আজকে আটক নেই। আটকে থাকার ফলে কি হয়েছিল পশ্চিমবঙ্গে এবং আজকে তারা বাইরে আসার ফলে কি ক্ষতি হয়েছে? বামপন্থী দলের যে ১১ শত কর্মী নিহত হয়েছে তার কয়টা মামলা হয়েছিল? একটু আগে উনি শিক্ষাক্ষেত্রে কথা বলেছেন। আমার সময় খুব কম আমি বেশী বলতে পারবো না। তবে ১১ শত শিক্ষকের যে চাকুরী গিয়েছিল সেই চাকুরী তাদের ফিরিয়ে দেয় জ্যোতি বসুর সরকার। তাবা কি অপরাধ করেছিলেন? আজকে শিক্ষকদের প্রতি এত দরদের কথা বলছেন। কাজেই এগুলি আমাদের জানার আছে, এগুলি আমরা জানতে পারবো আমার মূল কথা হচ্ছে একটা বামপন্থী সরকার কেন বারেবারে মানুষের রায় পেয়ে ফিরে আসছে? এটা কেন হচ্ছে? এর সম্বন্ধে কিছু বোঝবার আছে কি না। আমাদের ভারতবর্ষের মধ্যে এটা একটা খুব বড় জিনিস। বিভিন্ন রাজ্য আছে, বিভিন্ন রাজনৈতিক দল আছে, তারা বারেবারে নির্বাচিত হন। কেউ এবারে নির্বাচিত হন, কেউ পরের পারে হন। অনেকে ভুলে গেছেন ১৫ মাসের ব্যবধানে সর্ব ভারতীয় কংগ্রেস দল পরপর দুবার একেবারে স্পষ্ট ভাবে মাইনরিটি হয়ে গেছে। এটা অনেকে ভুলে গেছেন। এর কারণ কী? একটু আগে শুনলাম মৌলবাদী শক্তি সেটা ভারতবর্ষে মাথা চাড়া দিচ্ছে এবং পশ্চিমবাংলায় একেবারে আকুল আবেদন করছেন এবং বলছেন আপনারা সচেতন হোন। পশ্চিমবাংলায় মৌলবাদী যারা, তারা জানে যে কার সঙ্গে তাদের লড়াই করতে হবে এবং সেই লড়াই কতখানি কঠিণ হবে, সেটা তারা জানে এবং এটা আজকে কোন ঘটনা নয়, এটা দীর্ঘদিনের ইতিহাস। কিন্তু ভারতবর্ষে যে নুতন চেহারা নিয়ে এই সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিচ্ছে, এটা তো একদিনে হয়নি। অন্ততঃ কম কোরে গত দু বছর ধরে একটা প্রক্রিয়া চলেছে, তারও বেশী আগে থেকে এর একটা প্রক্রিয়া চলেছে। এখন মৌলবাদীদেরও বুদ্ধিজীবী আছে, তারা কথায় কথায় ইতিহাস করে দিচ্ছে নতুন করে, কী করতে হবে না করতে হবে, সব দিক থেকে এবং কী করে সংখ্যালঘুদের উপর আক্রমণ করতে হবে, কী করে তাদের মাথা নীচু করিয়ে দিতে হবে দেশের লোকের কাছে, এটা আজকে নুতন কোন ঘটনা নয়, এটা কয়েক বছর ধরে চলছে এবং তখন নিজের মহিমায় কংগ্রেস আই পরিচালিত দল এই ভূমিকা তারা পালন করেছে। যখন তারা শাসন ক্ষমতায় ছিলেন তখন সেই ভূমিকা তারা পালন করেছে, দেশের মানুষকে

অন্য কথা বলেছে। যখন তারা শাসন ক্ষমতা থেকে পরাজিত হয়ে গেলেন, একজন প্রধানমন্ত্রি এলেন, যিনি একটা ভূমিকা নেবার চেষ্টা করলেন, একটা কথা বললেন সাহসের সঙ্গে যে আমাদের কাছে গদিটা বড় নয়। আমাদের কাছে ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষতার নীতি হচ্ছে আগে, যে না শপথ নিয়েছে, সেটা গদির চেয়ে অনেক বড়। কেউ তাকে আপনারা সমর্থন করলেন? তার বিরোধীতা করলেন। উত্তরপ্রদেশের একজন ভদ্রলোক তিনি বিরত্বপূর্ণ ভূমিকা নেবার চেষ্টা করলেন, ভুল ত্রুটি থাকতে পারে, কিন্তু মূল কথাটা ছিল মৌলবাদের কাছে মাথা নত করবেন না। কী ভূমিকা নিলেন তার প্রতি আপনারা? ভারতবর্ষের মানুষের কাছে কী বললেন? জনসভায় কী বললেন? কটা মিছিল করলেন, কটা সভা করলেন, কটা লিফ লেট দিলেন, কটা হ্যাণ্ড বিল দিলেন? এবারের নির্বাচনে কী করলেন? এবারের নির্বাচনে কংগ্রেস দলের বক্তৃতা আমরা শুনেছি, আমাদের পশ্চিমবাংলায় শুনেছি, ভারতবর্ষে শুনেছি, কোথায় মৌলবাদের বিরুদ্ধে তাঁরা কথা বলেছেন? কোথাও তো বলেন নি? শুধু তাই নয়, সংখ্যাতত্ত্ব এটা দেখিয়ে দিয়েছে, কেরালায় তো একেবারে পরিষ্কারভাবে তাদের সঙ্গে তারা আঁতাত করেছিলেন। পশ্চিমবাংলায় বিভিন্ন ক্ষেত্রে ভোটের হিসাব যদি দেখেন তাহলে দেখবেন, যত বিচ্ছিন্নতা বাদী শক্তি, ভারতবর্ষের যত বিচ্ছিন্নতা বাদী শক্তি, তাদের সঙ্গে তাদের আঁতাত, তাদের সঙ্গে তাদের বন্ধুত্ব। যখন তারা মাথা চাড়া দেয়, তখন তাদের তারা তুলে ধরেন। এই যে পাঞ্জাবের বিচ্ছিন্নতাবাদ, এর পেছনের ইতিহাস কী? কী ছিল, কে তাদেরকে টেনে আনলেন? কে তাদের তুলে আনলেন, আকালীদের জব্দ করবার জন্য? আসামের বিচ্ছিন্নতাবাদ? আর আমরা পশ্চিমবাংলায় তো দেখেছি, পশ্চিমবাংলায় এবারেও আমরা দেখলাম, কার সঙ্গে কার আঁতাত হলো। পাহাড়ে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে তারা সংগ্রাম করবেন এই সব কথা আজকে বলার অর্থটা কী? বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে যদি সংগ্রাম করতে হয় তাহলে পশ্চিমবাংলা—যে জন্য পশ্চিম বাংলায় বারে বারে ফিরে আসছে বামফ্রন্ট। যে রাস্তাটা দেখিয়েছে, সেই রাস্তাটা বোঝবার চেষ্টা করুন। তিনটে শর্তের উপর দাঁড়িয়ে আছে বিচ্ছিন্নতা বাদের বিরুদ্ধে সংগ্রাম যা পশ্চিমবাংলায় ঘটেছে। এক নং হচ্ছে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে বিরত্বপূর্ণ সংগ্রাম। সেখানে অসংখ্য মানুষকে শহীদ হতে হয়েছে, কজন কংগ্রেসের লোক তার বিরুদ্ধে কথা বলেছেন? কংগ্রেস দল যে যেখানে আছে, সেখানে যে তাদের মানুষ আছে, এটা তো আমরা কোনদিন জানতাম না। যখন ঐ বিচ্ছিন্নতা বাদের কথা উঠলো? দু নং হচ্ছে দেশ ব্যাপী যেখানে বিচ্ছিন্নতা বাদের সংগ্রাম হবে, সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতী বজায় রাখতে হবে। এটা পশ্চিমবাংলায় ঘটেছে যে পাহাড়ে যেখানে বিচ্ছিন্নতা বাদী শক্তির সঙ্গে দেশ প্রেমিক লড়াই করছে, তখন সারা পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে। তিন নং কথা সংখ্যালঘুদের প্রতি মর্যাদা। এই তিনটে বিষয়ের উপর দাঁড়িয়ে আছে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে সংগ্রাম। একটা উদাহরণ দেখাতে পাবেন কংগ্রেস দল সারা ভারতবর্ষে তারা এই কাজ কখনও করেছেন? আজকে তাদের কাছ থেকে আমাদের শিখতে হবে?

[ 2-10 – 2-20 p.m.]

পশ্চিমবঙ্গ থেকে আমাদের বলার কথা হচ্ছে, ভারতবর্ষের পরিস্থিতি সম্পর্কে যা বলা হচ্ছে পরিস্থিতি তার চেয়ে অনেক অনেক বেশি জটিল। স্যার, দ্বিতীয় সবচেয়ে গুরুত্বপূর্ণ কথা হচ্ছে ভারতবর্ষ প্রচণ্ড অর্থনৈতিক সংকটের মধ্যে পড়েছে।

(গোলমাল)

(শ্রীসাধন পান্ডে এবং আরো কয়েকজন কংগ্রেস(ই) দলের সদস্য উঠে দাঁড়িয়ে কথা বলার চেষ্টা করেন।)

(গোলমাল)

**শ্রীপার্থ দে:** ভারতবর্ষের আজকের যে অর্থনৈতিক সংকট, এই অর্থনৈতিক সংকট আজকেই আরম্ভ

হয় নি। এই অর্থনৈতিক সংকট আরম্ভ হয়েছে প্রধানত ১৯৮০-৮১ সাল থেকে। এবং এই অর্থনৈতিক সংকটের পিছনে যে অর্থনৈতিক নীতি, সেই অর্থনৈতিক নীতি ভারতবর্ষকে আন্তর্জাতিক অর্থ-ভাণ্ডারের কাছে ঋণের জালে জড়িয়ে দেবার ব্যবস্থা করেছে। আজকে কেউ কেউ বলছেন যে, সেটা এমনই একটা পরিস্থিতির সৃষ্টি করেছে যে ওর হাত থেকে বেরিয়ে আসার কোন পথ নেই, নতুন করে ঋণ নিতে হবে। আমার কথা হচ্ছে, আমাদের দেশে যে কংগ্রেস দল আছে তার কি দেশের মানুষদের এবিষয়ে কোন দিন অবগত করেছে? কোন্ পথে যেতে হবে, সেকথা কি দেশের মানুষদের জানিয়েছে? বিকল্প পথ কিছু আছে কিনা, এটা বিচার বিবেচনা করার কোন সুযোগ কি দিয়েছে দেশের মানুষদের? আজকে তারা যে অপশনের কথা বলেছে সে অপশন যদি নিতে হয়, তাহলে সেই ভাবেই নিতে হবে যে ভাবে আমাদের পশ্চিম বাংলা থেকে বিকল্প প্রস্তাব দেওয়া হয়েছে। পশ্চিম বাংলা আজকে ভারতবর্ষকে পথ দেখাচ্ছে। পশ্চিমবাংলা এমন একটা রাজ্য, যে রাজ্য ধারাবাহিকভাবে ভারতবষের বিকল্প অর্থনৈতিক নীতি কি হবে, সে সম্পর্কে প্রস্তাব দিয়ে আসছে। বার বার সেই প্রস্তাব দিল্লীর দরবারে দেওয়া হচ্ছে। কিন্তু তারা আমাদের কথা কখনই শোনেন নি। আজকে এখানে বিরোধী দলের নেতা একটু আগে অনেক কথা বলে গেলেন।

(গোলমাল)

(জি. এন. এল. এফ. দলের সদস্যগণ এই সময় সভা কক্ষ ত্যাগ করেন।)

(গোলমাল)

(শ্রীসাধন পাণ্ডে আবার উঠে দাঁড়িয়ে কিছু বলার চেষ্টা করেন।)

**Mr. Speaker :** Mr. Pandey, Please take your seat. Don't disturb another member while he is making his speech. I again remind the members not to disturb member while he in making his speech. The unparliamentary part of his speech will be expunged afterwords. If any unparliamentary any word is used in the House that will also be expunged or the member concerned will be asked to withdraw that word. The members should behave in a democratic manner.

**শ্রীপার্থ দে :** স্যার, পশ্চিমবাংলায় যে সমস্যার সমাধান হয়েছে, সে সমস্যার সমাধান পাঞ্জাবে হয় নি। এর থেকেও কি ওঁরা শিক্ষা গ্রহণ করবেন না! করবেন না বলেই তো ওঁরা আমাদের প্রস্তাব বার বার বর্জন করছেন। ফলে দেশের পক্ষে ভয়ঙ্কর আগামী দিন আসছে। আগামী দিনে দেশ কোথায় যাবে? স্বাভাবিক কারণেই পশ্চিমবাংলার মানুষকে একটা বিকল্প ঠিক করে নিতে হচ্ছে। ভারতবর্ষে কংগ্রেস দল এত দিন পর্যন্ত একছত্র রাজত্ব করেছে, কিন্তু কি করেছে তারা? দেশের মানুষের গণতান্ত্রিক অধিকার নেই। ভারতবর্ষের অর্থনৈতিক কোন বিকল্প পথের দিকে এগিয়ে নিয়ে যেতে পারেন নি। তাঁরা আজও বলতে পারছেন না যে, কৃষকের কি হবে, শ্রমিকের কি হবে, সরকারী আয় বাড়াবার পথ কোনটি। কোন্ পথকে আমরা অনুসরণ করব, সেটা আজও ঠিক হয় নি। উনি বক্তৃতার সময় অনেক সময় অনেক কথা বলে গেলেন, কিন্তু আমি জিজ্ঞাসা করি, সাম্রাজ্যবাদ বলে যে একটা শক্তি আছে সেই ব্যাপারে আপনারা কি মানুষকে স্মরণ করান? পশ্চিমবাংলার বামপন্থীরা ধারাবাহিক আন্দোলনের ভিতর দিয়ে সম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে ভারতবর্ষের মানুষকে যে ঐক্যবদ্ধ করার দরকার আছে, এর যে প্রয়োজনীয়তা আছে তা বার বারে তুলে ধরেছে এবং ধরছে। ভারতবর্ষ একটা বিরাট দেশ। কেন্দ্র, রাজ্যের সম্পর্ক কি হবে সেই ব্যাপারে গবেষনা হয়েছে। এই ব্যাপারে সারাকারিয়া কমিশন হয়েছে এবং সেই কমিশনের রিপোর্টও বেরিয়েছে। এখানে বিরোধী দলের নেতা বলছেন আমরা সহযোগিতা করবো। আমার স্মরণে আছে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলা থেকে নির্বাচিত যাঁরা পার্লামেন্টের সদস্য ছিলেন তাঁদের দিল্লীতে একটা সভা

ডেকেছিলেন। তাদের অনুরোধে পশ্চিমবাংলা থেকে নির্বাচিত কংগ্রেসী সদস্যদেরও ঐ সভায় ডেকেছিলেন। তারা ঐ সভাতে উপস্থিত হলেন। তাঁদের সামনে রাখা হল পশ্চিবাংলার এই এই প্রকল্প। তাঁরা সেখানে স্লোগান দিয়ে ওয়াক আউট করে চলে গেলেন। এই হচ্ছে আপনাদের সহযোগিতার নমুনা। এখন উনি বলছেন এই এই পশ্চিমবাংলায় নেই। এটা বোঝবার চেষ্টা করুন। পশ্চিমবাংলার জনসাধারণ তা সত্ত্বেও আমাদের ভোট দিয়েছেন কেন? ভয়ঙ্কর বঞ্চনা উপেক্ষা করে মাথা উঁচু করে মানুষকে নিয়ে যাঁরা এগিয়ে চলেছে — এর কারণটা কি, এর মধ্যে কি আছে? এর মধ্যে যেটা আছে সেটা যে কি হচ্ছে না হয়েছে সেই ব্যাপারে পরে আসবো যদি সময় পাই — সেটা হচ্ছে, মানুষের প্রতি বিশ্বাস, গণতন্ত্রের প্রতি বিশ্বাস, শোষনের বিরুদ্ধে সংগ্রামের প্রতিজ্ঞা, যে জিনিষ ভারতবর্ষের কোথাও নেই, কোথাও হয়নি। বারে-বারে প্রতি বছর একটা করে নির্বাচন হচ্ছে। এইসব নির্বাচন কংগ্রেসীদের আমলে ছিল না। প্রথম বামফ্রণ্ট সরকার হল, তারপরের বছর পঞ্চায়েত নির্বাচন। আবার লোকসভার নির্বাচন হল, আবার বিধানসভার নির্বাচন হল, আবার পঞ্চায়েতের নির্বাচন হল, আবার পৌরসভার নির্বাচন হল, এমনকি বিশ্ববিদ্যালয় পর্যন্ত, বোর্ড অফ সেকেণ্ডারী পর্যন্ত যতগুলি নির্বাচন হল সবই নির্বাচিত সংস্থার হাতে তুলে দেওয়া হল। এটাই হচ্ছে বোঝবার কথা। বিরোধী পক্ষের উচিত ছিল না যে রাজ্যের বিষয়গুলি, রাজ্যের মানুষের আশা-আকাঙ্খার কথা তাঁদের নিজেদের প্রেরিত প্রতিনিধিদের দ্বারা ব্যক্ত করাবেন? এটাই হচ্ছে বড় জিনিষ। ওঁনাদের সঙ্গে আমাদের নীতির আনেক ফারাক আছে। আমাদের কর্মসূচীর সূচীমুখ হচ্ছে খেটে খাওয়া মানুষ, গ্রামের কৃষক, ক্ষেত-মজুর এবং ভাগচাষী। আমি ভেবেছিলাম বিরোধী পক্ষের নেতা হয়তো বলবেন অপারেশন বর্গার কথা। এটাই হচ্ছে আমাদের যাদুমন্ত্র যে ক্ষেতমজুরদের মজুরী বৃদ্ধি করা হয়েছে, এটাই হচ্ছে যাদুমন্ত্র, আমাদের যাঁরা ভূমিহীন কৃষক ছিলেন তাদের বেছে বেছে তালিকা করে সরকারী ন্যস্ত জমি বিলি করে দেওয়া হয়েছে। বাস্তুহীন যাঁরা ছিলেন তাঁদের বাস্তু জমি দেওয়া হয়েছে। এইসব দেওয়ার পর তালিকা যখন হয়ে গেল তখন দেখা গেল আমাদের সমাজে তপশিলি জাতি এবং উপজাতি ভূক্ত যাঁরা আছেন তাঁদের সংখ্যা সর্বাধিক এই তালিকার মধ্যে। সুতরাং আমাদের কৃত্রিম ভাবে রিজারভেশন করতে হয়নি। ভূমিহীন কৃষকদের যে জমিদেব এটাই হচ্ছে আমাদের নীতি এবং সেই নীতিকে যে কার্যকরী করা হয়েছে এবং তাঁরা যে জমি পেয়েছেন এটাই হচ্ছে বড় কথা। এর ফলে অর্থনীতির ফলাফল বেরিয়েছে। পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন ব্যাপকভাবে বৃদ্ধি পেয়েছে। ওনাদের একজন বললেন (কংগ্রেসী দলের) ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় সর্বাধিক চাল উৎপাদন করে। আমরা অনর্থক প্রতিশ্রুতি দিই না। আমরা কি বলেছিলাম, ছোট-ছোট কৃষক যারা জমি পেল তাদের আমার বলেছিলাম বড় কিছু করতে না পারি পঞ্চায়েতের মাধ্যমে কিছু সেচের ব্যবস্থা করে দেব। বড় কিছু করতে না পারি মিনিকিটের ব্যবস্থা করে দেব, বড় কিছু করতে না পারি পশুপালনের ব্যবস্থা করে দেব। এই ছিল আমাদের মূলনীতি যাকে অবলম্বন করে পশ্চিমবাংলায় এই জিনিষ ঘটে চলেছে এবং স্বাভাবিকভাবেই গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলের কিছু কায়েমী স্বার্থেরলোক যারা, তারাই হচ্ছে এইসবের বিরুদ্ধে এবং সেইজন্য ধারাবাহিকভাবে চক্রান্ত করে চলেছে, অপপ্রচার করে চলেছে।

[ 2-20 – 2-30 p.m.]

কিন্তু সবচেয়ে বড় কথা হচ্ছে যে কোন দাগ কাটছে না, কোন দাগ কাটবে না। সেজন্য আমাদের এই পশ্চিমবঙ্গে ভারতবর্ষের কোটি কোটি কৃষক এবং সাধারণ মানুষের কাছে বলার কতকগুলি কথা আছে, পশ্চিমবঙ্গে দেখা যাচ্ছে বামপন্থীদের একটা মিশন আছে, একটা নীতি আছে, সেজন্যই বারে বারে পশিচমবাংলার বামপন্থীরা নির্বাচিত হয়ে ফিরে আসছেন। আশাকরি এটা তাঁরা বুঝতে চেষ্টা করবেন। এবারে আমি অন্য কথায় আসছি। আমাদের বিরোধীদলের নেতা অভিযোগ করলেন যে, পশ্চিমবঙ্গে অনেক কিছুই নেই, উনি বললেন এসব কথা, তা সব কথার জবাব দেবার মত সময় আমার নেই। আমি দু-একটির কথার জবাব দোব। বিদ্যুতের কথা বললেন, বিদ্যুতের কথা যে বললেন, তা কংগ্রেসী আমলে পশ্চিমবঙ্গে

বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা কত খানি বাড়িয়ে ছিলেন, কংগ্রেস আমল তো শেষ হয়ে গেছে, তারপর আর তো ফিরে আসেন নি — তার আগের টা বলুন। পশ্চিমবঙ্গের কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপার ৫ বছর পিছিয়ে গিয়েছিল, কেন সেটা বামফ্রন্টের সরকারকে সম্পন্ন করতে হয়েছিল, এর জন্য দায়ী কে ? উনি পশ্চিমবঙ্গে গ্রোথ রেটের কথা এবং বিভিন্ন সেকটারের কথা বললেন। পশ্চিমবঙ্গে ব্যাঙ্ক ইনভেষ্টমেন্ট কত, ব্যাঙ্ক কতটা আমানত হিসাবে গ্রহণ করে, পশ্চিমবঙ্গে কত অংশ ইনভেষ্ট করে? কোন রাজ্যে এটা আছে? কেন্দ্রীয় সরকারের অর্থ লগ্নীকারী সংস্থা কেন্দ্রীয় সরকারের নিজস্ব প্রকল্প পশ্চিমবঙ্গে কটা হয়েছে? হলদিয়া পেট্রোকেমিকেলস কমপ্লেক্সের অনুমতি দেন নি, দুটি পেট্রোকেমিকেলস কমপ্লেক্সের অনুমতি অন্য রাজ্যকে দিয়েছিলেন, পশ্চিমবঙ্গকে দেন নি। তারপর পশ্চিমবঙ্গের রাজ্যসরকার যখন বললেন আমরা জয়েন্ট সেক্টর করব তখন সমালোচনা করা হয়েছিল। বিদ্যুতের সমালোচনা করা হয়েছিল। যখন বলা হয়েছিল যে, বক্রেশ্বর আমরা করব, ছেলেরা রক্ত দেবে, তখন ওনারা বলেছিলেন রক্ত দেবেন না, এত দেশপ্রেম? আসল কথা হচ্ছে যে ওঁদের ঐ সুখশ্রাব্য বক্তৃতা গ্রাহ্য হচ্ছে না বলে এখন আসল চেহারাটা বেরিয়ে পড়েছে। পশ্চিমবঙ্গকে ভালবাসেন, পশ্চিমবঙ্গকে গড়ে তোলার জন্য আজ পর্যন্ত কোন্ পদক্ষেপ গ্রহণ করেছেন? আর একটা হচ্ছে পশ্চিমবঙ্গের জনগণের আত্মসম্মান এবং আত্মমর্যাদা। তাঁরা বলেছেন আমরা কেন পরাজিত হব, আমরা কষ্ট স্বীকার করব, তবু পরাজিত হব না। বামফ্রন্ট জনগণকে উদ্বুদ্ধ করেছেন। আইন শৃঙ্খলার কথা বললেন, আইনশৃঙ্খলার জন্য ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রদায়িক দাঙ্গা এই দুটোই হচ্ছে বড় জিনিষ। পশ্চিমবঙ্গে যাতে সে সব জিনিষ কমান যায়, জনগনের সহযোগিতা এবং বামফ্রন্টের বলিষ্ঠ নীতির জন্য এই ধরণের ঘটনা ঘটেনি। পশ্চিমবঙ্গের পরিস্থিতি আরও অনেকটা ভাল হোতো যদি কংগ্রেস দল এই নীতিটা গ্রহণকরেন, যদি সংযত হন, কিন্তু কি করে সংযত হবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন নির্বাচনের আগে প্রচার করে দেওয়া হল যে গোলমাল হবে। দলের নতুন পরিষদীয় নেতা গোলমাল করার জন্য তৈরী ছিলেন, কিন্তু দেশের লোক ঠিক করেছিলেন গোলমাল হতে দেবেন না। তাই শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়ে গেল। কিন্তু গোলমালের প্রস্তুতি নিয়ে যে বোমা এবং অস্ত্রগুলি জোগাড় করা হয়েছিল সেগুলি যাবে কোথায়? বাঁকুড়ার কংগ্রেস দলের লোকের সঙ্গে আগে কথা বলে সব ঠিক করি কাজেই কোন অসুবিধা হয় না — এখানে বামফ্রন্টের সরকার থাকা সত্ত্বেও নির্বাচনের পরে প্রায় ৩৫ বামপন্থী খুন হয়ে গেল। কংগ্রেস দলের এসব কাজ। নিজেদের সংযত করুন। যেখানে যে মারা যাচ্ছে সেখানে তার নাম ঠিকানা নিয়ে নিজেদের লোক বলে দাবী করা বন্ধ করুন, তাহলে আমাদের পশ্চিমবঙ্গ আনেক শান্ত হবে, শান্তি-শৃঙ্খলা বজায় রাখা সম্ভব হবে। লেখাপড়া সম্বন্ধে বলছিলেন। এটা জানা আছে বলেই বলে দিচ্ছি। আমি অনেক জুনিয়ার হাইস্কুল করেছিলাম। কিন্তু পশ্চিমবঙ্গের কত স্কুলকে কংগ্রেস আমলে মাইনে দেওয়া হত বা গ্র্যান্ট দেওয়া হত ? মাষ্টারমশাইদের কোন বেতনক্রম ছিল? স্কুলের পেছনে কোন খরচই ছিল না। শিক্ষকদের সরকারী কর্মচারীদের মত মাইনে দিতে হত না। জ্যোতিবসুর রাজত্বে, বামফ্রন্ট সরকারের আমলে ঠিক হয়েছে যে, যাঁরা স্কুলে লেখাপড়া শেখাবেন সরকার তাঁদের মাইনেদেবেন, দেশের স্বার্থে। সেখানে ছাত্রদের আমরা বিনা বেতনে পড়বার ব্যবস্থা করেছি। আপনার কতবার পাঠ্যসূচী পরিবর্তন করেছিলেন? আমরা যখন পাঠ্যসূচী পরিবর্তন করি তখন সমস্ত দলের মতামত নিয়েই সেই পাঠ্যসূচী ঠিক করে দিয়েছিলেন। সেই বই এখনও সরকারের কাছে আছে। দরকার হলে দু'একটা বই নিতে পারেন। তাতে বলা আছে, কি ইতিহাস পড়ান হবে, দ্বিতীয় ভাষা কোন শ্রেণীতে পড়ান হবে। আজকে নতুন কথা শুনছি। কংগ্রেস সেখানে কখনই বলেনি যে, সমস্ত স্কুলের ইংলিশ মিডিয়াম করে দেওয়া উচিৎ। এসব কথা হয়নি। আজকে এসব বলে কংগ্রেস দলের লাভ আছে কিছু? কোন লাভ নেই এটা স্মরণ করিয়ে দিচ্ছি। পরিস্থিতি যা তাতে সামনে দুর্দিন। আত্মনির্ভরতা বলে কোন কথা নেই? উঠে গেছে সেটা? আজকে ফেডারেল সিষ্টেম সারা পৃথিবীতে চলছে। আমাদের এখানে কেন ফেডারেল সিষ্টেম হবে না? এত ভাষা, এত রকম সংস্কৃতি, দেখতে পাচ্ছি বিভিন্ন দল নির্বাচিত হয়ে সরকার গড়ছে বিভিন্ন রাজ্যে। এখানে সেটা হবে না কেন? আমাদের

এখানে সাম্রাজ্যবাদের চাপ নেই? সম্রাজ্যবাদের চাপটা এত মিষ্টি লাগছে? আত্ম-মর্যাদা নেই আমাদের? আর সেটা না থাকলে স্বাধীনতার সম্ভাবনাও নেই। কিন্তু যারা মনে করবে স্বাধীনতার সম্ভাবনা আছে তারা এটা মানুষকে বলবেই। আমাদের অনেক আত্মত্যাগ করতে হবে। তবে এই আত্মত্যাগ কি শুধু গরীব মানুষই করবে? তারা আত্মত্যাগ করতে রাজি আছে যদি দেশের আগ্রগতি হয়। আমরা দাবী করেছিলাম, দেশের অর্থনৈতিক পথ কি হবে সেটা নিয়ে আলোচনার সুযোগ দিন। আজকে দেশের যা পরিস্থিতি তাতে দলমত নির্বিশেষে সাম্রাজ্যবাদের চাপের বিরুদ্ধে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, প্রাদেশিকতার বিরুদ্ধে লড়াই করতে হবে, পুরোনো দিনের দলাদলী, ঝগড়া ইত্যাদি ভুলতে হবে। তা নাহলে পুরোপুরি পরাজিত হবেন। এবং সংবাদপত্রের দ্বারা পরিচালিত হবেন না। বাস্তব ঘটনা কি, সত্য ঘটনা কি — সেটা জেনে যদি বলেন তাহলে মানুষের মঙ্গল করতে পারবেন, না হলে আরো পিছিয়ে চলে যাবেন। আজকে এখানে বামফ্রন্ট যে মার্কসবাদী মনোভাব নিয়ে চলতে পারেন দুর্গত মানুষদের সঙ্গে নিয়ে, এটা পৃথিবীতে একটা নজীর। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ননীবাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে শেষ করছি। ধন্যবাদ।

[ 2-30 – 2-40 p.m.]

**ডাঃ মানস ভুঁঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। প্রাক্তন শিক্ষামন্ত্রী মাননীয় সদস্য পার্থ দে মহাশয় সরকারী পক্ষের পক্ষ থেকে তাঁর বক্তব্য শুনলাম। সমগ্র শিক্ষা ব্যবস্থাকে একটা মার্কসবাদী এবং তাঁর কথার এবং চিন্তাধারার মধ্য দিয়ে নিয়ে গিয়ে যাঁর হাত দিয়ে সারা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থাটা খুন হয়ে গিয়েছিল, সারা বাংলার ছাত্র সমাজ এবং যুব সমাজ সর্ব্বভারতীয় ক্ষেত্রে যার হাত দিয়ে তাঁর দলের রাজনীতিকে রুপায়িত করে আগামী দিনে ২০ বছর পেছিয়ে দিয়েছে সেই মানুষের মুখে শিক্ষা, প্রগতি, সমাজবাদ, গণতন্ত্র পশ্চিমবাংলা এই সব শুনলাম। এতো বড় রাজনৈতিক হেঁয়ালী এদানিংকালে এই পবিত্র সভায় শোনা যায় নি। উনি বললেন কেন আমরা বারে বারে হারছি এবং বারে বারে কেন ওনারা জিতছেন। সারা পশ্চিমবাংলায় ২৯৪ টি বিধান সভার সিট, এতো বড় ব্যাপারে আমি যাব না স্যার। আমি একটা স্যাম্পেল সারভে আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি, কি ধরণের ভোট টোটআপনারা করেন সেটা দেখাবার জন্য। সর্বভারতীয় ক্ষেত্রে সাম্রজ্যবাদি শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তির জন্য উনি বিচলিত বোধ করছেন। পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার মধ্যে ঝাড়গ্রাম অবস্থিত, সেই ঝাড়গ্রাম সিটের একজন বিখ্যাত মানুষ এসেছেন। ঝাড়গ্রাম বিধানসভা কেন্দ্রে দুটি ব্লক আছে, ঝাড়গ্রাম এবং জাম্বুনী। জাম্বুনী ব্লকে সমস্ত সমাজবিরোধীরা একসঙ্গে জড়ো হয়ে নানা রকম অস্ত্র সস্ত্র নিয়ে জঙ্গলে জড়ো হয়েছে। ওই জাম্বুনী ব্লকে ৬৯ টি বুথ আছে। সকাল ৯ টার মধ্যে ৬৯ টি বুথের মধ্যে ৬৩ টি বুথে কংগ্রেস এজেন্টদের মারধোর করে বুথ থেকে তাড়িয়ে দেওয়া হল। তার চিত্র কি দাঁড়ালো? সেখানকার কংগ্রেস প্রার্থী নিখিল মাইতি একটা বুথে ভোট পেয়েছে ৩টি, আর সেই জায়গায় সি. পি. এম প্রার্থী বুদ্ধদেব ভকত, এখন যিনি এই বিধানসভার মাননীয় সদস্য, তিনি ভোট পেয়েছেন ৫৭৪ টি। আর একটা বুথে কংগ্রেস প্রার্থী নিখিল মাইতি পেয়েছেন ৪৮ টি আর পার্থ বাবুদের প্রার্থী ভোট পেয়েছেন ৭১০ টি। এইভাবে পুরোটা আমি বলছি না, ৬৯ টি বুথে দেখা যাচ্ছে ডাটা প্রসেসিং করে যে কংগ্রেস প্রার্থী ভোট পেয়েছে ৩--৪-৫-৬ টি করে সেই জায়গায় সি পি এম প্রার্থী ভোট পেয়েছেন ৮০০-৯০০-৬০০-৭০০ করে। এই হচ্ছে পার্থবাবুর গণতন্ত্র, মার্কসবাদ জ্যোতিবাবুর গনতন্ত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্থবাবু ভীষণ বিচলিত মূল্যবোধ, সাম্রাজ্যবাদীশক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি নিয়ে। ১৯৮৮ সালের ২রা জুলাই এর কথা স্মরণ করুন, কলিকাতার শহিদ মিনার ময়দানের কথা, মঞ্চের মাঝখানে জ্যোতি বসু, তাঁর সাইডে বিখ্যাত নেতা ভি. পি. সিং, তাঁর ডান পাশে প্রখ্যাত নেতা ভারতীয় জনতা পার্টির অটল বিহারী বাজপেই। কারা এই বাংলার সংস্কৃতিকে ধর্ষণ করেছে, কারা

বাংলার কৃষ্টিকে কলঙ্কিত করেছে, কারা বাংলার ঐতিহাসিক ঐতিহ্যকে আজকে চূড়ান্তভাবে অপমানিত করেছে? কারা রবীন্দ্রনাথ, নজরুলের বাংলাকে, সাম্প্রদায়িক সম্প্রীতির বাংলাকে, সংস্কৃতির বাংলাকে, কৃষ্টির বাংলাকে শুধুমাত্র রাজনৈতিক স্বার্থে আজকে মৌলবাদী ভারতীয় জনতা পার্টির হাতে তুলে দিয়েছে? তাদের নাম মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, তার নেতা জ্যোতি বসু। আজকে পার্থবাবু বললেন, পৃথিবীর সাম্রাজ্যবাদীদের বাংলার সরকারের দিকে তাকাতে হবে। এই ক্লারিয়ন কল by Partha Dey Hon'ble Member to socialist countries and socialist population of the world. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে মাননীয় পার্থবাবু, মাননীয় মুখ্যমন্ত্রী, এই যে সাম্যবাদীরা বসে আছেন — তথাকথিত এই যে কমিউনিষ্ট নেতৃবৃন্দ, এঁদের জানাই যে, আমি লী শাও চি'র লেখা বই 'হাউ টু বি এ গুড কমিউনিষ্ট' পড়েছি। এই পার্থবাবু আমার সামনে বসে আছেন। এই যে প্রখ্যাত একজন শিক্ষাবিদ, প্রাক্তন উপাচার্য, বিদ্যুৎ মন্ত্রী, ইজ হি গুড কমিউনিষ্ট? এই যে মাননীয় সদস্য, কারিগরি শিক্ষাবিদের পাশে বিপ্লবী যুব নেতা, নেতা হয়েছেন। লী শাও চি নিজে কমিউনিষ্ট ছিলেন, এঁদের নেতা। এঁরা কাদের নেতা? এ হচ্ছে cocktail of pervasive Socialism and communism. স্যার, কমিউনিজমের ইতিহাস বলুন, লেনিন বলুন, মার্কস বলুন, স্তালিন বলুন, কোথাও লেখা নেই, গণতান্ত্রিক বিপ্লবের জন্য পার্লামেন্টারি ডেমোক্রাসী ক্যাননট রান প্যারালালি এ্যান্ড সাইমালটেনিয়াসলি যদি রাজনৈতিক দলের মধ্যে, তাদের রাজনৈতিক চিন্তার মধ্যে দৈন্যতা থাকে, ফাঁকি থাকে, ফাঁকিবাজি থাকে। সেই রাজনৈতিক দলটি সেই তত্ব নিয়ে, একটি দলের নাম করে পশ্চিমবঙ্গের পবিত্র বিধানসভায় গণতান্ত্রিক কাঠামোর সুযোগ নিয়ে, ভারতীয় সংবিধানের মুখোস নিয়ে গণতন্ত্রকে এক বছর ধরে ধর্ষণ করেছে, খুন করেছে। তার পরিণতি হচ্ছে অটল বিহারী বাজপেয়ীর পা ধরতে হচ্ছে, এল. কে. আদবানীর হাত ধরে আমন্ত্রণ করতে হচ্ছে। মার্কসবাদীরা শুধু ক্ষমতার জন্য — মাঝখানে বাবা বিশ্বনাথ, বামপাশে জ্যোতি বসু এবং ডানদিকে আদবানী ত্রিভুজ প্রতিকৃতিতে বসে আছেন, এই কথা আমরা ভুলে যাবো? বাংলার মানুষ ভুলে যাবে এই কথা? আজকে এটা তো প্রমাণিত সত্য যে, কারা মৌলবাদী শক্তিকে, সাম্প্রদয়িক শক্তিকে, বিভেদকামী শক্তিকে ক্ষমতার জন্য তত্ব ভুলে, সমস্ত কিছু জলাঞ্জলি দিয়ে ভারতবর্ষের রাজনীতিতে আমদানী করেছে? ২ টি সিট থেকে ৮৬ টি সিটে তুলে দিয়েছিল যে তার নাম জ্যোতি বসু। তার নাম মার্কসবাদ কমিউনিষ্ট পার্টি সি পি আই (এম)। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের কথা বলতে হবে। আমাদের এই ভাবে ভাবতে হবে। আইন-শৃঙ্খলার কথা একটু আগে এখানে বলা হচ্ছিল। আমি এই ব্যাপারে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার হস্তক্ষেপ দাবী করছি। গতকাল একটি লিখিত প্রশ্নোত্তর পেয়েছি। মাননীয় সদস্য এক সময়ে এখানে ছিলেন — হিমাংশু কোঙার। তিনি একটি প্রশ্ন করেছিলেন — গত দু'বছরে কত রাজনৈতিক হত্যা হয়েছে। স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী এর উত্তর দিয়েছেন যে, 'একটি হত্যাকাণ্ড হয়েছে।' এই তো আমার হাতে এই উত্তরের কপি আছে, গতকাল এ্যাসেম্বলি সেক্রেটারিয়েট থেকে রিটিন এ্যানসার হিসাবে দেওয়া হয়েছে। আপনি চীফ মিনিষ্টারকে ডেকে এনে ক্ল্যারিফাই করার ব্যবস্থা করুন এই অসত্য তথ্যের জন্য। এতো আপনাকে অপমান করা। কারণ আপনার মাধ্যমে এই উত্তর এসেছে।

2.40 - 2.50 p.m.]

Chief Minister has no right to insult you.

তিনি স্বরাষ্টমন্ত্রি হিসাবে অসত্য কথা বললেন। তারপরে সংবাদ পত্রে আমরা দেখলাম একটিমাত্র খুন হয়েছে। অথচ আমরা জানি একটি জেলায় নয় ১৭টি জেলায় খুন হয়েছে। শুধু হুগলিতেই তো ১৯৮৯ সালে ৬৪টি এবং ১৯৯০ সালে ৭৫টি খুন হয়েছে। সেখানে মুখ্যমন্ত্রি স্বরাষ্ট্রমন্ত্রি হিসাবে বললেন যে একটি জেলার কথা এবং একটি মাত্র খুন হয়েছে। এখানেই আমার বক্তব্য এবং এই জায়গাতেই আমি বলতে চাই রাজনৈতিক ভাবে বা পলিটিক্যালি কতখানি অসত্য কথা তিনি বললেন। তবে হ্যাঁ তিনি সত্যিই মার্কসবাদী কমিউনিষ্ট

পার্টির চ্যাম্পিয়ান হিসাবে কাজ করেছেন। তিনি চ্যাম্পিয়ান হিসাবে একটা জায়গায় সামগ্রিক সমাজিক কাঠামো, সামগ্রিক সমাজ ব্যবস্থাকে ওদের পলিটিক্যাল কনসেপ্টে সোসালাইজেশান বা সোসালিজিম যাই বলুন না কেন টোটাল ক্রিমিনালাইজেশান করে দিচ্ছেন থ্রু এ্যাডমিনিস্ট্রে শন এ্যান্ড through Government and through the pareiamentary system.

এবং এই জায়গাতেই তাঁরা চ্যাম্পিয়ান সারা ভারতবর্ষর মধ্যে। সেইজন্য শত শত খুন হলেও তাঁরা বলে বেড়াচ্ছেন একটি মাত্র খুন হয়েছে। আসলে কাগজে-কলমে থানায় তো কোন রেকর্ড নেই। মানুষ তো সেখানে যেতে পারে না। মানুষ তো মুখ বুজে দিনের পর দিন সব সহ্য করে যাচ্ছে। এই প্রসঙ্গে মাননীয় বিরোধীদলের নেতা বলেছেন। সেই প্রসঙ্গ তুলে আমি বলছি, আমার জেলায় প্রকাশ্য দিবালোকে পিচের রাস্তার উপরে হাতুড়ি দিয়ে এবং পেরেক দিয়ে ঠুকে ঠুকে একজন তফসিলী মানুষকে মেরে ফেলা হল। রক্তাক্ত বিভীষিকার অবস্থায় সে যখন আর্তনাদ করছিল তারমাঝেও তাকে পেরেক দিয়ে গুঁজে গুঁজে মারা হয়েছে। মাননীয় বর্ষীয়ান, বৈপ্লবিক নেতা এবং আন্দামান ফেরৎ সি. পি. আই সদস্য শ্রী কামাখ্যা ঘোষ মহাশয় এই সভায় আছেন, তিনি বলুন না এই ঘটনাটা সত্য কিনা? যদি সত্য হয় তাহলে আপনাদের মাননীয় মুখ্যমন্ত্রিকে দুই হাত জোড় করে ক্ষমা চাইতে হবে বাঙলার মানুষের কাছে, বাঙালী হিসাবে বাংলার যুব সমাজের কাছে। সুতরাং এর থেকেই প্রমাণিত হচ্ছে যে সবচয়ে বেশী যে খুন করেছে তাঁর নেতা হচ্ছে জ্যোতি বসু প্রধান পবিত্র বিধানসভায় মুখ্যমন্ত্রি হিসাবে কতৃত্ব করছেন। আমরা তো এখনো বিরোধীর আসনে, আমাদের তো হাত পা বাধা, আমরা তো কবরে পড়ে আছি। আমাদের তো আর কোন অস্তিত্ব নেই। আপনারাই বললেন প্রগতির কথা, আইন-শৃঙ্খলার কথা আর বেকারত্বের কথা। আপনারা সত্যিকরে বলুন তো কোন বেকারত্বের কথা চিন্তা করেছেন কি ? তার জন্য কি একটাও পরিকল্পনা গ্রহণ করেছেন। কেবল পরিকল্পনা করে কিছু সি পি এম বেকার যুবকদের মস্ত্রি করা হয়েছে। এই সি পি এমের বেকার যুবকদের গণতান্ত্রিক ব্যবস্থার সুযোগ নিয়ে মন্ত্রি করা হয়েছে। আর কার নেতৃত্বে এই বেকার ঘোচান হচ্ছে— শ্রী শ্রী ভ্যামরুল বসু মহাশয়ের নেতৃত্বে এই বেকারত্ব ঘোচনা হচ্ছে। আর এই বাংলার বুকে এই মন্ত্রিদের আত্মীয় স্বজনরা তাদের ছত্রছায়ায় কোনা ব্যাঙের মত ফুলে উঠছেন। এইভাবে শাসন ব্যবস্থার সুযোগ নিয়ে রাজনৈতিক দল তাদের বেকার যুবকদের কাজের ব্যবস্থা করে দিচ্ছেন। অথচ শত শত বেকার যুবক এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জে মাথা খুরে মরছে কিন্তু তাদের চাকুরীর কোন সন্ধান নেই। আজকে তাদের ভবিষ্যত অন্ধকার, চাকুরীর কোন রাস্তা নেই। সুতরাং এই জায়গাতেই আমাদের ভাবতে হবে। এটা তো শুধু কংগ্রেস কিংবা সি পি এমের সমস্যা নয় এটা গোটা দেশের সমস্যা এবং উই আর sitting on the volcanic situation of unemployment.

সেইসব কিন্তু রাজ্যপালের ভাষনের মধ্যে দেখতে পেলাম না। সেইসব না থাকা সত্ত্বেও ধন্যবাদ জানাতে হবে এটা আমি পারবো না। এসব এরজন্যই ধন্যবাদ দিতে পারছি না। আমাদের এখানে একজন সদস্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের পর ভাষণ দিতে গিয়ে বিচ্ছিন্নতাবাদী সম্পকে বললেন এবং তার প্রতিবাদে জি এন এল এফ সদস্যরা হাউস থেকে চলে গেলেন এবং ওয়াক আউট করলেন। আমার মনে হয় এটা ঠিক হয় নি। এই হাউসেরই নেতা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রি জ্যোতি বাবু কিছুদিন আগে ভুবনেশ্বরে একটি প্রেস কনফারেন্স করতে গিয়ে বলেছিলেন যে আদিবাসী সম্প্রদায়কে অর্থনৈতিক অধিকার এবং তাদের দাবী-দাওয়া কিছু দিতে হবে। এক্ষেত্রে আমাদের একটু ভাবার দরকার আছে। আপনারা জাতীয় মোর্চা এবং মার্কসাবাদী কমিউনিষ্ট পার্টি মিলে ঝাড়খন্ড মুক্তি মোর্চাকে সমর্থন করলেন। সুতরাং আমরা দেখছি যে আমাদের মুখ্যমন্ত্রি এবং নেতা জ্যোতি বাবু বাংলায় এক কথা বলছেন আর উড়িষ্যায় গিয়ে অন্য কথা বলছেন এবং বিহারের মাটিতে আরেক কথা বলছেন। এরই নাম হচ্ছে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এবং এরই নাম হচ্ছে জ্যোতি বসু।

স্যার, আমার টু-ইন ওয়ান দেখেছি, থ্রী-ইন-ওয়ান দেখেছি কিন্তু এখানকার মাননীয় মুখ্যমন্ত্রি

জ্যোতিবসু হচ্ছেন অল ইন ওয়ান। ওরা বলেছিলেন বাংলা ভাগ হতে দেব না বুক চিরে লিটার লিটার বুকের রক্ত ঝরিয় দেব। আজকে তারা বিচ্ছিন্নতাবাদকে উস্কানি দিচ্ছে, আজকে তারা বলছেন জি এন এল এফ পশ্চিমবাংলা থেকে আলাদা হতে চাইছে, সত্যিই অবাক লাগে আজকে যখন তারা বিধানসভার প্রার্থী হয়ে এসেছেন, তখন তারা একটা নূতন অর্থনৈতিক কাঠামোর মধ্যে দিয়ে এসে থমকে দাঁড়িয়ে বলছে কি ভাগে এগোন যায়, তখন সরকারি দলের একজন রেসপনসিবিল মেম্বার একটা বিচ্ছিন্নতাবাদ বলে একটা নোংরা শব্দ ব্যবহার করে। এরাই আবার বাংলার ১৪ বছরের অভিভাবকত্ব নিয়েছিলেন যাদের হাতে বাংলার মানুষ ভাগ্য এবং বর্তমান সব কিছু সঁপে দিয়েছে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবতে হচ্ছে ওরা কি চাইছেন, অর্থাৎ ওরা চাইছেন উন্নয়ন করতে হবে, কিন্তু এদের উন্নয়ন কি ৬৫ হাজার গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে পশ্চিমবঙ্গের উন্নয়ন না দলের উন্নয়ন, না ক্যাডার উন্নয়ন, না এদের পার্টি অফিসের উন্নয়ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই পবিত্র হাউসে দাবী করছি আপনি একটা কমিটি করুন, এবং সেই কমিটির চেয়ারম্যান হন, দুটি ব্লক আপনি বেছে নিন ওদের একটা আমাদের একটা। সেই দুইটি ব্লকে দুইদিন থেকে এই পঞ্চায়েতের মাধ্যমে দলীয় ব্যবস্থাকে কায়েম করে কি ভাবে কোটি কোটি টাকার মানুষের সম্পদ লুঠ করেছে ডাকাতি করেছে তার একটা তদন্ত বা পর্যালোচনা হোক তাহলেই বোঝা যাবে বাংলার মানুষের জন্য কে দায়ী, আজকে কেন্দ্রের দেওয়া বাজেটে র টাকা এবং বিকেন্দ্রীকরণের টাকাকে নিয়ে ওরা কোন জায়গায় নিয়ে গিয়েছে এর কারণ কি দি বেসিক কনসেপ্ট এ্যান্ড ফিলজপি অফ দাট পার্টি। ক্যাডার তৈরী করা, এই ক্যাডারদেরকে চার ভাগে ভাগ করা হয়, ফুল টাইমার, হাফ টাইমার, কোয়াটার টাইমার আর হচ্ছে যারা নেতার পাশে থেকে ব্যক্তিগত কাজ করে। এই যে কোটি কোটি টাকার সম্পদ তৈরী হয়েছে প্রতিটি গ্রামে, প্রতিটি ব্লকে, এটা কোথা থেকে আসে? স্যার, এরা মানুষের সম্পদ আহরণ করে, উন্নয়নের টাকা লুঠ করে তাই উন্নয়ন হল না, ১৪ বছরের উন্নয়নের রাস্তা তাই আজকে থমকে গেছে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির উন্নয়ন হয়েছে, তাদের অফিসের উন্নয়ন হয়েছে। স্যার ওরা গত্কাল খুবই গুরুগম্ভীর পরিবেশে অশ্রু সিক্ত নয়ণে ভারাক্রান্ত হৃদয়ে আপনার সভায় আপনার টেবিল থেকে যে রেজলিউশান এসেছে তাতে মুখ্যমন্ত্রি এবং বিরোধীদের সবাই আমরা রাজীব গান্ধীর শোক প্রস্তাব গ্রহণ করলাম। আমি একটু খানি ভাবছিলাম মাননীয় মুখ্যমন্ত্রির দিকে তাকিয়ে এবং ট্রেজারী বেঞ্চের দিকে তাকিয়ে বিশেষ করে সি পি আই (এম)-র সদস্যদের দিকে তাকিয়ে যে মানুষ মাদ্রাজ থেকে বন্ধ করলেন রাজীব গান্ধীর প্রতি সহানুভূতি দেখাতে, সেই মানুষটি মহাজাতি সদনে তারই মূর্তিতে মালা দিলেন আবার সেই মানুষটি ট্রেজারী বেঞ্চের থেকে শোক প্রস্তাবের শরীক হলেন। সেই দলেরই নেতা মেদিনীপুর জেলার সবংয়ের কাঁঠাখালিতে মিছিল করে আসে এবং রাজীব গান্ধীর স্মৃতিসৌধ ভেঙে ফেলে, অথচ প্রশাসন কোন রকম প্রতিবাদ করেনি।

[2.50 - 3.00 p.m.]

তিনি কোন জ্যাতি বসু কোন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি? এঁরা কি সত্যি সবংয়ে মিটিং করেছিলেন? এঁরা কি সত্যি শোক প্রস্তাবের শরিক? না কি সিত্যি সিত্যই রাজীব গান্ধীর প্রতি মানসিক ঘৃণা পোষণ করে এখানে সেই বোফর্সের চোর, বোফর্সের চোর বলে বিশ্বাস করে? আজকে বাংলার মানুষকে এই কথা বলতে হবে। বাংলার মানুষ জানতে চায়। উনি হচ্ছেন অল ইন ওয়ান চরিত্র। যখন যেখানে যে রকম তখন সেখানে সেই রকম। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির এটাই চরিত্র। এই মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টি। বাংলার মানুষ ১৪ বছর ধরে লাঞ্ছিত, অত্যাচারিত। রাজনৈতিক ব্যাভিচার, প্রশাসনিক ভ্রষ্টাচারের বলি। বেকারত্বের যন্ত্রণা, আজকে মায়েদের, বোনেদর চোখের জলে সার্বিকভাবে বাংলার আকাশে কালো অন্ধকার নেমেছে। আজকে তাই কোনোমতেই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারিনা। তাই চূড়ান্ত ভাবে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসাত্ত্বিক কুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব

এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু চার কথা বলতে চাই। স্যার, আমি খুব মনোযোগের সহিত বিরোধী দলের নেতার বক্তব্য শুনছিলাম। কারণ কংগ্রেসের বিরোধী নেতা তিনি বিশিষ্ট আইনবিদ এবং প্রাক্তন মুখ্যমন্ত্রি ও প্রাক্তন রাজ্যপাল। সুতরাং আমার পক্ষে সুযোগ হয়েছিলো তাঁর বক্তব্য শোনার। তবে ওঁনার বক্তব্য বোঝা খুব মুশকিল কারণ উনি খুব সুন্দরভাবে সবগুলি পাশ কাটিয়ে দেখাতে চেয়েছেন যে আমাদের সরকার কিছুই করেনি। উনি চলে গেলেন থাকলে ভালো হতো। উনি বি জে পি-র সম্বন্ধে, মৌলবাদীর সম্বন্ধে সর্তক করে বলতে চেয়েছেন। কিন্তু আমি তাঁকে প্রশ্ন করি, যদি উনি এটা জানতেন তাহলে ওনার দলের লোক উনি ভেবেছেন যে আবার মুখ্যমন্ত্রি হয়ে আসবেন। ক্যালকুলেশান করেছেন, হিসাব করছেন, তাঁর দলের লোক বুঝতে পারেন নি। তলে তলে বি জে পি এতো বেড়ে গেছে, উনি সেটা এতদিনে বোঝেননি, আজকে ওঁনার জ্ঞান হলো। এটা দরকার, আমরা যাঁরা বামপন্থী, এই মৌলবাদী শক্তির বিরুদ্ধে লড়ে আসছি, বলে আসছি। এদিকে দেখুন কেরালায় বারো পারসেন্ট ভোট পেয়েছে। গোটা ভারতবর্ষে বি জেপি বেশী ভোট পেয়েছে। একমাত্র পায়নি কেরালায়। কিন্তু মজা দেখুন, কেরালাতে কংগ্রেসের সঙ্গে বি জে পির আঁতাত হলো, তারা ভোটে জিতল। একটা দলের কয় রকম নীতি হয় এটা আমি বুঝতে পারছি না। উনি একেবারে বলে গেলেন যে, রাজ্যপালের ভাষণে কিছুই নেই। কিছুই হয়নি। আমি আজকে দু-চার কথা বলতে চাই। উনি বলেছেন যে, মতের বিরাট পার্থক্য আছে। আমরা জনগনের সঙ্গে থাকতে চাই কিন্তু ওঁনাদের ঠিক তার উল্টো চিন্তা। ভূমিসংস্কারের কথা কিছুই বললেন না। এড়িয়ে চলেগেলেন। কৃষক, বর্গাদারেদের কথা কিছুই বললেন না। ওঁনাদের আমলে যে সব জমি ভেষ্ট হয়ে পড়েছিল সেগুলি মোকর্দ্দমা করে বিলি করেছি। ভূমিসংস্কার করে আরো বিলি করব। সেসব কথা উনি কিছুই বললেন না। খালি বললেন কিছুই হয়নি। শহরের রাস্তাঘাটের কথা বললেন। গ্রামের রাস্তাঘাট গিয়ে দেখুন-প্রতিটি গ্রামে গ্রামে মোড়াম দিয়ে রাস্তার ব্যবস্থা করা হয়েছে পঞ্চায়েতীরাজের মাধ্যমে। এইসব উনি জানবেন না। কি করে উনি জানবেন? ১৯৬৪ সালের পর আর ইলেকশান হয়নি কিন্তু আমরা ক্ষমতায় এসে নির্বাচন করেছি। সুতরাং সেসব দিকে উনি না গিয়ে বললেন যে কিছুই হয়নি গ্রামের রাস্তাঘাট। গ্রামের যে উন্নতি হয়েছে সেসব উনি বুঝতে পারবেন না। কিন্তু আমরা জানি। বনসৃজনের কথা বলুন - দিনের পর দিন কাজ হয়ে যাচ্ছে। ভূমিসংস্কার বলুন, বর্গাদারেদের বিভিন্ন সাহায্যের কথা বলুন, কৃষির উন্নতি বলুন, যাই বলুন না কেন কিন্তু আমি তাকে বলছি আমাদের যে বর্তমানে কৃষিতে উন্নতি হয়েছে তার একটা পরিসংখ্যান দিচ্ছি, ১৯৭২-৭৩ সালে চালের উৎপাদন হয়েছিল, আপনাদের আমলে ৫৭ লক্ষ টন, ১৯৭৫-৭৬ সালে ৬৮ লক্ষ টন, আর ১৯৮৯ সালে এক কোটি নয় লক্ষ টন উৎপাদন হয়েছিল। সুতরাং ১৯৭২ সালের তুলনায় খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে। কত বেড়েছে সেটা আমি বলছি, ১৯৭২ সালে সরষে উৎপন্ন হয়েছিল ৪২০ মেট্রিক টন, ১৯৭৫-৭৬ সালে হয়েছিল ৩৯,০০০ মেট্রিক টন, আর ১৯৮৯-৯০ সালে উৎপন্ন হয়েছে ৩,০০,০০০ মেট্রিকটন। তাহলে আগেকার তুলনায় সরষের উৎপাদন বেড়েছে ছ'গুণ। তারপর আসছি আলুর কথায়, আলু ১৯৭২-৭৩ সালে উৎপন্ন হয়েছিল ৯ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন, ১৯৭৫-৭৬ সালে উৎপন্ন হয়েছিল ১৬ লক্ষ ১৫ হজার মেট্রিক টন, আর ১৯৮৯-৯০ এই সরকারের আমলে আলু উৎপন্ন হয়েছে ৪৫ লক্ষ মেট্রিক টন। সুতরাং কৃষিক্ষেত্রে উন্নতি হয়নি একথা বললে চলবে না। পরিসংখ্যানই বলছে উন্নতি হয়েছে। ১৯৭২ সালে পাট উৎপন্ন হয়েছেল ৭২ লক্ষ টন বেল, ১৯৭৫-৭৬ সালে হয়েছিল ২৬ লক্ষ টন বেল, আর ১৯৮৯-৯০ সালে উৎপন্ন হয়েছে ৫০ লক্ষটন বেল। তাহলে দেখা যাচ্ছে পাট উৎপাদন আগের তুলনায় বেড়েছে। তাহলে দেখা যাচ্ছে আপনারা এখানে যা বলছেন তা ঠিক কথা নয়, তা ভুল, বিরোধিতা করতে হয় বলে আপনারা বিরোধতা করছেন।

(এই সময় শ্রী নরেন হাঁসদা চীৎকার করে কিছু বলতে থাকেন)

**মিঃ স্পীকার ঃ** মিঃ হাঁসদা, অপনি যখন বক্তৃতা করবেন, তখন যদি ওরা বাধা দেয় তখন ভাল লাগবে,

আপনি যখন বলার সুযোগ পাবেন তখন বলবেন ঐসব কথা। আপনি তো একা, ওরা অনেক বেশী, যদি এরকম করেন তাহলে আপনি বলার সময় বিপদে পড়ে যাবেন।

**শ্রীসাত্ত্বিক কুমার রায় :** আমাদের সঙ্গে ওদের দৃষ্টিভঙ্গীর তফাত আছে। আমরা গরীব কৃষকদের কথা চিন্তা করি, আমরা গরীব কৃষকদের জন্য সারের ব্যবস্থা করি, ওদের আমলে সেসব হয়নি। যে সমস্ত কৃষক বৃদ্ধ হয়ে যাচ্ছে আমরা তাদের পেনশনের ব্যবস্থা করেছি, ওরা জোদদার ওরা এসব কি বুঝবেন। তারপর আমি মাছ উৎপাদনের কথা বলছি। বর্তমানে আমাদের রাজ্যে মাছ উৎপাদন অনেক বেড়ে গিয়েছে এবং চিংড়ি মাছ থেকে আমরা অনেক বিদেশী মুদ্রা আয় করতে পারছি। এখন আপনি দেখুন ১৯৮৯-৯০ সালে আমরা মাছ উৎপাদন করেছি ৫.২৩ লক্ষ টন এবং মাছ উৎপাদন বৃদ্ধির এই টার্গেট আমরা ক্রস করেছি পাঁচ বার এবং এর জন্য আমরা জাতীয় পুরস্কারও পেয়েছি। এই বামফ্রন্ট সরকারের আমলে এই মৎস্য বিভাগ পুরস্কার পেয়েছে এইকথা ভুললে চলবে না। মানুষ এগুলো জানে এবং মানুষ জানে বলেই বমফ্রন্ট সরকার আছে এবং থাকবে। কিন্তু আপনারা লাফালাফি করেন যখন তখন এইগুলো চিন্তা করুন। আমরা গ্রামের গরীব মানুষদের ভবতুকি দিয়ে চাল দিয়েছি। যখন গ্রামের গরীব মানুষের কাজ থাকেনা, তখন আমরা ২.২৫ পয়সা দরে তাদের চাল দিয়েছি। অ্যাডাল্টদের মাথাপিছু এক কেজি করে এবং শিশুদের ৫০০ গ্রাম করে চাল দেওয়া হয়েছে। ১৯৮৯ সালে সস্তা দরে আমরা গ্রামের মানুষেদের গরীব মানুষদের চাল দিয়েছি।

[3.00 - 3.10 p.m.]

যারা খেতে পায়না, মজুরি করে সেইসব গরীব মানুষদের আমরা ৪ মাস সস্তা দরে চাল দিয়েছি। আইন-শৃঙ্খলা প্রশ্ন তুলে শাহাজাদার কথা বললেন। এই শাহাজাদা কি মেহেতো কেসে জড়িত ছিলেন না? এখনও সেই কেস পড়ে আছে। কংগ্রেস আমলে চণ্ডী মিত্র, এম এল এ, কি করে মারা গেল? ভুলে গেলেন অখিলেশ ব্যানার্জী ছাত্র পরিষদের নেতা রেজিষ্ট্রারের সামনে কি করে খুন হলেন? তিনি তো আপনাদের দলের লোক। তারপর শ্রীমতী অর্চনা গুহ যিনি কুষ্টিয়া হাউসিং এসটেটে ছিলেন, এখন ডেনমার্কে আছেন, পুলিস কিভাবে তার উপর অত্যাচার করে সর্বনাশ করেছিল আমরা সেইসব কথা ভুলে যাইনি। সিদ্ধার্থ রায় তখন মুখ্যমন্ত্রি ছিলেন, তাঁর আমলে তার উপর অন্যায় অত্যাচার করেছিল। সেজন্য আপনাদের মুখে অন্তত অত্যাচারের কথা শুনতে আমরা রাজী নই। আপনারা যে দৃষ্টিভংগী নিয়ে আছেন সেই দৃষ্টি ভংগীতে আমরা চলি না, গরীব মানুষ মধ্যবিত্ত লোকদের যাতে উপকার হয় সেইদিকে আমাদের সরকার চিন্তা ভাবনা করেন। আপনারা বিদ্যুতের কথা বলছেন, আমি জিজ্ঞাসা করি লোকদ্বীপ প্রকল্প হয় নি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে এই পঞ্চায়েতরাজ দেখার জন্য বিভিন্ন প্রদেশ থেকে লোক আসেন। আমরা তাঁদের সঙ্গে আলোচনা করেছি। অথচ কংগ্রেসীরা বলছেন পঞ্চায়েতে কিছু হয় নি। গ্রামে যদি যান তাহলে বুঝতে পারবেন কি হচ্ছে না হচ্ছে, শহরে বসে পঞ্চায়েতের অবস্থা বুঝতে পারেবেন না। আপনারা রিগিং এর কথা বলছেন, ১৯৭২ সালের রিগিং-এর কথা আমরা জানি, তখন দেখেছি কিভাবে ভোট হয়েছিল। বিরোধী পক্ষের নেতা বলে গেলেন ৯৪/৯৫ পার্সেন্ট ভোট হয়েছে। আমি বলতে চাই ১৯৭২ সালে বাক্সকে বাক্স জোর করে রিভলভার দেখিয়ে বাক্সে ভোট দিয়েছে। অতএব রিগিং আমরা করিনি, আপনারাই রিগিং করেছেন, আপনারা রিগিং মাষ্টার, আমরা জনগণের কাছে গেছি। যাইহোক, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীসুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিধানসভায় প্রথম এসেছি। গতকাল থেকে আমি হাউসের কার্যক্রম লক্ষ্য করছি। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সরকার পক্ষ থেকে রাখা হয়েছে সেই প্রস্তাবের বিরোধিতা করতে আমি এখানে উপস্থিত হয়েছি। প্রথম কথা হচ্ছে এই, আমি নতুন সদস্য হিসাবে মাননীয় রাজ্যপালের ভাষণ পুঙ্খানুপুঙ্খ রূপে প্রথম থেকে শেষ পর্যন্ত ৩বার

পড়েছি। ৩ বার পড়ার মধ্য দিয়ে যেটুকু লক্ষ্য করেছি তার হল এই একটি সরকার ৪ বার জয়লাভের পর যে সংখ্যাগরিষ্ঠতা নিয়ে ক্ষমতায় এসেছেন— তার বহিঃপ্রকাশ রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যা রেখেছেন তাকে সমর্থন করারমত কোন একটি লাইন আছে বলে আমরা মনে করি না। আমি মাননীয় সদস্য পার্থ দে'র বক্তব্য শুনলাম। আপনারা বহু নতুন কথা বলবার চেষ্টা করেন। কিন্তু বেশীর ভাগ সদস্যের কাছ থেকে আমরা সেই ১৯৭২ থেকে ১৯৭৭ সালের কথাই শুনছি। অর্থাৎ ২০ বছর আগেকার বিগত দিনের কথা তুলে নিজেদেরই দুর্বলতার বহিঃপ্রকাশ করছেন, সেটা শুনে আমরা অবাক হয়ে যাচ্ছি। এর পরে অনেকগুলি নির্বাচন হয়ে গেছে যখন সেইগুলি উপস্থিত হল না। আজ এত বছর পরে ১৯৯১ সালে সেই সব রাজনৈতিক অন্তঃসারশূন্য বক্তব্য তুলে ধরছেন। তার কারণ হচ্ছে এই, সারা পৃথিবীতে আজকে পরিবর্তনের স্রোত বইছে। সেই পরিবর্তনের স্রোতের সংগে আপনাদের মানসিকতার মিলন আজও ঘটল না। সারা ভারতবর্ষে আপনারা দুটি রাজ্য থেকে মুছে গেছেন। তাতেও সি পি এম দলের মস্তিষ্কের পরি বর্তন হল না। আপনারা মাত্র ৬ লক্ষ ভোটের ব্যবধানে ক্ষমতায় আসার পরে মাননীয় জ্যোতি বসুর সরকার এই কর্মসূচী নিয়েছেন দেখে আমাদের অবাক করছে। কংগ্রেস সরকারের তবু একটা দায়িত্ব ছিল, তাদের সেটাও নেই, কংগ্রেস স্বাধীনতা সংগ্রামে ছিল, স্বাধীনতা রক্ষা করার সংগ্রামেও আছে — আজও আছে এবং ভবিষ্যতেও থাকবে। চল্লিশের দশকে কংগ্রেস দেশ স্বাধীন করেছে এবং পঞ্চাশের দশকে দেশ গড়ার পরিকল্পনা শুরু করেছেন। আর ষাটের দশকে জাতীয় শিল্প নীতি গ্রহণ করে দেশকে এগিয়ে নিয়ে গেছে এবং সত্তরের দশকে খাদ্য বিপ্লব শুরু করেছে। কংগ্রেস এই খাদ্য বিপ্লব শুরু করেছিল বলেই আপনারা আজকে কৃষির কথা বলতে পারছেন। আপনাদের ১৪ বছরে কৃষির উন্নতি কি হয়েছে? আপনারা ৬।। কোটি মানুষকে খাওয়াতে পারছেন না। খাদ্যের অভাব হলেই কেন্দ্রীয় ভান্ডার থেকে খাদ্য এনে খাওয়াতে হচ্ছে। এই ৬।। কোটি লোককে আপনারা যদি খাওয়াতে না পারেন তাহলে কেন্দ্রীয় সরকার ৮৫ কোটি লোককে খাওয়াবে কি করে? ৭০ দশকে খাদ্য বিপ্লব হবার ফলে ৮০ দশকে ইন্দীরা গান্ধী নতুন কর্মসূচী ঘোষণা করেছিলেন যার পরিণতিতে সি পি এম তাদের স্থাবর, অস্থাবর সম্পত্তি বাড়িয়েছে। ২০ দফা কর্মসূচীর মধ্যে আর এল ই জি পি, এন. আর. ই. পি. ইত্যাদি আছে। এই কর্মসূচী ঘোষণার মাধ্যমে আমরা ২৮/২৯ ভাগ মানুষকে দারিদ্র সীমার নীচে থেকে তুলতে পেরেছি। এই ভাষণের মধ্যে বেকার সমস্যার সমাধানের কথা আছে? আমাদের দলের নেতা এর উপর এ্যামেন্ডমেন্ট দিয়েছেন। কেন বেকারদের সম্বন্ধে একটি লাইনও থাকবে না? সারা ভারতবর্ষে আজকে অসংখ্য বেকার বেড়েছে। তাদের বেকারত্ব ঘুচবে কি করে সেই চিন্তা করেছেন? কৃষি, নতুন শিল্প ইত্যাদির কথা বলছেন। আমি মহারাষ্ট্র ঘুরেছি। মহারাষ্ট্রের পেঁয়াজ না এলে আমরা খেতে পাই না, উত্তরপ্রদেশের সবষে না এলে আমরা খেতে পাই না, অন্যান্য প্রদেশ থেকে কলা, কমলালেবু না এলে আমরা খেতে পাই না, এই হচ্ছে আপনাদের কৃষি বিপ্লবের কথা। বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের কথা বলছেন। আমি যে জায়গা থেকে এসেছি তার একটি কেন্দ্রে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি কাজ আমরা করেছি, আর আপনাদের সরকার কি কাজ করেছে। সেটা একটু মিলিয়ে নিন।

[3.10 - 3.20 p.m]

আমার রাজনীতি এ যশঃদেহী, ধনদেহী নয় আমার রাজনীতি তপস্যার রাজনীতি। মানুষের কল্যান করবো বলে রাজনীতি করতে এসেছি। স্যার, আমি বোঝবার সুবিধার জন্য আমার মহিষাদল কেন্দ্রে ১৯৭২-৭৭ সালে কি কাজ হয়েছে এবং এখন এই বামফ্রন্টের আমলে কি কাজ হয়েছে সেটা একটু এই প্রসঙ্গে তুলে ধরতে চাই। সেই সময় আমরা দুটি ড্রিংকিং ওয়াটার সাপ্লাই স্কীম দিতে পেরেছি, একটি রুর‍্যাল হাসপাতাল দিতে পেরেছি। মহিষাদল রুর‍্যাল হাসপাতাল, একটি প্রাইমারি হাসপাতাল দিতে পেরেছি, খেজুরবেড়িয়াতে, দুটি সাবসিডিয়ারি হাসপাতাল দিতে পেরেছি, দক্ষিণ গুমাই ও দামোদরপুরে, তিনটি ডিপ টিউবওয়েল দিতে পেরেছি, অসংখ্য খাল সংস্কার করেছি। আর এই বামফ্রন্টের আমলে ১৪ বছরে গ্রামীন উন্নয়ন বলতে ঐ

রাস্তায় মেরামের কাজ ছাড়া কিছুই হয়নি। স্যার, মহিষাদলে একটা সাব সেন্টার পর্যন্ত হ'ল না। অমি গতকাল গৌতমবাবুর কাছে গিয়েছিলাম, তিনি আসনে নি। তারপর ঐ ৬ তলা বিল্ডিং-এরপর যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বসেন তার কাছেও গিয়েছিলাম কিন্তু টাকা নেই। টেলিফোন বিল দেবার মতন টাকা পর্যন্ত নেই। আমি তাই সরকার পক্ষের মাননীয় সদস্যদের বলব, চিৎকার না করে আসুন, আমাকে যুক্তিতে পরাজিত করুন। স্যার, প্রথম, তৃতীয় ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনারয় মহারাষ্ট্রের সঙ্গে পশ্চিমবঙ্গের পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বাজেটের সমতুল্য ছিল কিন্তু ৭-ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গিয়ে দেখা গেল এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বাজেট যদিহয় ৪ হাজার কোটি টাকা তাহলে মহারাষ্ট্রের হ'ল ১০ হাজার কোটি টাকা। তাহলে কে প্রগতির চাকা ঘোরাবে? আপনারা, না মহারাষ্ট্র? এসব কথা আজ আপনাদের গভীরভাবে অনুধাবণ করতে হবে। স্যার, আমি একজন নতুন সদস্য, এখানে এসে বসে বক্তৃতা শুনি অভিজ্ঞতা অর্জনের জন্য। যেমন গতকাল শুনলাম এখানে মুখ্যমন্ত্রি মহাশয় বললেন যে শুধু সংখ্যাগরিষ্ঠ হলেই দেশ চালানো যায় না কিন্তু তারপর এখানে একটা বিসদৃশ্য অবস্থা দেখলাম— বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় যখন বলতে উঠলেন তখন দেখলাম ও দিক থেকে সেই '৭২ সালের পুরানো ভাঙা রেকর্ড বাজানো হ'তে লাগলো।

১৯৭২ সালের পর তো দেশে অনেকগুলি নির্বাচন হয়ে গিয়েছে কিন্তু আপনারা সেই ভাঙা রেকর্ডই বাজিয়ে চলেছেন। আমরা কিন্তু মনে করি বাংলার মানুষ আপনাদের মতন এইরকম স্মৃতিচারণ করেননা, আপনাদের ঐ পুরানো রেকর্ড আজকে অচল হয়ে গিয়েছে বলেই আমরা মনে করি কারণ আপনারা মাত্র কয়েক লক্ষ ভোট আমাদের থেকে বেশী পেয়েছেন। আপনাদের কথামত যদি '৭২ সালের স্মৃতিচারণ মানুষের মনে এতবেশী গাঁথা হয়ে থাকতো তাহলে তা বাংলার মানুষের মনে দাগ কাটা'লো না কেন। আপনারা ভূমি সংস্কার নিয়ে অনেক কথা বলেন। ১ কাটা জমি বর্গা করে ৪ জনকে দিয়েছেন। সেখানে জলের কোন ব্যবস্থা নেই, ডিপ টিউবওয়েল নেই, স্যালো টিউবওয়েল নেই রিহাল লিফ্‌ট নেই, বিশ্ব ব্যাংকের টাকা পর্যন্ত ফেরত যায়। ইলেকট্রিসিটি নেই, একটা সাব ষ্টেশন পর্যন্ত আমার এলাকায় হল না। জ্যোতিবাবু বলেছেন, সংখ্যাগরিষ্ঠ হলেই একা কেউ দেশ চালাতে পারে না। আমাদের সদস্য সংখ্যা ৪৩ জন হলেও যুক্তির জালে যদি আবদ্ধ করতে পারি তাহলে নিশ্চয় তরুন সমাজ আমাদের দিকেই থাকবেন। পরিশেষে বলব, আজ সারা পৃথিবীতে মার্কসীয় দর্শন আঘাত খেয়েছে। পোলাণ্ডের ১।। কোটি লোককে খাওয়াতে তারা পারেন না। রাশিয়ার অবস্থা কি আপনারা জানেন, পুর্ব জার্মানিতে মানুষদের কথাও আপনারা শুনেছেন। আজ সারা পূর্ব ইউরোপে মার্কসীয় দর্শন আঘাত খেয়েছে। আশা করি আপনারা সে কথাটা মনে রেখে কাজ করবেন। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় রাজ্যপালের ভাষণের উপরে মাননীয় সদস্য ননী কর মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তা আমি সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে লক্ষ্য করছি এবং নিজেও কিছুটা বিস্মিত হচ্ছিলাম যে আমাদের বিরোধী দলের এমন একজন নেতা এসেছেন, গতকাল তিনি রাজীব গান্ধীর মৃত্যুতে যে বক্তব্য রেখেছেন, যে হৃদয়স্পর্শী বক্তব্য উত্থাপন করেছেন তা থেকে আমাদের অনেক কিছু শেখবার ছিল. আমরা লক্ষ্য করেছি যে তিনি তার নেতাকে কি ভাবে ভাল বাসেন এবং কতটা আন্তরিকতা সহকারে তার বক্তব্য উত্থাপন করতে গিয়ে যা বলেছেন সেই সম্পর্কে আমার কাছে একটা এখানে উত্থাপন করতে পারেন সেই চেষ্টা করেছেন। কিন্তু সেই বক্তব্য এখানে প্রশ্ন থেকে গেছে। রাজীব গান্ধীর আমাদের দেশের প্রধান মন্ত্রি ছিলেন। তিনি আমাদের দেশের বৃহত্তম দল বলা যায় তার নেতা ছিলেন। তিনি প্রয়াত হয়েছেন। তাকে নৃশংস ভাবে হত্যা করা হয়েছে। আমাদের দেশের বামফ্রন্ট সরকার এবং অন্যান্য রাজনৈতিক দলগুলি এই নৃশংস হত্যাকান্ডের নিন্দা করেছেন এবং বলেছেন যে এই কাজ করা উচি ত নয়। এতে ভয়ংকর একটা দিক দেশের সামনে নিয়ে

আসছে। কিন্তু তার মানে এই নয় যে রাজীব গান্ধী যে রাজনীতি করতেন, তিনি যে রাজনীতিতে বিশ্বাসী ছিলেন এবং তিনি দায়িত্ব থেকে যে কাজ করেছিলেন, তার সম্পর্কে আমাদের যে সমালোচনা ছিল, তার নীতির সংগে আমাদের যে বিরোধ ছিল সেই নীতির প্রশ্নে কোন কমপ্রোমাইজ নেই। আজকে যে কোন মৃত্যু দুঃখ জনক এবং এই মৃত্যু নিশ্চয়ই দুঃখ জনক। কিন্তু কালকে বিরোধী দলের নেতার যে বক্তব্য আমি শুনেছি তাতে আমার মনে হয়েছিল যে তিনি বক্তব্য রাখতে গিয়ে এটাই বোঝাতে চেষ্টা করেছিলেন যে আমরা রাজীব গান্ধীর নীতিকে যে সমালোচনা করেছিলাম সেই কাজ ভুল করেছিলাম এবং সেখান থেকে আমাদের সরে আসতে হবে। সেখানে থেকেসরে আসার কোন প্রশ্ন নেই। আজকে বিরোধী দলের নেতা যে বক্তব্য উত্থাপন করেছেন তাতে তিনি রাজ্যপালের ভাষণের উপরে কতকগুলি প্রশ্ন করেছেন। তিনি সুবক্তা। তিনি কতকগুলি জাগলারি অব ওয়ার্ডস এ্যান্ড ষ্ট্যাটিসটিক দিয়ে আমাদের বোঝাতে চেয়েছেন এবং তার বক্তব্য আমাদের সামনে তুলে ধরার চেষ্টা করেছেন। কিন্তু সর্বশেষে থলি থেকে বিড়াল বেরিয়ে এল সেটা হচ্ছে এই যে তিনি অতি সুন্দর ভাবে নিছক কতকগুলি বেসলেস বক্তব্য রাখলেন যার পিছনে কোন যুক্তি নেই বা তথ্য নেই, অথচ সেটাকে অতি সুন্দর ভাবে পরিবেশিত করলেন। এটাকে কিছুতেই মেনে নেওয়া যায় না। কারণ জনগণের কাছে আমাদের জবাবদিহি করতে হবে। এটা একটা দরবার, অমরা জনগণের প্রতিনিধি হয়ে এখানে এসেছি। এখানে বাক চাতুরতার মাধ্যমে ফাঁকি দিয়ে যাবার কোন উপায় নেই। দেশের সরকার যারা পরিচালনা করেন—ও রাও করেছেন, ওরাও জানেন—সেখানে মিথ্যা কথা বলে পার পাওয়া যায় না। কাজেই এই কাজ করা ঠিক হবেনা। অথচ এখানে যে ভাবে বক্তব্য রাখার চেষ্টা করা হয়েছে, রাজ্যপালের ভাষণ পাঠ করে তাকে যে ভাবে নস্যাত করার চেষ্টা করা হয়েছে সেটা রেসপনসিবল অপোজিশান পার্টির কাছে আমি আশা করি নি। আমি একটা কনসট্রাকটিভ ক্রিটিসিজম আশা করেছিলাম কিন্তু সেই কনসট্রাকটিভ ক্রিটিসিজম তার বক্তব্যে ছিল না। পশ্চিম বাংলার বর্তমান পরিস্থিতি যে ভাবে তিনি এঁকেছেন বা কংগ্রেস বন্ধুরা তাকে যে ভাবে আনবার চেষ্টা করেছেন, এই ঘরের বাইরে একটা ভয়াবহ পরিস্থিতি বিরাজ করছে, সেটাই বক্তব্যের মধ্যে ফুটিয়ে তোলবার চেষ্টা করেছেন। কিন্তু ঘটনা আদৌ তা নয় সেটা তিনি বোঝেন। এটা জেনেশুনে করা হয়েছে। আজকে শুধু বিরোধীতা করেত হবে তাই বিরোধীতা করছেন।

[3.20 - 3.30 p.m]

সারা পশ্চিমবাংলার অর্থনৈতিক পরিস্থিতি কোথায় দাঁড়িয়ে আছে, সারা ভারবর্ষের চাকরি বাকরির অবস্থাটা কোথায় দাঁড়িয়ে আছে, কর্ম সংস্থানের অবস্থা কোথায় দাঁড়িয়ে আছে, শিল্পে কলকারখানা বন্ধ হয়েছে, সুতরাং সারা ভারতবর্ষ সম্পর্কে আমাদের সকলকে ভাবতে হবে। ভারতবর্ষ একটা গোটা দেশ এবং তার মধ্যে পশ্চিমবঙ্গের রাজ্য সরকার পরিচালনা করেছেন যারা, তারা একটা মিউনিসিপ্যাল পাওয়ারের খানিকটা বেশী পাওয়ার নিয়ে রাজ্য চালান। এই কেন্দ্র রাজ্য সম্পর্কে সম্বন্ধে আমরা বরবার এই কথা বলেছি। সুতরাং আজকে যে ভাবেই এটাকে চিত্রায়িত করবার চেষ্টা করা হোক না কেন, মূলবিষয়টা হচ্ছে এই যে কেন্দ্রে যারা দীর্ঘদিন ধরে অবস্থান করেছেন, যারা দেশের অর্থনীতিকে নিয়ন্ত্রন করেছেন, যারা পরিকল্পনাকে নিয়ন্ত্রিত করেছেন, যারা বৈদেশিক নীতিকে নিয়ন্ত্রিত করেছেন, আজকে কংগ্রেস তো সেই দল, তারা যখন একটা রাজ্য সরকারের দিকে আঙুল তুলে বলবেন , তখন তারা সার্বিক ভাবে বিচারকরে বলবেন। কারণ তারাই বলেন যে তারাই সত্যিকারের একটা সর্ব ভারতীয় দল আর বাকীরা আমরা অনেকে রিজিওন্যাল, আমাদের বক্তব্যের মধ্যে কোন জায়গায় রিজিয়ন্যাল সেন্টিমেন্ট থাকেলেও থাকতে পারে। কিন্তু কংগ্রেসের তরফ থেকে যে দায়িত্বশীল বক্তব্য আশা করবো, তারা বলবেন সর্ব ভারতীয় পরিস্থিতিটা মিলিয়ে আর যেখানে আজকে তারা একটা সরকার চালাচ্ছেন এবং বারবার বলছেন, আবেদন নিবেদন করছেন যে গভর্নমেন্ট হবে কনসেনসাস, সবাই আসুন এগিয়ে, সরকারকে সমর্থন করুন। কিন্তু এখানে একটা সরকার কেন্দ্রে আছে, বিপদের মুখে আছে, তাকে সবাই মিলে একটা ভাল পরিস্থিতির মধ্যে আনতে হবে, এটা যখন

তাদের বক্তব্য, তখন পশ্চিমবঙ্গ সম্পর্কে যখন বক্তব্য রাখেন, পশ্চিমবঙ্গ সরকার সম্পর্কে যখন সমালোচনা করবেন, সেই ক্রিটিসিজম ভ্যালিড ক্রিটিসিজম করবেন এবং আমি বলবো বারেবারে, কনস্ট্রাকটিভ ক্রিটিসিজম করুন। এটাই আমরা আশা করি। কিন্তু দেখা গেছে যে ব্যাপারটা সেখানে দাঁড়িয়ে থাকে নি। অনেক জায়গায় ভিত্তিহীন বক্তব্য এখানে রাখবার চেষ্টা করা হয়েছে। পশ্চিমবাংলা সম্পর্কে যেটা বলা হয়েছে, যেমন রাস্তাঘাটের কথা, বিরোধী নেতা সিদ্ধার্থ শংকর রায়, তিনি রাস্তাঘাট সম্পর্কে বলেছেন এবং যে ষ্ট্যাটিসটিক্স তিনি হাজির করেছেন, তাতে একটা অদ্ভুত ব্যাপার লক্ষ্য করেছি। তিনি জেলা পঞ্চায়েতগুলোকে বাদদিয়েছেন। আজকে জেলায় প্ল্যানিং বোর্ডের মাধ্যমে রাস্তা হয় এবং জেলা প্ল্যানিং বোর্ড এর সুপারিশ অনুযায়ী সমস্ত রাস্তাঘাট হয়। কাজেই আজকে বিভিন্ন জেলা পরিষদের যে ষ্ট্যাটিসটিক্স, সেই ষ্ট্যাটিসটিক্স তিনি যদি হাজির করতেন তাহলে কিন্তু একটা অন্য চিত্র আমাদের সামনে উপস্থিত হবে। কিন্তু সেটাকে পুরোপুরি একটা কালো পরদার আড়ালে রেখে তিনি অন্য ষ্ট্যাটিসটিক্স নিয়ে এসে বোঝাবার চেষ্টা করেছেন পশ্চিমবাংলায় রাস্তা হয়নি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি অন্য চিত্র। ঠিক একই ভাবে আমরা লক্ষ্য করছি যে শিক্ষা দীক্ষার প্রশ্নে যদি আসি, শিক্ষা দীক্ষার প্রশ্নে যে পরিস্থিতি বজায় ছিল, মানস বাবু বক্তব্য রাখতে গিয়ে এই বিষয়ে গলা ফাটিয়েছেন। আমার মনে পড়ে যাচ্ছিল, মানস বাবু যে সময়ে ছাত্র নেতা ছিলেন এবং সেই সময়ে আমিও ছাত্র, যুব আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। তখন কী ভাবে আমাদের পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়, কলেজে, মেডিকেল কলেজগুলোকে কী ভাবে নকলের আখড়াতে পরিণত করা হয়েছিল, নকল করে ডাক্তার বেরোচ্ছে। সমস্ত শিক্ষার পরিবেশকে নষ্ট করা হয়েছিল এবং শুধু তাই নয়, হার্ডিঞ্জ হস্টেল থেকে শুরু করে এন আর এস ন্যাশন্যাল মেডিকেল কলেজ, সমস্ত জায়গায় আমরা দেখেছি কী পরিবেশ সেখানে বজায় ছিল। কারা এর জন্য দায়ী ছিল? কিন্তু বিগত ১৪ বছরে পশ্চিমবাংলার শিক্ষার আমূল পরিবর্তন হয়েছে। সেখানে কিন্তু অনেক কষ্টে রক্ত দিয়ে এই পরিবেশ ফিরিয়ে আনতে হয়েছে। আর একটা কথা মনে পড়ে গেল, সিদ্ধার্থ বাবু বলেছিলেন লাল রং দিয়ে আমরা দেশ প্রেমের কথা লিখি, আর রাজীব গান্ধী রক্ত দিয়ে গেলেন। আমি রাজীব গান্ধীকে ছোট করতে চাই না, কিন্তু আমি বলছি, অসংখ্য প্রমান দিয়ে দেখিয়ে দেবো যে রক্ত দিয়ে আমরা দেশের আইন শৃংখলা, সংস্কৃতি, প্রতিটি প্রশ্নে আমরা রক্ত দিয়ে আমরা বামপন্থীরা রক্ত দিয়ে লিখি। আমাদেরকে ছোট করে দেখবেন না। রাজীব গান্ধীকে বড় করুন, তাতে কোন আপত্তি নেই. মৃত মানুষ তাঁকে আমরা শ্রদ্ধা করি। কিন্তু এই কথা বলবেন না যে আমরা শুধু দেওয়ালে লাল রং দিয়ে লিখি, আর রক্ত দিয়ে আপনারা লেখেন। আমাদেরকে ছোট করবেন না।

বিরোধী সদস্যদের আমি শুধু একটা কথাই বলতে চাই যে, ত্রিপুরার দিকে একটু তাকিয়ে দেখুন, সেখানে সরকার চলছে, আপনারা সরকার চালাচ্ছেন, মানুষের সেখানে কি অবস্থা করেছেন? কত মানুষকে সেখানে খুন করেছেন সেটা একটু দেখুন। আপনারা এখানকার আইন-শৃংখলর কথা বলছেন। আমার আপনাদের কাছে একটাই অনুরোধ, যে কোন খুনকে রাজনৈতিক খুন বলে চালাবার চেষ্টা করবেন না।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

মাননীয় স্পীকার মহাশয়, আজকে আর আমার বলবার সময় নেই, সেই জন্য আমি আমার বক্তব্য আজকে এখানেই শেষ করছি।

**শ্রীভূপেন্দ্র নাথ শেঠঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে এই সভায় মহামান্য রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। ইতিপূর্বে আমাদের বিরোধী দলের নেতা বলে গেছেন যে, এই ভাষণের মধ্যে বিশেষ কিছুই নেই। আমিও বলছি যে, রাজ্যপালের ভাষণের মধ্যে এমন কোন কথা নেই যে আসছে দিন বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কাছে কি তুলে দিতে চাইছেন। আসছে দিন তাঁরা কি কি করবেন, না করবেন সেসব কিছুই এই ভাষণের মধ্যে নেই। আছে শুধু

বিগত দিনের কতগুলি অসত্য কাহিনী। অর্থাৎ এটা একটা অসত্য ভাষণ। স্যার, রাজ্যপালের ভাষণের প্রথম প্যারাতেই আছে, "রাজীব গান্ধীর মৃত্যুতে জাতীয় সংহতি ক্ষুন্ন হয়েছে, তার জন্য আমি দুঃখিত" মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যখন আপনি এই হাউসে রাজীব গান্ধীর মৃত্যুতে শোক প্রস্তব উত্থাপন করেছিলেন তখন এই হাউসের নেতা রাজীব গান্ধীর স্মৃতির উদ্দেশ্যে অনেক বড় বড় কথা বলেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে সেসমস্ত কথা নেই। বিগত মে মাসের ২১ তারিখে যখন সংবাদ পাওয়া গিয়েছিল রাজীব গান্ধী নিহত হয়েছেন তখন সারা দেশের মানুষ বিষণ্ণ হয়ে পড়েছিল এবং কান্নায় ভেঙে পড়েছিল। শুধু সারা দেশের মানুষ নয়, সারা বিশ্বের ৫০টি দেশের প্রতিনিধিরা রাজীব গান্ধীর প্রতি শ্রদ্ধা জানাতে ভারতবর্ষে এসেছিলেন এবং তাঁরা স্বীকার করেছিলেন যে, তিনি ছিলেন একজন বিশ্ব নেতা, আমরা একজন বিশ্ব নেতাকে হারিয়েছি। অথচ আজকে সরকার পক্ষ রাজ্যপালের ভাষণের মধ্যে তাঁকে সবাই স্বীকৃতি দিতে পারলেন না। আমি বামফ্রন্ট সরকারকে বলতে চাই, তাঁরই চিন্তা-ধারাকে বাস্তব রূপ দিয়ে আপনারা এখানো তাঁরই কৃপায় বেঁচে আছেন। একথা আপনারা ভুলে যাবেন না। আজকে আপনারা বলছেন, বিরাট জনসমর্থন নিয়ে আপনারা এখানে এসেছেন। কিন্তু আমরা জানি আপনাদের এই কথা অসত্য কথা। সাধারণ মানুষকে প্রলুব্ধ করে, সাধারণ মানুষের মধ্যে সন্ত্রাস করে, তাদের ভীত সন্ত্রস্ত করে তাদের ভোট আদায় করে আপনারা এখানে এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ১৯৮৭ সালের নির্বাচনের কথা একটু বলি। সেবার নির্বাচনীপ্রচার রাজীব গান্ধী বনগাঁয়ে গিয়েছিলেন। সকাল ৮টার সময় লক্ষাধিক মানুষের সামনে তিনি ভাষণ দিয়েছিলেন। সমস্ত মানুষ হাত উঁচু করে বলেছিল, 'আমরা কংগ্রেসকে সমর্থন করতে চাই, হাত চিহ্নে ভোট দিতে চাই।" কিন্তু এই ঘটনার চার দিন পরেই দেখা গেল গোটা এলাকাট সন্ত্রাস সৃষ্টি হয়েছে। সন্ত্রাসবাদীর দল, সমাজবিরোধীর দল, কুখ্যাত ডাকাদের দল ডার্ক নাইটে হাতে আর্মস নিয়ে গ্রামে গঞ্জে সাধারণ মানুষদের ভয় দেখাতে শুরু করে দিয়েছিল। সেই সময়ে 'টেলিগ্রাফ' পত্রিকায় একটা সংবাদও প্রকাশিত হয়েছিল যে, ভূপেন শেঠ মৃত এবং তাঁর বডি গার্ড আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে। ওখানে ও. সি. যিনি ওখানে ইলেকশনের বিষয়ে এস. ডি. ও.-র ঠিক নীচের অফিসার তিনি এবং কো-অর্ডিনেশন কমিটির লোকেরা প্রচার করেছিলেন, ভূপেন শেঠ মৃত, মড়া লোককে ভোট দিলে ভোট নষ্ট হবে। এই ভাবে ৮৭ সালে রিউমার প্রচার করে ভূপেন শেঠকে সামান্য মাত্র ২০০০ভোটে হারান হয়েছিল। আমি জানি সাধারণ মানুষ কংগ্রেসকে আশীর্বাদ করতে চায়। কিন্তু বিভিন্ন-ভাবে কারচুপি করে, ভয় দেখিয়ে, বৈজ্ঞানিক পদ্ধতিতে আপনারা তা হতে দিচ্ছেন না। এবং আমরা স্বীকার করি এই অবস্থায় আমাদের জিতে ক্ষমতায় আসা সম্ভব নয়।

[3.30 - 3.40 p.m.]

ভোটার লিষ্ট থেকে আরম্ভ করে সমস্ত ব্যাপারে কারচুপি করা হয়েছে। আমি সীমান্ত অঞ্চল বনগাঁ থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমি দেখেছি, বাংলাদেশ থেকে মানুষ নিয়ে এসে এপারে ভোটার লিষ্ট-এ নাম ঢোকানো হয়েছে। আবার বাংলাদেশেও ভোটার লিষ্টে তাদের নাম তোলা হয়েছে। এইসব মানুষগুলি ভোটের সময় এপার-ওপার করে। তারা একবার ওপারে গিয়ে ভোট দেয়, আবার পশ্চিমবাংলায় যখন ভোট হয় তখন এপারে এসে ভোট দেয়। আমি এই ব্যাপারে রিটার্নিং অফিসার এবং ইলেকটোরাল অফিসারকে জানিয়েছি যে এই সমস্ত ভোটার লিষ্টে যাদের নাম আছে তারা বাংলাদেশেও ভোট দিয়েছে আবার এখানেও ভোট দিচ্ছে। এই নামগুলি কেটে দিন, কিন্তু তা করা হয়নি। আমাদের দলের নেতা ঠিকই বলেছেন। নির্বাচন করতে গেলে কোন সরকারী কর্মচারী রাখা চলবে না, যদি ঠিকভাবে নির্বাচন করতে হয় তাহলে ইলেকশন কমিশনের নিজস্ব লোক রাখা দরকার। আপনারা যে ভোটের লিষ্ট করেছেন - আপনারা জানেন, ১৮ বছর বয়স হলে ভোটার লিষ্টে ইনক্লুসন করার কথা বলা ছিল গর্ভমমেন্ট অফ ইন্ডিয়া থেকে। আমরা সেই জায়গায় দেখছি, ১২ বছর ১৪ বছর যাদের বয়স অর্থাৎ আপনাদের (লেফট্ ফ্রন্ট) পরিবারের আর কেউ বাকি নেই, সমস্ত নাম ভোটার লিষ্টে ঢোকানো হয়েছে। যারা ১৮ বছরের উপর তাদের নাম ভোটার লিষ্টে তোলা হল

না অথচ ১২।১৪ বছর বয়স যাদের তাদের নাম ভোটার লিষ্টে তোলা হল। ভোটার লিষ্ট যখন তৈরী হয় তখন আমি ৭ হাজার ১০০ জনের নাম গ্রহনের জন্য আবেদন করেছিলাম ফর্ম নম্বর ৬ তে। ইলেকটোরাল অফিসার হেয়ারিং নিলেন কিন্তু প্রকৃত যারা ভোটার তাদের নাম বাদ দিয়ে যারা কো-অর্ডিনেশন কমিটির লোক, যারা সি পি এম পার্টির লোক তাদের ভোটার লিষ্টে নাম তোলা হল। এই ব্যাপারে তদন্ত করার কথা বলেছি চীফ ইলেকশন অফিসারের কাছে, কিন্তু কোন সংশোধন করা হয়নি। ভোটের লিষ্টে এইভাবে কারচুপি করা হয়েছে। কো-অর্ডিনেশন কমিটির লোকদের সেখানে বসিয়ে রেখেছেন এইসব কাজ পরিচালনা করার জন্য। পোষ্টাল ব্যালট থেকে আরাম্ভ করে কাউনটিং পর্যন্ত সমস্ত স্তরেই চুরি। বিরোধী দলের নেতা যা বলেছেন তা খুবই সত্য যে বাক্সের উপরে কাস্তে-হাতুড়ি এবং নিচে কাস্তে-হাতুড়ি আর ভিতরে হাতে ছাপ মারা ব্যালট পেপার। আমি একটা পোলিং স্টেশনে ধরেছিলাম সেটা হচ্ছে বিগত শিক্ষামন্ত্রি কান্তি বিশ্বাসের এলাকা। এস ডি ওর কাছে দেওয়া হল এবং বলা হল পানিসমেন্ট দেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইকথা সত্য কি অসত্য আপনি বনগাঁর এস ডি ও কাছ থেকে শুনে নেবেন। এইভাবে ওরা নির্বাচন করে। পোস্টাল ব্যালট যা আছে তা বাঞ্চ বাঞ্চ তুলে নেয়। অনেক অফিসার এবং কর্মচারী আছেন যারা কো-অর্ডিনেশন কমিটিকে পছন্দ করেন না, তাঁরা তাঁদের পছন্দ মত ভোটাধিকার প্রয়োগ করবে বলে ঠিক করেছিলেন, তাদের ব্যালট পেপার জোর করে নিয়ে নিজেদের পছন্দমত ছাপ মেরে দেওয়া হয়েছে। এবার শিক্ষা সম্পর্কে দু-একটি কথা বলা দরকার। শিক্ষাকে জনমুখী করা হয়েছে বলে আগেকার শিক্ষামন্ত্রি বলেছিলেন। এমন জনমুখী করা হয়েছে যে জনসাধারণ তাঁকে হারিয়ে দিলেন। এমন জনমুখী শিক্ষা তিনি চালু করলেন যে জনগনের রায়ে তিনি বিতাড়িত হলেন ।

(এই সময় মিঃ স্পীকার পরবর্তী স্পীকার ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মহামান্য রাজ্যপালেরভাষণের উপরে মাননীয় বিধায়ক শ্রী ননীকর মহাশয় যে সমর্থন সূচক প্রস্তাব দিয়েছেন তাকে আমি সর্ব্যান্ত করণেঃ সমর্থন করছি। আমি খুব মন দিয়ে আমাদের বিরোধীদল নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় মহাশয়ের বক্তব্য শুনলাম। যদিও আমরা জানি যে, তিনি বিড়লাকে তাঁর মামলা, মোকর্দমা ইত্যাদি বিষয়ে পরামর্শ দিয়ে থাকেন, কিন্তু এখন তাঁর বক্তৃতা শুনে মনে হল যে বিড়লাই এ এঁকে পরামর্শ দিয়েছেন যে, তুমি পশ্চিমবঙ্গে ফিরে গিয়ে, বিধানসভায় নির্বাচিত হয়ে, দলনেতা হয়ে বামফ্রন্টের জনগণকে শিক্ষা দাও। সেইজন্যই উনি বামফ্রন্ট সরকারের যে ভাষণ মাননীয় রাজ্যপাল পড়েছেন তার কোন পজেটিভ সাইড দেখতে পাচ্ছেন না। সবই নেগেটিভ সাইড দেখছেন। এই নির্বাচনে উনি সারা বাংলাদেশ চষে বেড়িয়েছেন, তাঁর বক্তব্য ও সব লোকে শুনেছেন এবং শোনার পরে তাঁকে বাতিল করে দিয়েছেন ওঁর এই ঘটনাটা স্বীকার করা উচিত। আজকে সামপ্রদায়িকতা এবং বিচ্ছিন্নতা বাদের বিরুদ্ধে মহামান্য রাজ্যপাল তাঁর বক্তব্যের মধ্যে যে ক্লারিয়ন কল দিয়েছেন সে সম্বন্ধে কোন এ্যাপ্রিসিয়েসন নেই। সামপ্রদায়িক ঐক্য এবং বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্টের নেতৃত্বে যে সংগ্রাম করছে - এখানে কোন রকম সামপ্রদায়িক ঘটনা ঘটেনি— তার স্বীকৃতি সারা ভারতবর্ষ থেকে পশ্চিমবঙ্গ পেয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গের বিরোধী দল নেতা তার স্বীকৃতি দিলেন না। সেজন্য খুবই দুঃখ বোধ করছি। উনি বললেন এ্যাসেম্বলীর ইলেকসন একটা যা তা ব্যাপার হয়েছে, রিগিং হয়েছে। কাউনটিং এজেন্টরা এমনভাবে কাউন্ট করল যে উপরে এবং নীচে ওঁদের দলের সিমবল, মাঝখানে সবই বামফ্রন্টের, ওখানে কি ওনার কোন কাউনটিং এজেন্ট ছিল? আমরা জানি যে মেদিনীপুর জেলায় এবং অন্যান্য জায়গাতেও ওনার কাউনটিং এজেন্ট ছিল না, হি ওয়াজ উইদাউট এনি কাউনটিং এজেন্ট ইন দি বুথ। যেখানে এই ঘটনা ঘটেছিল সেটা কেউই বিশ্বাস করে নি। আমি আর একটা কথা বলছি মিঃ সেসন, ইলেকসন কমিশনার বলেছেন যে পশ্চিমবঙ্গের ইলেকসন শান্তিপূর্ণ ভাবে হয়েছে, তার তো কোন প্রতিবাদ ওঁরা করেন নি। ডিড ইউ প্রোটেষ্ট? তাঁর কোন বক্তব্যের বিরোধীতাই উনি করেন

নি। কাজেই উনি সেটা মেনে নিতে বাধ্য হয়েছেন। উনি জানেন, আজকে পশ্চিমবঙ্গের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করলে এটাই বিশেষভাবে প্রমানিত হবে যে পশ্চিমবঙ্গই একমাত্র রাজ্য যেখানে নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। উনি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে বললেন যে, আমাদের এখানে কি ডেভালাপমেন্ট হয়েছে? তা, এটা কি অস্বীকার করার উপায় আছে যে, পশ্চিমবঙ্গে কংগ্রেসী আমলে, কি অকংগ্রেসী - বামফ্রন্ট আমলে, সব সময়েই একটা ষ্টেপ মাদারলি এ্যাটিচিউড পেয়ে আসছে।

[3.40 - 3.50 p.m.]

যে পশ্চিমবঙ্গ আগে শিল্পে উন্নত ছিল, আস্তে আস্তে সেই পশ্চিমবঙ্গ শিল্পে কেন পিছিয়ে গেল? কে তাকে পেছোতে সাহায্য করেছিল? সে কি কেন্দ্রীয় সরকার নয়? আমরা বারবার ফ্রেট ইক্যুলাইজেশন, সারকরিয়া কমিশন, সেন্টার ষ্টেট রিলেশন ইত্যাদি বিষয়ে প্রশ্ন তুলেছি, কিন্তু সেসব বিষয়ে কংগ্রেস সরকার গুরুত্ব দেননি। এটা ভি পি সিং আসার পর এগিয়েছিল। আর একটা জিনিস যেটা আমাদের সকলকে চিন্তা করতে হবে সেটা হচ্ছে, আজকে পশ্চিমবঙ্গে পরপর চারবার বামফ্রন্ট সরকার হল কেন। এটা বিরোধী দলকেও ভাবতে হবে। আজকে বামফ্রন্ট সরকার গ্রামের বেশীরভাগ মানুষকে সাহায্য করেছেন জীবন ও জীবিকার ক্ষেত্রে। এবারকার নির্বাচনের সময় নিশ্চয়ই গেছেন গ্রামাঞ্চলে। সেখানে মানুষের কমপ্লেন কি? কেউ বলেনি বা দাবী করেনী যে, খেতে পাচ্ছি না, খাস জমির প্রশ্ন তোলেনি। তুলেছেন ডেভেলপমেন্টের প্রশ্ন, শিক্ষার প্রশ্ন। এটা কি অস্বীকার করতে পারবেন? পারবেন না। সেদিন পাঁচমুড়িতে সি পি এম এর এক নেতা নিরঞ্জন পালের বাড়ি কংগ্রেসীরা লুট করেছে। লক্ষ লক্ষ টাকা লুট করে নিয়ে গেছে তারা। তারপর সেখানে কোন কংগ্রেস নেতা যাননি। সেখানে একজন আদিবাসী, সে কংগ্রেস করে না, গভীর রাতে তার বাড়িতে ঢুকে স্ত্রীর কাছ থেকে তাকে টেনে নিয়ে মুন্ড গর্দান দুভাগ করে কংগ্রেসীরা খালের জলে ফেলে দিয়েছে। তারপর থেকে সেখানে আদিবাসীদের নিজেদের মধ্যে ঝগড়া লেগে গেছে এবং তারফলে আর একজন আদিবাসী সেখানে খুন হয়েছে। বিধানসভায় এই ব্যাপারটা ঠিকভাবে তুলে না ধরাটা মোটেই ভালো হবে না। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গের মানুষ ঠিক পথে চলছেন, তাই চতুর্থবার বামফ্রন্ট সরকার হয়েছে। পাঁচবারের পর হয়ত দেখতে পাবো, আপনারা এখন যা রয়েছেন সেই সংখ্যাটাও থাকলো না। কিন্তু আমাদের সংখ্যা ঠিক থাকবে। আগামী দিনে বামফ্রন্ট আরো শক্তি সংগ্রহ করতে পারবে এবং দেশকে এগিয়ে নিয়ে যাবেন, এই বলে শেষ করছি।

**শ্রীনরেণ হাঁসদা ঃ** শ্রদ্ধেয় স্পীকার হিসাবে প্রথমে আপনাকে সংগ্রামী অভিনন্দন জানাচ্ছি। রাজ্যপাল সাহেবের যে ভাষণ সেই ভাষণ এক দলীয় ভাষণ, বাস্তবের সঙ্গে কোন মিল নেই। এই ভাষণের মাধ্যমে আমাদের পশ্চিমবাংলায় কি উন্নয়ন হয়েছে, পশ্চিমবাংলার আদিবাসী, তফশিলী জাতি এবং উপজাতিদের এবং পেছিয়ে পড়া মানুষদের কি উন্নয়ন হয়েছে, তারা লেখাপড়ার কি সুযোগ পেয়েছে, স্বাস্থ্যের দিক থেকে তাদের কি সুযোগ দেওয়া হয়েছে, তাদের কাজের সুযোগ কতখানি দেওয়া হয়েছে এই রাজ্যপালের ভাষণের মধ্যে তা নেই।

একজন সদস্য বন্ধু বিচ্ছিন্নতাবাদী সাম্রাজ্যবাদী শক্তি নিয়ে বক্তব্য রেখেছেন এটা খুব দুঃখ জনক। তাঁর বক্তব্য বিচ্ছিন্নতাবাদী বলতে কি, সাম্রাজ্যবাদী বলতে কি তা তিনি ক্লারিফাই করেন নি।

খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি কয়েকটি কথা। আমি জ্যোতিবাবুকে শ্রদ্ধা করি, আমার দল শ্রদ্ধা করে আমাদের এলাকার লোকেরা শ্রদ্ধা করে। বিচ্ছিন্নতাবাদ বলতে যেটা বলা হচ্ছে সেটা ঠিক নয়। আমাদের দাবি হলো ঝাড়খণ্ডি আন্দোলনের মাধ্যমে, ঝাড়খণ্ড ল্যাণ্ড বলতে যেটা আমরা বলছি যে ভারতবর্ষের যে পবিত্র সংবিধান আছে সেই পবিত্র সংবিধানকে শ্রদ্ধা জানিয়ে আমাদের পরিচিতি, আমাদের কৃষ্টি, আমাদের ভবিষ্যত যাতে সংরক্ষণ করা যায় এবং এই সংরক্ষণের মাধ্যমে আমরা যাতে নিজেদের পায়ে দাঁড়াবার

সুযোগ পাই। এটাই হলো আমাদের মূল দাবি। স্বাধীনতার ৪৩ বছর পরেও আমাদের উন্নয়নের যে নানাকথা বলেছেন, বাস্তবে আমাদের উন্নয়ন হয় নি। এই ক্ষেত্রে বিচ্ছিন্নতাবাদ কোথায়, সাম্রাজ্যবাদ কোথায়?

আমার প্রশ্ন হল ১৪ টি রাজ্য ভারতবর্ষে ছিল। সেই ভারতবর্ষের পবিত্র সংবিধানকে সামনে রেখে আজকে ভারতবর্ষে ২৫ টি রাজ্য হয়েছে। আমাদের এই রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়. মুখ্যমন্ত্রী হবার সুযোগ পেতেন না, ভারতবর্ষের মধ্যে এতো তাঁর পরিচিতি এটা তিনি পেতেন না যদি এই রাজ্য তৈরী হত। তাই বন্ধু আপনাদের বলতে চাই বিচ্ছিন্নতাবাদী, সাম্প্রদায়িক বলে মানুষকে যেন বিপথে চালিত না করা হয়। বাস্তব অবস্থা দিকে দেখতে হবে। এই ক্ষেত্রে রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণের মধ্যে মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া জেলাতে আদিবাসী মানুষের জন্য কটা স্কুল করা হয়েছে, কটা কলেজ করা হয়েছে সেই কথা নেই। এই ৪২ বছরের ব্যবধানে আদিবাসীদের থেকে একজনকেও আই. এ. এস. করতে পেরেছেন? ১০ হাজার কোল, ভিল, সাঁওতাল, মুণ্ডা ছেলেমেয়েদের মধ্যে ৪২ বছরের ব্যবধানে একজনকেও আই. পি. এস করতে পেরেছেন? ৫০০০ আদিবাসী ছেলে প্রতি একজনকে গ্রাজুয়েট করতে পেরেছেন?

[ 3.50 – 4.00 p.m.]

এটা কি আমাদের লজ্জার ব্যাপার নয়? স্বাধীনতার পরে দীর্ঘ ৪৩ বছরের ব্যবধানে একজন আই-পি-এস. একজন আই.এ.এস. আমাদের মধ্যে থেকে হতে পারেনি। ৪২ বছরের মধ্যে অনেকে ক্ষমতা এসেছেন। কিন্তু এই সময়ের মধ্যে কি হয়েছে? বাস্তবে কি হয়েছে, আমরা যদি জঙ্গলে যাই তাহলে দেখবো সেখানকার প্রকৃত অবস্থা কি? একটাও উদাহরণযোগ্য কিছু হয়েছে কি? পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর এই তিনটি জেলায় তো কম জমি নেই। লোক সংখ্যাও তো এই তিনটি জেলায় কম নেই। তাহলে এখানে কি হয়েছে এই দীর্ঘ ৪২ বছরের ব্যবধানে? এই বামফ্রন্ট সরকারের ১৪ বছরের রাজত্বকালে কিছু হয়েছে বলে কোন পরিসংখ্যান আমাদের কাছে নেই। আদবিাসীদের স্বার্থে কিছু হয়নি।

( এই সময়ে লাল আলো জ্বলে ওঠে এবং মাননীয় স্পীকার অন্য বক্তার নাম কল্ করলেন। )

**শ্রীবারীন্দ্র নাথ কোলে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব আনা হেয়েছে আমি তাকে সমর্থন করছি। এই প্রস্তাবের সমর্থন করতে গিয়ে কয়েকটি জিনিষ আমি আপনার দৃষ্টিতে আনতে চাই। প্রথম থেকে বিরোধি দলের নেতা সিদ্ধার্থ শংকর মহাশয় এবং অন্যান্য বিরোধি নেতা, মানস ভুঁঞা এবং আরও অনেকেই যে প্রশ্নগুলো তুলছিলেন, তাতে আমার মনে হচ্ছে যে পশ্চিমবাংলা ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন একটি জায়গা। আমার মনে হচ্ছিল যে পশ্চিমবাংলা ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন একটি জায়গা। আমরা ৪৪ বছর হল স্বাধীনতা পেয়েছি। তার মধ্যে ৪২ বৎসর কংগ্রেস রাজত্ব করেছিল। আজকে কংগ্রেস নেতারা প্রশ্ন তুলছেন। কিন্তু প্রশ্নটা হলো, যে ৪২ বছর কংগ্রেস রাজত্ব করেছে গোটা দেশে এবং বলা হয়েছে যে দেশ সাংঘাতিক ভাবে এগিয়ে চলেছে — এরমধ্যে অনেক নেতাএসেছেন, অনেক নেতা গেছেন। ভি. পি. সিং সরকার যদিও সংখ্যালঘু সরকার ছিল, সরকারে এসে দেখেন যে ভারতবর্ষকে বিদেশের কাছে বন্ধক দিয়ে রাখা হয়েছে! আজ কোটি কোটি টন সোনা বিদেশের বাজারে রাখতে হচ্ছে। আই. এম. এফ. থেকে ঋণ পাওয়া যাবে। কিন্তু ভরতুকি কমিয়ে দিতে হবে রেলের ভাড়া বাড়াতে হবে, চাষীদের যে সার দেওয়া হয় তার ভরতুকির পরিমাণ কমিয়ে দিতে হবে এই সমস্ত শর্ত আই. এম. এফ রেখেছে। আই. এম. এফ থেকে এই সমস্ত শর্ত মেনে ঋণ নেওয়া হচ্ছে, তা নাহলে দেশটা চলবে না। আজকে কংগ্রেস দেশটাকে এই জায়গায় নিয়ে এসেছে। এই অবস্থায় পশ্চিমবাংলা এগোচ্ছে না ইত্যাদি কথা তুলে ওঁরা কান্নায় বুকে ভাসিয়ে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কুম্ভীরাশ্রু পশ্চিমবাংলার মানুষ অনেক দিন ধরে দেখছেন, অনেকদিন ধরে শুনে আসছেন। আপনারা বারবারই পরাজিত হয়েছেন, জনসাধারণ পরাজিত করেছে। বস্তাপচা বলে একটা কথা আছে, আপনার তাই আওড়ে যান। রাজনৈতিক দলের নেতা থেকে

সুরু করে সবারই এক ওই বস্তাপচা কুৎসা রটানো ছাড়া আর কিছু নেই। সবচেয়ে মজার কথা হচ্ছে যে ১৯৭২ সালে সাত বস্তা পচা মাল এখানে আবার এলো, কিন্তু ৭২ সালের জমানা আর ফিরে আসবে না। জনগণ আপনাদের পরিত্যাগ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষ থেকে একজনের হাত কাটা হয়েছে বলে অনেককথা বললেন। আমি এর উত্তর দেবো। আপনাদের আর ওখানে কোন স্থান নেই। কংগ্রেস বলে যে একটি রাজনৈতিক দল আছে এটা আমাদের এলাকায় না গেলে বোঝা যাবে না। গত সপ্তাহের আগে ওখানে ২০ হাজার লোক নিয়ে মিটিং হল। সেখানে বামফ্রন্টের হাওড়া জেলার সমস্ত এম. এল. এরা ছিলেন এবং তারাই নেতৃত্ব দেন। কিন্তু কংগ্রেস একটি রাজনৈতিক দল, তাদের কোন অস্তিত্ব সেখানে দেখতে পেলাম না। কেন্দুয়া গ্রামের যে ঘটনা সেটা একটা গ্রাম্য ব্যাপার গত ৫ বছর ধরে ওই গণ্ডগোল চলছে। একটি বিচ্ছিন্ন গ্রাম, সেখানকার মোড়ল গ্রামের মানুষদের উপর দিনের পর দিন অত্যাচার করে চলেছে। ১৯৮৮ সালে গ্রামের মোড়লের নেতৃত্বে ২০-২৫ টি ঘর পুড়িয়ে দেওয়া হল। আমাদের পঞ্চায়েত সদস্য ছিল তার পোলট্রির ২০০ টি মুর্গি উড়িয়ে দেওয়া হল। তারপরে একজনের হাত তরবারী দিয়ে কাটা হল। আজও সে পঙ্গু অবস্থায় পড়ে আছে। তার নাম হচ্ছে দুলাল মাখাল। ১৯৯০ সালের ওই মোড়লের নেতৃত্বে ৩০ খানি বাড়ী পুড়িয়ে দেওয়া হল। এই ব্যাপারে গ্রামের লোকেরা থানায় গিয়ে কেস ডায়েরী করে। ওই কেসের নম্বর হচ্ছে ৬৮-৬৯, তারিখ ১৪ই আগষ্ট, ১৯৮৯। গ্রামের মানুষরা দিনের পর দিন ওই মোড়লের অত্যাচার সহ্য করতে না পেরে ওই ঘটনা ঘটিয়েছে। আর কংগ্রেস এমনই দল যে তারা ধরে নিলেন যে সি. পি. এম এই কাজ করেছে। আসলে ওখানে রাজনৈতিক কোন ঘটনাই হয় নি। কংগ্রেস ধরে নিল যে আমরা হাত কেটে নিয়েছি। আমরা যদি হাত কাটবো তো ১৪ বছর আগেই হাত কাটতে পারতাম। আমি তো ওই ওখান থেকে অনেকবার এম. এল.এ হয়ে জিতে এসেছি। তাহলে তো বহুদিন অগেই কাটতে পারতাম। সবচেয়ে মজার ব্যাপার হচ্ছে যে, ওই ঘটনার পরে বড় বড় নেতারা সেখানে গেলেন এবং রাজনৈতিক রং চং দিয়ে তাদের সান্ত্বনা দিলেন। এই ব্যাপারে মিটিং করলেন এবং তাতে বললেন যে সি পি এমের ঘর লুঠ করা হোক এবং সি পি এমের ঘরবাড়ী পুড়িয়ে দেওয়া হোক তারপরে ১৮.৬.৯১ তারিখে সিদ্ধার্থ বাবু সেখানে গেলেন এবং তিনি যাওয়ার পর থেকে ১৫ দিন পর্যন্ত কংগ্রেস কর্মীরা তেরঙ্গা কংগ্রেসের ঝাণ্ডা নিয়ে ১০০ জন লোক করে যাচ্ছে রিলিফ দেওয়ার জন্যে এবং সেই সুযোগে নিরীহ মানুষের বাড়ীগুলি লুঠ করেছে। এই ভাবে ১৫-২০ দিন ধরে লুঠ করে গেছে। সিদ্ধার্থবাবু যাওয়ার পরে, তাঁর পরামর্শমত লুঠ করা আরম্ভ হল। নিরীহ মানুষদের উপরে অত্যাচার করা হল এবং তাদের যথাসর্বস্ব লুঠ করলো। অথচ তারাই আবার এখানে এসে চিৎকার করছেন যে হাত কাটা হল কেন বলে। সুতরাং এই হচ্ছে আপনাদের অবস্থা।

[ 4.00 – 4.10 p.m.]

স্যার এইগুলি হচ্ছে কংগ্রেসের বস্তাপচা অসত্য কথা ছাড়া আর কিছুই নয়। ওরা গ্রাম্য ঘটনাকে নিয়ে রাজনীতি করে সেইজন্য গ্রামের মানুষ ওদেরকে ভাল করে বোঝে তাই জনসাধারণ যারা বড় বিচারক তারা কংগ্রেসকে আস্তাকুড়ে ফেলে দিয়েছে। আগামীদিনেও ওদের এই অবস্থা হবে, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য হিসাবে রাজ্যপালের ভাষণের ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের প্রতি আমার সমর্থন জানিয়ে বক্তব্য শুরু করছি। আমি এবারে নূতন নির্বাচিত হয়ে এসেছি। আমি দুইদিন ধরে বিধানসভার কার্য্যকলাপ লক্ষ্য করছি অনেক কিছু জানতে পারছি। তবে আমার ভাবতে আশ্চর্য্য লাগছে যে এখানে বিরোধী দল যা ভূমিকা পালন করছে তাতে তাঁদের কাছ থেকে এইরকম আচরণ বা ঘটনা আশা করিনি। আজকে কেন্দ্রে সংখ্যালঘু সরকার প্রতিষ্ঠিত, ভারতবর্ষের অর্থনীতি আজকে দিকে প্রভাবিত হচ্ছে তাতে দেশ দেউলিয়া হয়ে যাবার মত অবস্থায়। এই অবস্থায় যে কংগ্রেস দলের সংখ্যাগরিষ্ঠ হবার সম্ভাবনা নেই সেই দলের সদস্যদের মানুষ আবার ক্ষমতায় ফিরিয়ে আনতে পারেন কিন্তু

ওরা আজকে যে ভূমিকা পালন করছে এই সভার মধ্যে তাতে আশাকরি ওরা ভবিষ্যতে আরো বিলুপ্ত হতে চলেছে। আজকে রাজ্যপালের ভাষণের উপর ওরা এখানে যে বক্তব্য রেখেছেন তাতে বললেন যে রাজ্যপালের ভাষণের মধ্যে পশ্চিমবাংলার সাফল্যের কোন উল্লেখ নেই। আমরা বামপন্থীরা বিধানসভায় পরপর চারবার জনসাধারণের সমর্থন নিয়ে নির্বাচিত হয়ে এসেছি, মানুষের কাছে গিয়েছি, মানুষের সুখ-দুঃখের কথা উপলব্ধি করেছি, আমি মনে করি তারা যদি এই রকম ভাবে মানুষের সঙ্গে মেলামেশা করতেন তাহলে আজকে পঞ্চায়েতের সম্বন্ধে তারা যে কথা বললেন — বিরোধী দলের সদস্যরা — পঞ্চায়েতরাজের মাধ্যমে এই সরকার কোনকোন রকম সাফল্যলাভ করেনি, কিন্তু এ ব্যপারে আমি বলতে পারি ত্রিস্তর পঞ্চায়েতিরাজ-র মাধ্যমে জনগনের জন্য আমরা যে কাজ করেছি সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে সেটাকে আমরা যথেষ্ট বা সমস্ত কিছু এটা মনে করতে পারিনা। একটা অঙ্গ রাজ্যের পক্ষে সমস্ত মানুষের আশা আকাঙ্খা পূরণ করে দেওয়া সম্ভব নয়। আজকে বিরোধী দলের অনেক সদস্য বললেন পঞ্চায়েতের সমস্ত টাকা পয়সা নিয়ে সি. পি. আই. (এম)-র সদস্যরা বাড়ীঘর, অফিস করেছে। আমি বলব ওনারা তো গ্রামেগঞ্জে লোকের সঙ্গে মেলামেশা করেন না যদি মেলামেশা করতেন তাহলে ওনারা এই ধরনের কথা বলতেন না। ১৪ বছর আগে গ্রামেগঞ্জের মানুষ পুকুরের জল খেত কিন্তু এখন গ্রামগঞ্জের মানুষকে পুকুরের জল খেয়ে থাকতে হয় না।

[ 4.10 - 4.20 p.m.]

আজকে এটা আমাদের গর্বের বিষয়। বামফ্রন্টের গর্বের বিষয়। গর্ব অনুভব করি। গ্রামেগঞ্জে যান, সেখানে আজকে একটাও দিনমজুর খুজে পাবেন না। গ্রামে আজকে আর কচুর ঘাষ খেতে হয় না, গমের ভাত খেয়ে থাকতে হয় না। এটা বামফ্রন্টের একটা বিরাট সাফল্য। বামফ্রন্ট সাফল্যের মধ্যে দিয়ে আবার এগিয়ে আসবে। আজকে আমি বিধায়ক হিসাবে নির্বাচিত হয়ে এসেছি। আমি বিরোধীপক্ষের সদস্য মহোদয়গণকে অনুরোধ করবো রাজ্যের বিরোধীপক্ষের সঙ্গে সরকারের কোনো প্রশ্ন আসতে পারে না। এখানে যদি কোনো উন্নয়নমূলক কর্মসূচী থাকে, তার মাধ্যমে কনস্ট্রাকটিভ যদি কিছু থাকে তাহলে আসুন আমরা সেগুলি পরিকল্পনা করি। আপনাদের সহযোগিতা চাই। দেশকে প্রগতির পথে নিয়ে যেতে পারবো। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রভাত আচারিয়া :** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আপনার মাধ্যমে ইতিহাস বিশারদ এবং শিক্ষাবিদ মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন তার প্রতি সমর্থন জ্ঞাপন করছি। আমি এখানে প্রত্যাশা করেছিলাম সুদীর্ঘকাল কংগ্রেসের সম্পর্কে নিজস্ব একটা ধারণা ছিল, এখানে এসে সেই ধারণাটা আরো পরিস্কার হয়ে গেল, গ্রামে যেখানে থাকি সেখানে আপনাদের যা ব্যবহার দেখি তার থেকে এখানে বিরোধীদল হিসাবে অন্য রকম কিছু। সমগ্র জায়গায়, সমগ্র সমাজ জীবনে যা হয় তার প্রতিফলন সেখানে ঘটে এবং এখানেও তাই দেখছি। যখন মাননীয় বিরোধীদলের নেতা "৭২" বললেন তখন অমি ভেবেছিলাম ১৯৭২ সালে আমাদের যে বারোশো কর্মী মারা গেছেন তাদের সম্পর্কে কিছু বলবেন। কিন্তু না। বাহাত্তর পেরিয়ে আজকে নিজের বয়স হয়েছে ৭২। আমি দেখেছি যে, ৪০ হাজার কর্মী আমাদের গ্রামে বসবাস করছেন তাদের অন্যত্র আশ্রয় দিতে হয়েছে। আজকে বাহাত্তর বছর বয়সে কিছু ভালো কথা বলেছেন উনি, সুতরাং মনে হয়েছিল মানসিক পরিবর্তন তার মধ্যে এসেছে যদিও পরিবর্তনটা এই সময়ই ঘটে। সেই রবীন্দ্রনাথের কথাতেই বলি "শুধু মুখের কথা শুনেছো জননী, শোননি কি অন্তরের কথা"। আমি একটু আগে দেখে ছিলাম যে, অন্তরের কথা আর মুখের কথার ফারাকটা। যখন মাননীয় সদস্য পার্থবাবু বক্তব্য রাখছিলেন তখন বিচ্ছিন্নতাবাদ ও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলতে গিয়েছিলেন। সে কথায় একসেপশান নিলেন। মাননীয় দার্জিলিংয়ের সদস্য এবং মাননীয় সুব্রতবাবু তাকে উঁচুতে তুললেন। এই তো ঘটনা। কথা এবং কাজের মধ্যে মিল না থাকলে যা হয় তারই প্রতিফলন দেখা যাচ্ছে। সমস্ত সমাজ জীবনে

স্বাভাবিক কারণেই তাই মাননীয় রাজ্যপাল বলেছেন যে, সংকটময় মুহূর্ত। সাম্প্রদায়িকতা ও বিচ্ছিন্নতাবাদ দেশকে গ্রাস করেছে। কিন্তু এই কথা ভুললে তো চলবে না বর্ত্তমান যে ঘটনা সেটা তো অতীতেই জন্মগ্রহণ করেছে। ১৯২২ সালে মহাত্মা গান্ধী স্বপ্ন দেখেছিলেন যে আমাদের স্বাধীনতা ব্রিটিশ পার্লামেন্টের মত ফ্রি গিফট হিসাবে আসবেনা। কিন্তু দেখা গেল, ১৯৪৭ সালে ইনডিপেনডেন্স অ্যাক্ট অনুসারে ফ্রি গিফট আসল। স্যামুয়েল বলেছেন — দি ইউনিক ইভেন্টস ইন দ্যা হিসট্রি ইজ এ ট্রেটি অব পিস উইদাউট ওয়ার। সেখানে ভারতবর্ষকে দুভাগ করা মেনে নেওয়া হয়েছিল। তার ফলে একদিকে সংখ্যালঘুরা যেমন সংখ্যালঘুই রইলেন তেমনি লঘু যাঁরা রইলেন তাদের মধ্যে গুরুতর প্রতিক্রিয়া শুরু হল। সেই প্রতিক্রিয়া স্টিল চলছে। শাসকশ্রেণীর প্রক্রিয়া দেশে ধর্মনিরপেক্ষতা মানসিকতা নিয়ে এসেছে। ৪৪ বছর ধরে যাঁরা শাসন চালিয়েছেন তাঁরা যদি সত্যিকারের ভালোবাসা নিয়ে দেশের এই গুরুতর সমস্যা দূর করবার চেষ্টা করতেন তাহলে নিশ্চয় সুফল পাওয়া যেত। কিন্তু তা হয়নি। তা হয়নি বলেই এরা প্রশ্রয় পেয়ে এসেছে। বিভেদকামী দল, সাম্প্রদায়িক দল তারা আরো প্রশ্রয় পেয়ে আসছে। হঠাৎ করে বাবরি মসজিদের দরজা খুলে দেওয়া হল, সম্প্রদায়ের বীজ বপন করা হল। ১৯৮৯ সালে ওখানে শিলান্যাস করা হল। তখন সঙ্কট আরো বেড়ে গেল এবং তার ফলে ব্যাপারটা আরও প্রশ্রয় পেল। তার ফলে দেশের মানুষের মধ্যে এই ধরনের দুশ্চিন্তা বাড়ল। স্বাধীনতার পর ভারতবর্ষের মানুষের সুখ-সমৃদ্ধি এল না, তারা পরিবর্তন চেয়েছিল, কিন্তু সেই পরিবর্তন তারা পেল না। শাসক দল বলেছিল জনগণের অধিকার আনতে হবে, নইলে এই বড় লোকদের শাসন ব্যবস্থার পরিবর্তন না হলে, সামাজিক ব্যবস্থার পরিবর্তন না হলে, অবস্থার পরিবর্তন হবে না। আমরা পশ্চিমবাংলায় দেখলাম, পশ্চিমবাংলার মানুষরা সেই আশা আকাঙ্খার পথ ধরে, সংগ্রামের মধ্য দিয়ে পার্লামেন্টের পরিবর্তন করেছে এবং সেই পরিবর্তনের ফলেই পঞ্চায়েত ব্যবস্থা হয়েছে এবং জেলায় জেলায় প্ল্যানিং থেকে আরম্ভ করে সকল মানুষকে আমরা কাজের মধ্যে নিয়ে এসেছি। তার ফলে মানুষ একবার, দু-বার তিনবার নয়, চার চারবার আমাদের দলকে জয়ী করেছে। সেইজন্য আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরা আমাদের মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানিয়েছে এবং আমাদের অধ্যক্ষ মহাশয় পর পর তিনবার অধ্যক্ষ হওয়ার জন্য সম্মান জানিয়েছে। আমরা বিশ্বাস করি যে আজকে আপনারা যে তেতাল্লিশ জন আছেন, সেটাকে যদি অনেক মানুষে পরিণত করতে হয় তাহলে আপনাদের অন্তরের পরিবর্তন করতে হবে এবং সেই পরিবর্তনের জন্য আপনাদের অনেক অধ্যাবসায় নিয়ে কাজ করা দরকার, মানুষের প্রতি ভালোবাসা দরকার। এখানে যে কথাটা বলবেন, সেই কথাটাকে রাখার চেষ্টা করবেন। আজকে আমাদের বিরোধী দলের নেতা স্পষ্ট করে বলছেন যে সাম্প্রদায়িকতাবাদ বিভিন্ন জায়গায় মাথাচাড়া দিচ্ছে এবং আগামী দিনে তা সারা ভারতবর্ষ গ্রাস করবে। আমাদের একদিকে সাম্রাজ্যবাদী চক্রান্ত, আর অন্যদিকে সাম্প্রদায়িকতাবাদ যেভাবে ভারতবর্ষে মাথাচাড়া দিয়ে উঠছে, তাতে আমাদের সকলের ঐক্যবদ্ধ হওয়া দরকার। কিন্তু সকলের ঐক্যবদ্ধ হয়ে গেলে অন্তর চাই, জগৎ সংসারে সকল মানুষ আন্তরিক না হলে সেই জিনিষটা হবে না। অন্যদিকে বামপন্থীদের কাজের সব ক্ষেত্রে বিরোধিতা করবে, এমনকি যে কাজগুলি ভালো হচ্ছে তা স্বীকার করবো না, এটা চলতে পরে না। হিন্দু-মুসলমান ঐক্য আমরা গড়ব এবং আমরা মনে করি আন্তরিকতার সঙ্গে সেই কাজ করলে সমগ্র পরিবেশ দারুন হবে এবং বাংলা সমগ্র ভারতবর্ষকে আবার পথ দেখাবে এবং ভারতবর্ষ তার জন্য অপেক্ষা করছে। তখন আমরা বলবো 'বাঙাল কো মাফিক হোনা চাহিয়ে'।

**শ্রীমতি শান্তি চ্যাটার্জ্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণ কে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে আমাদের দেশে চরম অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে এবং দেশের বিভিন্ন জায়গায় মৌলবাদী শক্তিগুলি মাথাচাড়া দিয়ে উঠেছে। দেশের চারিদিকে বিভিন্ন অশুভ শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে এবং পাঞ্জাব ও আসামের মানুষের কোন নিরাপত্তা নেই। এমনকি বড় বড় রাজনৈতিক নেতাদেরও খুন করা হচ্ছে। এই রাজ্যে মৌলবাদী শক্তির বিরুদ্ধে আমরা লড়াই চালিয়েছি এবং

গ্রাম থেকে শহরে সাধারণ মানুষের পাশে আমরা ঠিক সময় মত দাঁড়াবার চেষ্টা করেছি, এই কারণেই বামফ্রন্ট সরকার চতুর্থবারের জন্য ক্ষমতায় এসেছেন। এখানে আমারা সেচ, কৃষি, বিদ্যুৎ-এর ব্যাপারে বিশেষ ভাবে নজর দিয়েছি। গ্রামীন হাসপাতালগুলিতে যাতে ভালোমত চিকিৎসা হয় এবং রোগীরা যাতে সেখানে ঔষধ পায় সেদিকে আমাদের বিশেষ ভাবে নজর দিতে হবে। গ্রামে নিত্য ব্যবহার্য জিনিস চিনি, গম, কেরোসিন যাতে ঠিকমত সরবরাহ হয় তার দিকে আমাদের বিশেষ করে লক্ষ্য রাখতে হবে। এর সাথে সাথে এটাও বলতে চাই পশ্চিমবঙ্গের মানুষের জন্য কেন্দ্রকে আরো বেশী করে চাল গম পাঠাতে হবে। যে সমস্ত বন্ধ কলকারখানা আছে সেগুলি যাতে খোলা হয় তারজন্য আমাদের ব্যবস্থা গ্রহণ করতে হবে। বহু শহিদের রক্ত ঝরিয়ে যে ভারতবর্ষকে স্বাধীন করা হয়েছিল সেই ভারতবর্ষ আজকে বিদেশের কাছে বিক্রি হয়ে চলে যেতে বসেছে। সেইদিকে আমাদের বিশেষ করে লক্ষ্য রাখতে হবে। আর একটা কথা বলতে চাই আমাদের দেশের সোনা বিদেশে চলে যাচ্ছে তার বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াতে হবে। আর একটা কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার রেলের ভাড়া বাড়াচ্ছেন কিন্তু যাত্রী সাধারণ যাঁরা রেলে যাতায়াত করেন তাঁদের কোন সুযোগ সুবিধা দেখা হচ্ছে না। সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। আমি বিশেষ করে তারকেশ্বরের বিধায়ক বলে বলছি তারকেশ্বর থেকে অরামবাগ যাবার জন্য একটা রেললাইনের প্রস্তাব করা হোক, আমাদের সরকারকে তারজন্য আমি অনুরোধ করছি। রাজ্যপালের ভাষণে যে প্রস্তাব দেওয়া আছে সেই প্রস্তাবকে আমার পূর্ণ সমর্থন জানিয়ে এবং মুখ্যমন্ত্রী মহাশয়কে আমার আন্তরিক অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রাখা হয়েছিল তাকে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। আমাদের বিরোধীদলের নেতা সিদ্ধার্থ বাবু এখানে অনেক ভাল ভাল কথা বলেছেন, তিনি বললেন যে বাবরি মসজিদের বিষয় নিয়ে আমি মুসলমানদের পক্ষ হয়ে কেস লড়েছি। কিন্তু তিনি এটা বললেন না যে বাবরি মসজিদ রামমন্দির বিতর্ক ১৯৪৯ সালে উঠেছিল এবং তালা বন্ধ করে দেওয়া হয়েছিল। এটা খুলল কোন সময়ে এবং কার নির্দেশে, না, কেন্দ্রীয় সরকারের নির্দেশে তখনকার ইউ পি সরকারের মুখ্যমন্ত্রী ছিলেন বীর বাহাদুর সিং তাঁকে দিয়ে সেই তালা খোলার ব্যবস্থা হয়। আমি তখন বলেছিলাম এর দরজা খোলা হাইকোর্টে থেকে হয়নি, ছোট কোর্ট থেকে হয়নি, তৃতীয় ব্যক্তিকে দিয়ে এটা খোলা হয়েছে। এটা জানা দরকার। আমরা দেখলাম বাবরি মসজিদ কি রাম মন্দিরের একটা বিতর্ক উঠেছিল একটা বাড়ীর দরজা খোলাকে কেন্দ্র করে এবং তখন থেকে সেই দরজা খোলাকে কেন্দ্র করে সাম্প্রদায়িক দাঙ্গা এবং নির্বাচনের সুযোগ করে দেওয়া হল বিজেপিকে। তখন মুসলমান সাম্প্রদায়িক শক্তি আশ্বাস পেয়ে যেমন একদিকে বাবরি মসজিদ এ্যাকশান কমিটি তৈরী হল তেমনি অন্যদিকে বাবরি মসজিদ থেকে রামমন্দিরকে বাঁচাবার জন্য বিশ্ব হিন্দু পরিষদ এবং অন্যান্য মন্দির সংক্রান্ত সংগঠন এগিয়ে এলেন। সুতরাং তিনি একবারও বললেন না কারণ টা কি ? কয়েকটি ভোট পাবার জন্য ১৯৮৯ সালে আমি রাজীব গান্ধীর নাম করতে চাই না, তখন তিনি ছিলেন প্রধানমন্ত্রী তাঁরই স্বরাষ্ট্র মন্ত্রী বুটা সিং, তিনি বিশ্ব হিন্দু পরিষদের সঙ্গে হাত মিলিয়ে শিলান্যাস করে এলেন। এতেই দেশের সর্বনাশ করা হয়েছে।

[ 4.20 - 4.30 p. m.]

তাই জায়গা পেয়ে রামশিলা পূজনের নামে যে পূজা করা হয়েছিল তার সুযোগ নিয়ে এই সাম্প্রদায়িক শক্তি গ্রামে গ্রামে পর্যন্ত প্রবেশ করার সুযোগ পেয়ে গেল। কংগ্রেসেই এই কাজ করলেন। কংগ্রেস এই কথা বলছেন না যে, আমাদের জন্যই এই সমস্ত অবস্থার সৃষ্টি হয়েছে মুসলিম লীগের সঙ্গে বি. জে. পি -র সঙ্গে — কেরলে মুসলিম লীগ, ওখানকার খ্রীষ্টান কমিউনিটির সঙ্গে কারা হাত মিলিয়েছে? এই কংগ্রেস। কাজেই এই কংগ্রেসকে জানতে হবে। কংগ্রেসকে এই সেদিন দেখলাম বি.জে.পি র সঙ্গে হাত মিলিয়ে মাননীয় প্রধানমন্ত্রী পি ভি নরসিমা রাও শিবরাজ পাতিলকে স্পীকার নির্বাচিত করলেন। স্পীকারের পদ পাবার

জন্য বি. জে. পির সঙ্গে হাত মেলালেন। ডেপুটি স্পীকার নির্বাচনেরও ওদেরকে সমর্থন জানালেন। আমরা বলেছিলাম রবি ভাই থাকুক, আর কংগ্রেসের পক্ষ থেকে পাতিল থাকুন। এতে আমাদের আপত্তি নেই। কিন্তু তারা মানলেন না বিজেপি র সঙ্গে হাত মেলালেন — এটা অস্বীকার করতে পারবেন? ত্রিপুরাতে আপনারা টি ইউ জে এস এর সংগে তো সরকার গড়েছেন - - এই কথা অস্বীকার করতে পারবেন? মহারাষ্ট্রে বসন্ত দাদা পাতিলের সময়ে করপরেসন নির্বাচনে কংগ্রেস শিবসেনার সংগে আঁতাত করেছিল। কে করেছিলেন? তখনকার কংগ্রেসের মুখ্যমন্ত্রী বসন্ত দাদা পাতিল এবং বম্বে করপোরেসনকে শিবসেনার হাতে তুলে দেওয়া হল। এটা আপনারা কিছুতেই অস্বীকার করতে পারবেন না। এবারের নির্বাচনে আপনারা পশ্চিমবঙ্গের মুসলিম লীগের সঙ্গে হাত মিলিয়ে ছিলেন কিনা আপনারা না বলতে পারবেন না। সত্যি কথা বলবার মত সৎ সাহস আপনাদের নেই। আপনারা বলতে পারবেন, আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী কি কারণে মারা গেলেন? এর কারণ হচ্ছে পাঞ্জাব — পাঞ্জাবে কয়েকটি ভোট পাবার জন্য আকালি দলকে রুখতে ভিন্দ্রেনওয়ালাকে বসালেন। এর ফল কি হল? তারই পরিণতিতে ভিন্দ্রেনওয়ালা সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে হাত মেলাল। তার ফলে খালিস্থান পন্থী আন্দোলন মাথা চাড়া দিয়ে উঠল। তারই পরিণতিতে ইন্দিরা গান্ধী খুন হলেন। আসামে অগপকে কে উৎসাহ দিয়েছিল? কারা হাত মেলাল? ঐ কংগ্রেস। আজকে আসামকে যারা বিচ্ছিন্ন করতে চায় সেই উলফার সঙ্গে স্থানীয় কংগ্রেস হাত মিলিয়েছে এই কথা আপনারা অস্বীকার করতে পারবেন? অস্বীকার করবার কোন উপায় নেই। আজকে ভূতের মুখে রাম নাম শুনছি। আজকে দেশে সত্যিকারে বিপদ এসে হাজির হয়েছে। আসুন আমরা সকলে মিলে সমস্ত রকম সাম্প্রদায়িক বিচ্ছিন্নতাবাদী শক্তির মোকাবিলা করি, যারা আমাদের দেশের অখণ্ডতা, ধর্মনিরপেক্ষতাকে নষ্ট করতে চায়, আমাদের দেশের মানুষের মধ্যে সাম্প্রদায়িকতার বিভেদ সৃষ্টি করতে চায়। আসুন আমরা দলমত নির্বিশেষে সকলে মিলে ঐক্যবদ্ধ ভাবে এর বিরুদ্ধে সংগ্রাম করি। এটাই হচ্ছে সঠিক পথ। সেই জায়গায় যাবার জন্য সিদ্ধার্থবাবু বলেছেন। আন্তরিকতার সঙ্গে এই কথা বলে থাকলে আমরা সাধুবাদ জানাচ্ছি। আসুন, আমরা এক সঙ্গে সেই করি। কিন্তু মানস ভুঁঞা মানুষকে বিভ্রান্ত করার জন্য একটি পোষ্টার ছাপালেন ভি পি সিং, জ্যোতি বসু আর বাজপেয়ি কে নিয়ে। এটা একটু বোঝার দরকার আছে। এইসব করে কিছু হবে না। নির্বাচনের সময় আপনারা মুসলিম এলাকায় একরকম কথা বলেন, আর হিন্দু এলাকায় আর এক রকম কথা বলেন। মুসলিম অঞ্চলে আপনারা নিজাম সাহেবকে কবর দেওয়ার কথা বলেছেন। সেখানে বলেছেন নিজাম সাহেবকে ভোট দেবেন না, কংগ্রেস (ই) কে ভোট দিন। গতবারে মানুষ বিভ্রান্ত হয়ে ভোট দিয়েছিল। আর এবারে মানুষ আপনাদেরই কবর দেয়েছে। কাজেই আমি বলছি, এই ভাবে মানুষকে আপনারা বিভ্রান্ত করবেন না। তাই আমি বলব মানুষকে বিভ্রান্ত করবেন না। আপনারা আইনশৃঙ্খলার কথা বলেন, আমরা দেখলাম এখানে যখন প্রোটেম স্পীকার শ্রীশচীন সেন মহাশয় শোক প্রস্তাব পাঠ করতে উঠলেন তখন আপনাদেরই সদস্য শ্রীসৌগত রায় মহাশয় বারবার উঠে দাঁড়িয়ে শাহজাদার কথা বলতে লাগলেন। একথা ঠিকই যে কেউ যদি খুন হয় তাহলে তার বিরুদ্ধে আমরা আছি এবং সে প্রসঙ্গ যখন আসবে তখন নিশ্চয় আমরা তা নিয়ে আলোচনা করব। এরজন্য তো আপনারাই দায়ী। ঐ শাহজাদা কসমাকে পুষে রেখেছিল। কসমা তো সমাজবিরোধী। পুলিশের সঙ্গে সংঘর্ষে সে মারা গিয়েছে। ঐ শাহজাদার দপ্তর কংগ্রেস (আই)-এর দপ্তর। কসমা যে সমাজবিরোধী সে কং. খবরের কাগজগুলি পর্যন্ত লিখতে বাধ্য হয়েছিল। আর সামসুজ্জামান আনসারি, যার কথা বলে হচ্ছে যে সে সি পি এম-এর লোক, সে কিন্তু সি পি এম-এর লোক নয়। ইনডিপেনডেন্ট ক্যানডিডেট হিসাবে সে শাহজাদাকে হারিয়েছে গত পৌর নির্বাচনে। তার বাবা আয়ুব আনসারি, তিনি ছিলেন বিড়লাদের লোক। তিনি বিড়লাদের কারখানায় শ্রমিক আন্দোলন ভাঙ্গার কাজ করতেন বিড়লাদের হয়ে, যে বিড়লাদের ব্রীফ নিয়ে সিদ্ধার্থবাবু ঘোরা ফেরা করেন। '৬২ সালে তিনি যখন মন্ত্রী ছিলেন তখন তিনি ঐ আয়ুব আনসারির কাজ সাপোর্ট করে গিয়েছেন। শাহজাদা, কসমা, সামসুজ্জামান আনসারি - এর সকলে, সমাজবিরোধী কাজের সঙ্গে লিপ্ত ছিলেন। কাজেই সমস্ত দিক বিচার বিবেচনা করে

আপনাদের দেখতে বলব। আজকে সত্যি সত্যি যদি গার্ডেনরীচ অঞ্চলে শান্তি ফিরিয়ে আনতে হয় তাহলে সকলকে একসংগে সমাজবিরোধীদের বিরুদ্ধে লড়াই করতে হবে। এই বলে স্যার, আপনাকে ধন্যবাদ দিয়ে এবং ধন্যবাদসূচক প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

## ADJOURNMENT

The House was then Adjourned at 4.29 p.m. till 1 p.m. on Monday July 22, 1991.

## Proceeddings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 22nd July, 1991 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 124 members.

[1.00-1.10 P. M.]

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশান আছে। স্যার, বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে ঠিক হয়েছিল যে কোয়েশ্চেন এ্যান্ড এ্যানসার থাকবে কিন্তু আজকে দেখছি যে তা নেই। আমরা বারবার বলে থাকি এবং আপনিও স্বীকার করেন যে কোয়েশ্চেন এ্যান্ড এ্যানসার সদস্যদের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় এবং আপনিও এই বিষয়ে গুরুত্ব দেন। কিন্তু আজকে কোন কোয়েশ্চেন এ্যান্ড এ্যানসার সরকার পক্ষ থেকে আনতে পারেনি। এখানে একজন মন্ত্রিও থাকেন না, মন্ত্রিরা ডিপার্টমেন্টে কোন কাজ করেন না। আমি আপনার কাছে প্রোটেকশান চাচ্ছি। আপনি আমাদের ন্যূনতম অধিকার যেটুকু দিয়েছেন সেটাও আমরা পাচ্ছি না। মন্ত্রিরা যদি কাজ না করেন তাহলে আমাদের এখানে আসা না আসা সমান হয়। কাজেই আপনি মন্ত্রিদের বলুন যে ডিপার্টমেন্ট থেকে যেন কোয়েশ্চেন এ্যান্ড এ্যানসার নিদির্ষ্ট সময়ে আমাদের কাছে পৌছায়। নিয়ম আছে যে সামন হবার পর থেকে আমরা কোয়েশ্চেন পাঠাতে পারি এবং সেই দিন থেকে পাঠান হয় এবং সেদিন থেকেই ব্যবস্থা নেওয়া শুরু হয়। আজকে সরকারী এবং বিরোধী পক্ষ যে সব প্রশ্ন দিয়েছে তার ২,৫,১০টা প্রশ্ন হওয়া উচিত ছিল কিন্তু আনফরচুনেটলি সেটা হলনা। এটা খুব খারাপ নজির সৃষ্টি হচ্ছে। এখানে বিনয়বাবু আছেন, পরিষদীয় মন্ত্রি আছেন, আপনি এই বিষয়ে নজর রাখার জন্য বলুন। আমি আপনার কাছে প্রোটেকশান চাচ্ছি। একেই তো ** করে হারিয়েছেন, আবার এখানেও ** করা হচ্ছে। আমি আপনার কাছে এই বিষয়ে প্রোটেকশান চাচ্ছি।

**শ্রীকৃষ্ণ ধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু প্রশ্ন না আসার কথা বললেন। কিন্তু তিনি ** করে হারিয়েছেন একথা বলতে পারেন না। এটা প্রসিডিং থেকে বাদ দেওয়া হোক। এই অনুরোধ আমি আপনার কাছে করছি।

**মিঃ স্পীকার :** 'জোচ্চুরী' কথাটা যতবার বলা হয়েছে সব বাদ যাবে। মাননীয় সদস্যদের আমি একথা বলতে চাই, এটা ঠিক যে কোয়েশ্চেন এবং উত্তর আসা উচিত। আমি মন্ত্রিদের অনুরোধ করবো যাতে এই বিষয়ে গুরুত্ব দেওয়া হয়। কিন্তু এখানে অনেক নতুন মন্ত্রি এসেছেন। তারা হয়ত ঠিক মত উত্তর তৈরী করতে পারেন নি, ২/৪ দিন সময় লাগবে। তবে এটা যাতে ঠিক মত আসে সেটা দেখতে হবে।

Now, Adjournment motions.

**NOTE :–** Expunged as ordered by the chair.

Today, I have received three notices of Adjournment Motion. First one is from Shri Saugata Roy, the second one is from Shri Sudip Bandyopadhyay both on the subject of allaged murder of Moinuddin Shahzada, former Councillor of the Calcutta Municipal Corporation and the third one is from Dr. Manas Bhunia on the subject of partisanship attitude in afforesation programme in West Bengal.

The Members will get early opportunity to raise the matters during the discussion on Governor's Address which is continuing. Moreover, the Members may in vite the attention of the Ministers concerned through Questions, Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to all the Motions. One Member of the Party may, however, read out the text of the Motion as amended.

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ের উপরে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতবী রাখছে। বিষয়টি হল প্রাক্তন পুরপিতা মৈনুদ্দিন শাহাজাদাকে খুন করা হয়েছে তার বাস ভবনের সামনে। এই হত্যাকান্ডের তীব্র নিন্দা করছি এবং দোষী ব্যক্তিদের শাস্তি সহ মুখ্যমন্ত্রির বিবৃতি দাবী করছি। নির্বাচিত কাউন্সিলরের সদস্যপদ খারিজের জন্যও দাবী করছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely .-

| | | |
|---|---|---|
| 1. | Reported stalemate condition in "HIMUL DAIRY" | : Shri Subrata Mukherjee |
| 2. | Reported demand by the Chairman of the Hill Council to have the control over the law and order in Darjeeling. | : Shri Saugata Roy |
| 3. | Alleged insult of only Lodha female student in Vidyasagar University. | : Dr. Manas Bhunia |

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of

alleged insult on only Lodha female student in Vidyasagar University.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Minister will make the statement on 31.7.91.

**জিরো আওয়ার**

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমি জিরো আওয়ারে পশ্চিম বাংলার ভয়াবহ বিদ্যুৎ সংকট সম্পর্কে কিছু বলতে চাই। স্যার, আমরা ইতিপূর্বে দেখেছি যিনি আগে এই দপ্তরের দায়িত্বে ছিলেন সেই প্রবীর বাবু এবং রাজ্য সরকার বিদ্যুৎ সংকট মোকাবিলায় চূড়ান্ত ব্যর্থতার পরিচয় দিয়েছেন। বর্তমানে শংকর সেন মহাশয় বিদ্যুত্‍ দপ্তরের নতুন মন্ত্রী হয়েছেন, ফলে আমরা আশান্বিত হয়েছি। কিন্তু তিনি প্রথম দিন দায়িত্ব গ্রহণ করার সাথে সাথেই চুখা থেকে ফরাক্কা পর্যন্ত লাইন ট্রিপ করে যায়, ফলে গোটা রাজ্যে ব্যাপক বিদ্যুৎ সংকট দেখা দেয়। আমরা আশংকিত হয়ে পড়ি,— নতুন মন্ত্রী আসার সংগে সংগে প্রথম দিনেই যদি এই অবস্থা হয়, তাহলে না জানি কি ভয়াবহ অবস্থাই না হবে! অতীতে মুখ্যমন্ত্রী যখন বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে ছিলেন তখন থেকেই আমরা দেখছি এই দপ্তরের প্রতি রাজ্য সরকারের অবহেলা অবজ্ঞার মানসিকতা। ফলে তাঁরা রাজ্যের মানুষদেব এক অসহনীয় দুর্দশার মধ্যে ঠেলে দিয়েছেন। রাজ্যে শিল্প, কল-কারখানা বন্ধ হয়ে গেছে। মানুষকে বিভিন্ন অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। গ্রামের মানুষরা দিনে ২৪ ঘন্টার মধ্যে ১৬/১৮ ঘন্টাই বিদ্যুৎ পায় না। ফলে অসহনীয় দুঃখ দুর্দশার মধ্যে মানুষকে দিন কাটাতে হচ্ছে। আজকে বিদ্যুৎ থাকাটাই অস্বাভাবিক এবং বিদ্যুৎ না থাকাটাই স্বাভাবিক হয়ে দাঁড়িয়েছে। শংকরবাবু এই দপ্তরের নতুন মন্ত্রী হয়ে এসেছেন, তিনি এবিষয়ে উপযুক্ত এবং বিজ্ঞ ব্যক্তি বলেই শুনেছি। আমি তাই আশা কবব এখন থেকে রাজ্য সরকার বিদ্যুৎ সংকট মেটাবার উদ্দেশ্যে অগ্রাধিকারের ভিত্তিতে বিষয়টির প্রতি দৃষ্টি দেবেন। যদি বিদ্যুৎ সংকট ক্রমাগত তীব্র থেকে তীব্রতর আকার ধারণ করে এবং যদি ইনফ্রাস্ট্রকচাব ঠিকমত তৈরী না হয়, তাহলে পশ্চিম বাংলার উন্নয়নের গতি স্তব্ধ হতে বাধ্য। তাই আমি বিরোধী দলের পক্ষ থেকে শুধু মাত্র সরকারের সমালোচনাই করতে চাই না, প্রয়োজনীয় ক্ষেত্রে সহযোগিতা করতে চাই। সেই হিসাবেই আজকে বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে যিনি এসেছেন তাঁর সংগে পূর্ণ সহযোগিতা করতে প্রস্তুত আছি। আমি আশা করব মন্ত্রী মহাশয় এবং সরকার গুরুত্ব দিয়ে বিষয়টি বিবেচনা করবেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই গুরুত্বপূর্ণ একটা বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রয়োজনে এটা নিয়ে হাউসে বিস্তারিত-ভাবে আলোচনা করা উচিত। বিষয়টি আমার নিজস্ব কোন ব্যাপার নয়, বিষয়টি হাউসেরই বিষয়। আমি আশা করব শচীনবাবু এবিষয়ে আমার সংগে একমত হবেন যে, এই জাতীয় বিষয় নিয়ে ইতিপূর্বে এই হাউসে অমলেন্দ্র রায় প্রিভিলেজ মোশান উত্থাপন করেছেন এবং তা কমিটির কাছে রেফার করাও হয়েছে। আপনি যদি অনুমতি দেন আমরাও আজকে সেরূপ মোশান উত্থাপন করতে পারি। আজকে সমস্ত সংবাদপত্রে বেরিয়েছে যে, ফরোয়ার্ড ব্লকের এম. এল. এ দীপক সেনগুপ্ত লাঞ্ছিত হয়েছেন। এটা কোন পার্টির ব্যাপার নয়, তিনি একজন এম. এল. এ। ইতিপূর্বে বিগত হাউসে অমলেন্দ্রবাবু এম. এল. এ হিসাবেই রেফার করেছিলেন এবং আপনি এ্যালাও করেছিলেন। একজন এম. এল. এ যদি কোথাও কারো দ্বারা লাঞ্ছিত হয় তাহলে ইট ইজ্ এ ব্রিচ্ অফ কনটেম্প্ট অফ্ দি হাউস। সুতরাং এটা আমাদের সকলের উদ্বেগের এবং দায়িত্বের বিষয়। তাঁর পার্টির লোকেরা, না গুণ্ডারা, কারা তাঁকে লাঞ্ছিত করেছে তা আমরা জানি না। তবে একজন মাননীয় সদস্য যদি লাঞ্ছিত হন তাহলে তার চেয়ে লজ্জার আর কিছু হতে পারে না। সুতরাং অবিলম্বে এবিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক। কারা তাঁকে লাঞ্ছনা

করেছেন তা খোঁজ নিয়ে দেখা হোক এবং আমাদের অনুমতি দেওয়া হোক তাদের বিরুদ্ধে প্রিভিলেজ মোশান আনার।

[1.10 - 1.20 p.m.]

**শ্রীকৃপা সিন্ধু সাহা :** মিঃ স্পীকার স্যার, সকালবেলা সংবাদপত্রে এই খবর দেখে আমি কুচবিহারে যোগাযোগ করেছিলাম যে সত্যিই আমাদের পার্টির একজন মাননীয় বিধায়ক আমাদের পার্টির কর্মীদের দ্বারা লাঞ্ছিত হয়েছেন কিনা। আমি কমলবাবুর সাথেও যোগাযোগ করেছিলাম এবং আমাদের পার্টির দপ্তর থেকেও যোগাযোগ করা হয়েছিল। উনি বলেছেন এবং আমাদের পার্টির নেতৃবৃন্দরা বলেছেন, সংবাদপত্রে যে খবর বেরিয়েছে তা সম্পূর্ণ অসত্য।

**ডাঃ গৌরী পদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রি তথা স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন খবরের কাগজে বেরিয়েছে যে শিয়ালদহ রেলওয়ে স্টেশনের চত্বরে একটা মানুষের মৃতদেহ পাওয়া গেছে এবং তাকে ইট দিয়ে থেঁতলে থেঁতলে মারা হয়েছে। এইরকম ঘটনা বেশ কিছু দিন আগে ঘটেছিল, কিন্তু সরকারী তৎপরতায় সেইসব হত্যাকান্ড বন্ধ হয়েছিল। কিছু দিন আগে রেলওয়ে চত্বরের মধ্যে এইরকমের যে মৃতদেহ পাওয়া গেছে - সংবাদ হচ্ছে - এটি বিশেষ একটি রাজনৈতিক দলের দুই পক্ষের ঝগড়ার কারণের জন্য এই লোকটিকে নিহত করা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রি তথা আমাদের স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি, এই যে হত্যাকান্ড সংগঠিত হয়েছে সংশ্লিষ্ট রাজনৈতিক দলের দুই পক্ষের ঝগড়ার জন্য লোকটি নিহত হয়েছে এবং সেই বিষয়ে তদন্ত করে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রীপদ্মনিধি ধর :** মাননীয় স্পীকার স্যার, সংবাদপত্রে দেখলাম, রাজীব গান্ধীর হত্যাকান্ডের পরে সন্দেহের বশে সম্মুগম নামে যাকে ধরা হয়েছিল, কেন্দ্রীয় সরকারের কালাসনেসের জন্য কি করে তার মৃত্যু হল এটা আমরা জানতে চাই এবং এর পিছনে কংগ্রেস-আইয়ের কোন ষড়যন্ত্র আছে কিনা আমরা জানতে চাই।

**মিঃ স্পীকার :** মিঃ পদ্মনিধি ধর, রাজীব গান্ধীর হত্যার ঘটনা ঘটেছে তামিলনাড়ুতে আর কেন্দ্রীয় তদন্ত ব্যুরো এই ব্যাপারে তদন্ত করছে। পশ্চিমবঙ্গ রাজ্যের এই ব্যাপারে করার কি আছে? আপনি এখানকার প্রশ্ন করুন, এই রাজ্যের কথা তুলবেন।

**শ্রীননী কর :** মাননীয় স্পীকার স্যার, আমরা বিরোধী দলের নেতার বক্তৃতা শুনেছি। তিনি বলেছেন, দেশের আইন-শৃঙ্খলা নষ্ট হয়ে যাচ্ছে এবং তাদের কর্মীদের নাকি মারা হচ্ছে, খুন করা হচ্ছে। আমি আপনাকে বলছি, আমাদের পার্টির পক্ষ থেকে ইতিমধ্যেই তালিকা প্রকাশিত হয়েছে যে ১১২ দিনে কংগ্রেস কর্মীদের দ্বারা আমাদের পার্টির ৫৯ জন কর্মীদের খুন করা হয়েছে। এটা স্যার, সাংঘাতিক ব্যাপার। ওঁরা নির্বাচনের পরে প্রথম খুন করতে সুরু করে। রাজীব গান্ধী খুন হয়ে যাওয়ার পর তখন থেকে শুরু করে এখনও পর্যন্ত খুন করে চলেছে। এটা আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করবো। ওঁরা বিধানসভায় এসে বক্তৃতা করবেন আর ওঁদের লোকেরাই যারা ***তারাই এইসব খুনের কাজ করছে। এটা স্বরাষ্ট্র বিভাগের যেমন দেখা দরকার তেমনি আপনারও দেখা দরকার। এঁরা প্রতিদিন এখানে অসত্য কথা বলবেন, প্রতিদিন নানা অভিযোগ তুলবেন, কিন্তু আসলে ওঁরা কর্মীদের এইভাবে তৈরী করছে এটা আমরা জানি। কংগ্রেসের পক্ষ থেকে কাগজ, রেডিও, টি. ভি ইত্যাদির মাধ্যমে নিয়মিত হেট-ক্যাম্পেন করছেন। নিচের তলার সমাজ-বিরোধী, বদমাসরা এদের কথা শুনে যাচ্ছে আর উৎসাহিত হচ্ছে।

এসবের দ্বারা পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা বিঘ্নিত করবার যে প্রচেষ্টা ওরা চালাচ্ছেন সেটা ঠেকান

দরকার। হঠাৎ খবরের কাগজ দেখিয়ে সুব্রতবাবু বললেন যে, একজন এম. এল. এ-র উপর আক্রমণ হয়েছে এবং তিনি আহত হয়েছেন। প্রতিদিনই ওরা এটা করেন। প্রতিদিন গোলমাল করে যান। এ- বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পীকার স্যার, ঐ চোর জোচ্চোর ইত্যাদি শব্দগুলি কি থেকে যাবে?

**মিঃ স্পীকার ঃ** 'চোর জোচ্চোর' থাকবে না, বাদ যাবে।

**শ্রীদেবেশ দাস ঃ** মিঃ স্পীকার স্যার, গত কয়েকদিন ধরে কংগ্রেসী সমাজবিরোধীরা বঙ্গবাসী এবং সুরেন্দ্রনাথ কলেজে হামলা চালাচ্ছে। ঐ হামলার ফলে রামপ্রসাদ সিং, অনিল সিং এবং রাজেশ সিং নামে তিনজন ছাত্র আহত হয়েছে যাদের মধ্যে অনিল সিং এখনও হাসপাতালে ভর্তি। ঐ আন্দোলনের নেতৃত্ব দিচ্ছে কংগ্রেসী কাউন্সিলারের ছেলে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে কংগ্রেসী সমাজবিরোধীদের গ্রেপ্তার করবার দাবী জানাচ্ছি।

**শ্রীফজলে আজম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ই জুলাই আমার কেন্দ্র গার্ডেনরিচে কংগ্রেসের এক্স-কাউন্সিলার মহীউদ্দিন সাহজাদাকে সি. পি. এম. এর কাউন্সিলার সামসুজ্জোমান আনসারী একটি মারুতী গাড়ী করে তাঁর বাড়ীতে গিয়ে গুলি করে হত্যা করেছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে, সেখানে সামসুজ্জোমান আনসারী ছাড়া অন্য কোন কালপ্রিট এ্যারেষ্ট হয়নি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, প্রকাশ্য দিবালোকে ঐসব কালপ্রিটরা ঘুরে বেড়াচ্ছে। বামফ্রন্ট সরকারের পুলিস সামসুজ্জোমান আনসারীকে শেল্টার দেবার জন্য সেখানে তাকে এ্যারেষ্ট করেছে। আমি দাবী করছি অবিলম্বে ঐসব কালপ্রিটদের এ্যারেষ্ট এবং উক্ত ঘটনার নিরপেক্ষ তদন্ত করা হোক। এইসঙ্গে আমি মুখ্যমন্ত্রীকে ঐ ব্যাপারে একটা স্পীচ্ দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতি অনুরাধা পুতাতুন্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি সাত বছরের ছোট মেয়ে সতীবাতা সর্দারের এই ছবিটা আপনার কাছে পেশ করছি যাকে গত ১২ই জুলাই তারিখে দক্ষিণ ২৪-পরগণা জেলার কুলতলি থানার কেওড়াখালি এবং গাবতলা গ্রামে কংগ্রেস এবং এস. ইউ. সির নেতৃত্বে যে যৌথ আক্রমণ ঘটেছিল তাতে প্রাণ দিতে হল। কংগ্রেস এবং এস. ইউ. সির আক্রমণকারীরা ঐদিন সেখানে নির্বিচারে গুলি চালায় এবং ৮৫টি বাড়ি লুটপাট ও ভাঙ্গচুর করে। ঐ আক্রমনের ফলে যারা গ্রাম ছেড়ে পালিয়ে গিয়েছিল তারা ফিরে এসে দেখেন এবং আমরাও তদন্ত করতে গিয়ে দেখেছি অনেক বাড়িতে ভাতের হাঁড়ির মধ্যে বিষ মিশিয়ে দিয়ে গেছে, জলেতেও বিষ মিশিয়ে দেওয়া হয়েছে। ঘরের বাসনপত্র ঘটিবাটি থেকে আরম্ভ করে সমস্ত লুট করে নিয়ে গেছে তারা। ঐ ঘটনার পর কুলতলীর যিনি বিধায়ক তিনি একবারও ঐ এলাকায় যাননি। জয়নগরের যিনি বিধায়ক তিনি কলকাতায় বসে বিবৃতি দিলেন যে, ঐ ঘটনার সঙ্গে সি. পি. এম যুক্ত। সেখানে আহতদের চিকিৎসা এবং দুর্গতদের রিলিফের ব্যবস্থা আমাদেরই করতে হয়েছে। সেখানে এমন একটা অবস্থা যে, কংগ্রেস এবং এস. ইউ. সি যা বলবে সেটাই শেষ কথা। অবশ্য বর্তমানে সেই অবস্থার পরিবর্তন ঘটছে, কারণ ১৯৮৭ সালে যেখানে আমরা ভোট পেয়েছিলাম ১১ হাজার, সেখানে ১৯৮৯ সালে পেয়েছি ২২ হাজার এবং এবারে ১৯৯১ সালে আমরা পেয়েছি ৩৩ হাজার। কংগ্রেস এখন তৃতীয় শক্তি সেখানে, আমরা দ্বিতীয় শক্তি। ঐ জঘণ্য আক্রমণের ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**NOTE :– Expunged as ordered by the chair.**

[1.20 - 1.30 p.m.]

তার পাশাপাশি আর একটা বিষয় যেটা বলতে চাই সেটা হল ওই এলাকার মানুষের এখনও পর্যন্ত কোন নিরাপত্তা নেই। দেখতে পাচ্ছি এস. ইউ. সি-আই. পার্টির লোকজনেরা বিভিন্নভাবে সমস্ত মারাত্মক অস্ত্রসস্ত্র নিয়ে মানুষকে আক্রান্ত করার চেষ্টা করছে এবং সেখানে দাঁড়িয়ে প্রকাশ্য রাস্তায় এস. ইউ. সি. আই যাঁরা নিজেদের আগমার্কা কমিউনিষ্ট বলে দাবি করেন তাঁরা কংগ্রেসের সংগে হাত মিলিয়ে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেদের উপর নির্বিচারে আক্রমণ করছে। এই ব্যাপারে প্রতিকারের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** স্যার, আমার একটা পারসোনাল এক্সপ্লানেশান আছে। উনি যে ভাষণ দিয়েছেন সেটা অসত্য ভাষণ।

**মিঃ স্পীকার :** এই ভাবে বলা যায় না। উনি এখানে আপনার নাম নেয় নি, নাম না নিলে পারসোনাল এক্স প্লানেশান হয় না, আপনি বসুন।

**শ্রীসৌগত রায় :** স্যার, এই হাউসে এর আগে যখন অমৃতবাজার, যুগান্তর বন্ধ হয়ে গিয়েছিল তখন আমরা উল্লেখ করেছিলাম। হাউসে সবাই একটা সংবাদপত্র বন্ধ হয়ে যাওয়ার জন্য গভীর উদ্বেগ প্রকাশ করেছিলেন, মুখ্যমন্ত্রি নিজে বিবৃতি দিয়েছিলেন। কিন্তু এখন দেখতে পাচ্ছি যে পশ্চিমবঙ্গ সরকার তার নিজের প্রকাশিত পত্রিকা বসুমতিকে বন্ধ করে দিতে চলেছেন। এই রকম একটা সিদ্ধান্ত তাঁরা নিতে চলেছেন যে বসুমতি পত্রিকা এখানে বন্ধ করে দিয়ে শিলিগুড়িতে বসুমতি পত্রিকা বার হবে। এটা হবে কি হবে না সেই বিষয়ে যথেষ্ট অনিশ্চয়তা রয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করি যে আগে বসুমতি পত্রিকা রুগ্ন হয়ে যাওয়ার জন্য কংগ্রেস সরকার সেটাকে অধিগ্রহণ করেছিল। কিন্তু বামফ্রন্ট সরকার রাষ্ট্রীয়করন করার কথা বলেছেন কিন্তু এই বসুমতিতে প্রাইভেটাইজের দিকে নিয়ে যাচ্ছেন। অথচ এই বসুমতিকে সঠিক ভাবে চালাবার জন্য কোন রকম চেষ্টা এই সরকার করে নি। এই বসুমতি কি করে ভাল করে চলে তা নিয়ে কোন আলোচনা সাংবাদিক এবং অসাংবাদিক কর্মচারীদের সঙ্গে করে নি। এই বসুমতিতে দুর্নীতি হচ্ছে। এখানে একজন ম্যানেজিং ডিরেক্টর হয়েছেন তিনি বিনা টেন্ডারে একটার পর একটা জিনিসপত্র কিনছেন। ৩.৪.৯১ তারিখ থেকে ৯.৭.৯১ তারিখ পর্যন্ত জব ওয়ার্ক এবং নিউজপ্রিনটের জন্য ৪০ লক্ষ টাকার জিনিস বিনা টেন্ডারে কিনেছেন। যদি এখানে দুর্নীতির ব্যাপারে তদন্ত হয় তাহলে বসুমতি সমস্ত দুর্নীতি ফাঁস হয়ে যাবে। স্যার, মজার ব্যাপার একজন লোকের কাছ থেকে কাগজ কেনেন সে গণশক্তিতে কাগজ সরবরাহ করে। এটা সম্পূর্ণ ভাবে বেআইনী করা হচ্ছে, এই ভাবে কাগজ কেনা উচিত নয়। অর্থাৎ এই কাজ হচ্ছে বিনা টেন্ডারে। আমি বুদ্ধদেববাবুকে জিজ্ঞাস করতে চাই বসুমতি একটা দৈনিক পত্রিকা সেটা কলিকাতা থেকে বার হয়, এই বসুমতির ব্যাপারে বুদ্ধদেববাবু ওই সিদ্ধান্ত রদ করবেন কিনা। বসুমতির ব্যাপারে যে অব্যাস্থা এবং দুর্নীতির ব্যপারে অভিযোগ বিভিন্ন মহল থেকে উঠেছে সেই ব্যাপারে তিনি তদন্ত করবেন বলে আমি আশা করছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। যেখানে পশ্চিমবঙ্গের পরিবহন সমস্যা আছে বলে আমরা সবাই মনে করি সেখানে কলকাতা শহরে একটি চক্ররেলকে অর্দ্ধ চক্ররেল করে রেল ব্যবস্থাকে রাখা হয়েছে। এই রেল ব্যবস্থাটিকে সার্কুলার করার কথা ছিল, সেটির কী হবে? কী ভাবে প্রিন্সেপ ঘাট থেকে মাঝেরহাট ষ্টেশন পর্যন্ত রেল লাইনকে প্রসারিত করা হবে? এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী কি ? এই সম্পর্কে পরিকল্পনা হল কেন, আবার যদি বা তা হ'ল তাহলে সেটা হবে না কেন? আজকে এটি কি অবস্থায় আছে সে সম্পর্কে আমবা এই সভা থেকে উৎথাপন করতে চাই। এই রেল লাইন সম্বন্ধে যে পরিকল্পনা ছিল, সেখানে রেল লাইনের মধ্যে বৈদ্যুতিকরণের ব্যবস্থা হবে, লেভেলটিকে উঁচু করা হবে - এই যে প্রস্তাব এইটা বিধান চন্দ্র রায়ের প্রস্তাব ছিল। এই প্রস্তাবটি ছিল কলকাতার পরিবহন সমস্যাকে ঘিরে। এই অবস্থায় কেবলমাত্র ভিত্তি প্রস্তর স্থাপন

করে নয়, কেবলমাত্র প্রতিশ্রুতি দিয়ে নয়, কেন্দ্রীয় সরকারের এই যে পরিকল্পনা, এই বিষয়ে ভাবনা-চিন্তা কি ? এই যে অর্দ্ধ চক্ররেল আজকে অবস্থান করছে, সেই চক্র কলকাতাকে ঘিরে পূর্ণ চক্ররেল কবে পরিণত হবে তা আমরা জানতে চাই। পশ্চিমবঙ্গের মাননীয় পরিবহন মন্ত্রী আমাদের এই বিষয়ে আলোকপাত করুন। কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রকের এই বিষয়ে ভাবনা-চিন্তা কি, পরিকল্পনা কি সে সম্বন্ধে আমরা তার মাধ্যমে জানতে চাই। আমাদের যে সমস্যা তিনি আমাদের আলোকপাত করবেন বলে আশা রাখি। আমরা সবাই পশ্চিমবঙ্গ তথা কলকাতা মহানগীর যারা নাগরিক তারা এই বিষয়টি সম্বন্ধে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সমস্যা উপস্থাপিত করছি। আমরা চাই এই বিষয়ে যথার্থ অনুসন্ধান করে চক্ররেল সম্বন্ধে আমাদের কাছে তিনি আলোকপাত করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখানে আঞ্চলিক বৈষম্য আছে। স্যার আপনি সময়ে সময়ে ছদ্মবেশে হারুন অল রশিদের মত বিভিন্ন জায়গায় ঘোরেন, এইজন্য বিষয়টি আপনার দৃষ্টিতে আনতে চাইছি। স্যার, এই সময়ে হারুন অল রশিদের একটি ভূমিকা ছিল। এখানে বুদ্ধদেববাবু উপস্থিত আছেন। একটি সাধারণ শিষ্টাচার লোকসভায় হয়েছে, সেই রকম মাননীয় সদস্যদের সঙ্গে আপনি যদি আমাদের পরিচয় করিয়ে দিতেন তাহলে আমরা সবাইকে জানতে পারতাম।

**মিঃ স্পীকার :** আমাদের হাউসে এই রকম প্রচলন নেই, কি করা যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি যেটি বলতে চাইছি, উত্তরবঙ্গের দার্জিলিংয়ে হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসার্স অর্গানাইজেশান, যেটি 'হিমুল' নামে পরিচিত, এখানে কয়েক থাউজান্ড মিল্ক প্রোডিউসার্স আছে। তাদের কাছ থেকে মিল্ক কালেক্ট করে, জলপাইগুড়ি, দার্জিলিং এবং পার্ট অব ওয়েস্ট দিনাজপুর এটি চলতো। এরা ক্যাটল ফডার তৈরী করে এবং ডিস্ট্রিবিউট করে এবং এরা আর্টিফিশিয়াল ইনসিমিনেসান এর মাধ্যমে গো-প্রজনন-উন্নততর প্রজনন ব্যবস্থা করে। এটি ক্রমশ দুর্বল মরিবান্ড হতে চলেছে। এক দু'মাসের মধ্যে এটি বন্ধ হতে চলেছে। আপনার কাছে অনুরোধ এখানে চারশ লোক কাজ করে। এখানে ষোল হাজার প্রোডিউসারের কাছে ৩৬ লক্ষ টাকা ডিউ আছে। আপনাদের আমলে টাকা পয়সার হিসাব দিতে হয়. না। কিন্তু এটি পঞ্চায়েত নয়। এটি পিপলস্ অর্গানাইজেশান - একদিকে সরকার, একদিকে বেসরকারী লোকজন, হিল পিপল এর মধ্যে ইনভল্ভ আছে। এটির দিকে দৃষ্টি দেওয়া দরকার। আজকে যেটা নিয়ে আঞ্চলিক বৈষম্যের দাবী উঠছে। মাননীয় বুদ্ধদেববাবু এখানে আছেন। এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয়ও আছেন, আমি সবিনয়ে আপনার কাছে নিবেদন করছি, এখানে জেলা ম্যাজিস্ট্রেট এক্স-অফিসিও চেয়ারম্যান, এটি বন্ধ হয়ে যেতে বসেছে। এরমধ্যে সেন্ট্রালের ফিনান্স আছে। ন্যাশানাল ডেয়ারী ডেভালপমেন্ট বোর্ডের কন্ট্রিবিউশানও এর মধ্যে ছিল, এটি তাঁরা বন্ধ করে দিতে চাইছেন।

[1.30 - 1.40 p.m.]

একটি সার্টেন পিরিয়ড পর্য্যন্ত স্টিগুনেশান ছিল। এটা তো স্টেট গভর্ণমেন্টকে মুভ করতে হবে এবং তাদেরই করা উচিত। বার্থ বলে কিছু নেই। আমরা নর্থ বেঙ্গলের লোক, আমাদের ওখানে কিছু নেই। এরফলে কোন দিন তো নর্থ বেঙ্গলের লোক হিসাবে নর্থ বেঙ্গলকে পৃথক রাষ্ট্র হিসাবে দাবী করতে পারি। এখানে একটা এতোবড় অরগ্যানাইজেশান দুধ দিতে পারছে না। এইরকম একটা ডিপার্টমেন্টের থেকে চল্লিশ হাজার লোক দুধ পাচ্ছে না। এই বিষয়ে আপনার কাছে অনুরোধ করছি, মাননীয় মুখ্যমন্ত্রি এখানে নেই, কিন্তু দায়িত্বশীল পুরণো মন্ত্রী শ্রী বুদ্ধদেব বাবু রয়েছেন তাঁকে অনরোধ করছি এই বিষয়টার দেখার জন্য। এই দপ্তরটি এ্যানিম্যাল হাজব্যান্ডারির মধ্যে পড়েছে, কে এর মন্ত্রি আমি জানিনা। যিনি হোন না কেন কিন্তু তিনি যেন এই বিষয়ে একটু কেয়ার নেন। কারণ এতে ফিনান্স ইন্ডাস্ট্রি এ্যান্ড কো-অপরেটিভ এই ৩টের দরকার আছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এর এক অফিসিও চেয়ারম্যান। অথচ এর কোন ডেভিট হয় নি। এটা একটা কো-

অপরেটিভ এবং এর ফিনান্স আপনাদেরই দিতে হবে। এটা ষ্টেট গভর্ণমেন্টের মধ্যে পড়ে। এর দায়িত্ব ষ্টেট গভর্ণমেন্ট নেবে না কেন? থার্ড কোর্স হিসাবে এই কো-অপরেটিভটাকে বাড়াতে হবে। এতে ৪০০ জন এমপ্লয়ি কাজ করে তারা বেকার হবার মুখে এবং কয়েক হাজার লোক দুধ পাচ্ছে না। আপনি তো ফ্যামিলি প্ল্যানিং স্ট্রিকটলি এনফোর্স করেছেন অথচ বাচ্ছাদের দুধ খেতে দেবেন না? আজ হাতপাতালগুলি দুধ পাচ্ছে না। এখানকার মানুষ হিমুল দুধ পাচেছ না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো নয়া হারুন অল রশিদের মত সব জায়গায় ঘুরে বেড়ান। দয়া করে উত্তরবঙ্গের এই ব্যাপারটা একটু দেখবেন। এটাকে শুধু বাসকেট-এর মধ্যে ফেলে দেবেন না, দয়া করে এর একটা ব্যবস্থা করবেন। এখানে বুদ্ধদেব বাবু আছেন, দয়া করে এটা সহানুভূতি সহকারে শুনে এর উপর একটা বক্তব্য রাখুন। এই বিষয়ে অন্তত দু একটি কথা বলুন, তাহলে আমি এবং আমার সঙ্গে উত্তরবঙ্গের মানুষ এতে উৎসাহিত হবে।

**মিঃ স্পীকার ঃ** আমাদের কোন বক্তব্যই বাসকেটে ফেলা হয় না।

**শ্রীঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুর থেকে কলকাতা আসার কোন পরিবহন ব্যবস্থা নেই। কলকাতা আসতে হলে ভরতপুর থেকে বাসে মুর্শিদাবাদ এসে ট্রেন ধরতে হয়। ট্রেন ব্যবস্থাও বিশেষ ভাল নয়। সেইজন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রির কাছে আবেদন করছি আবিলম্বে যেন কলকাতা থেকে ভরতপুর পর্যন্ত দুটি ষ্টেট বাসের ব্যবস্থা করা হয়। এটা হলে পরে মানুষের পক্ষে কলকাতায় আসার সুবিধা হবে সুতরাং অবিলম্বে যেন এর ব্যবস্থা করা হয়।

**শ্রীসুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বুদ্ধদেব বাবুকে একটি বিষয়ে বলবো তাঁকে শোনবার জন্য। রাজ্যসরকারী কর্মচারীদের বদলির ব্যাপার নিয়ে মুখ্য সচিব একটি সার্কুলার দিয়েছেন এবং তাতে বলেছেন যে কোন রাজ্যসরকারী কর্মচারীকে এখন বদলি করা হবে না। কিন্তু ডিপার্টমেন্টাল সেক্রেটারিরা সেই সার্কুলার না মেনে বহু সরকারী কর্মচারীকে বদলির অর্ডার দিচ্ছেন। এতে সরকারী কর্মচারীরা মুখ্যসচিবের সার্কুলার এ্যাটাচ করে এ্যাপ্লাই করছে এই বদলি স্থগিত রাখার জন্য। মুখ্যসচিব যেখানে নিজে বদলি স্থগিত রেখেছেন সেখানে দপ্তরের সেক্রেটারিরা হঠাৎ করে বদলির অর্ডার দিচ্ছেন। ফলে সরকারী কর্মচারীরা বিভ্রান্তের মধ্যে পড়েছে, কোন অর্ডারে তারা ষ্টিক থাকবে। মুখ্য সচিবের অর্ডারে না দপ্তরওয়াইজ সেক্রেটারির অর্ডার। কোন অর্ডারটা ইমপ্রিসেনটেড হবে সেটা কর্মচারীরা বুঝতে পারছে না। communication gap amongst the administrative officials.

এটা প্রোসিপিটেড নয় এবং পশ্চিমবঙ্গের প্রশাসনের ক্ষেত্রে কেটা ব্যাড প্রিসিডেন্ট তৈরী হচ্ছে। এটা একটা ভাইটাল পয়েন্ট, অত্যন্ত গুরুত্বপুর্ণ বিষয় এর একটা ব্যবস্থা হওয়া দরকার। এতে সরকারী কর্মচারীরা বিভ্রান্তের মধ্যে পড়ে আছে।

**মিঃ স্পীকার ঃ** আপনি দুটো নোটিশ দিয়েছেন, এটা হয়না, একটা বলবেন।

**শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** ঠিক আছে একটাই বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী ক্ষেত্র সিঙুড়ে কংগ্রেসের নেতৃত্বে সমাজ বিরোধীরা পরিকল্পিতভাবে সেখানে বিশৃঙ্খলা ও সন্ত্রাস সৃষ্টির একটা অপচেষ্টা চালিয়েছেন। গত ১২ই জুলাই সিঙুড় থানার বাগডাঙ্গা ছিনামোড়ে একটা সভা ছিল, সেই সভার সময় কতিপয় কংগ্রেস (আই)-র নেতা তারা আলোচনার নাম করে সন্ধ্যার সঙ্গে সঙ্গে ভেতরে আসে এবং দেখা গেল এলাকার কংগ্রেসের আশ্রিত কিছু সমাজবিরোধী লাঠি, লোহার রড, বোমা ইত্যাদি অস্ত্রশস্ত্র নিয়ে পঞ্চায়েত অফিসে জমায়েত হয় এবং তাঁদের আক্রমণের আশঙ্কায় ভেতর থেকে অফিস বন্ধ করে দেওয়া

সত্ত্বেও তারা প্রধানকে আক্রমণ করে। লাঠি এবং লোহার রড দিয়ে মারতে মারতে তাঁকে ভেতর থেকে টেনে বের করে নিয়ে যায় এবং সেখানে ইট দিয়ে মাথায় মারে, তাঁকে তাঁরা মৃত ভেবে শ্লোগান দিতে দিতে চলে যায়। এবং যাবার সময় অফিসের আসবাপত্র ভাঙচুর করে, অফিসের গুরুত্বপূর্ণ কাগজপত্র ফাইল জ্বালিয়ে দেয়। যারা তাদেরকে আটাকাতে গিয়েছিল তাঁদেরকেও তারা মারধোর করেছে ফলে তারাও আজকে কয়েকজন আহত অবস্থায় প্রধানসহ হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। স্যার, আমি বিষয়টি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রি তথা মুখ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন জানাচ্ছি এই ধরণের ঘটনা যাতে না ঘটে তাঁর জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ মানস ভূঁইঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রির— উনি এখানে হাউসে আছেন - এবং মুখ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলাতে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এখন সম্পূর্ণ ভাবে একটা বিশৃঙ্খল পরিবেশে চলছে। স্যার, আপনি জানেন সারা পশ্চিবঙ্গে একমাত্র লোধা কমিউনিটির একটি মহিলা যে স্নাতক হওয়ার পর স্নাতকোত্তর পর্য্যায়ে পড়াশুনা করার জন্য ভর্ত্তি হয়েছিল তাঁর নাম হচ্ছে চুনী কোটাল। আজকে এই সংবাদটা সংবাদপত্রে বেরিয়েছে। এটা অত্যন্ত বেদনাদায়ক বিষয়। সেখানে দায়িত্বের অবহেলায় এবং তথাকথিত কিছু অধ্যাপকের বিশৃঙ্খল আচরণের জন্য সেই লোধা কমিউনিটির চুনী কোটাল সে পড়াশুনা ছেড়ে দিয়ে বাড়ী ফিরে যাওয়ার জন্য উপাচার্য্যকে চিঠি দিয়েছে। এই ঘটনা ঘটেছে। আজকে এরা শুধু বিরোধীতা করার জন্য উপাচার্য্য কি ভাবে নিয়োগ হবে তা নিয়ে লড়াই করছেন, রাজনীতি করছেন। নন-কনভেনশানাল এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বামপন্থীদের আখড়ায় পরিণত হয়েছে, সেখানে যেমন করে ছাত্র-ছাত্রীদের পড়াশুনা, রাজনীতি চলছে তেমনি করে এই বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে একটা বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছে।

[1.40 - 1.50 p.m.]

সেখানে মেয়েরা অভিযোগ আনছে উপাচার্যের কাছে অধ্যাপকদের সম্বন্ধে - যে তাঁদের চরিত্র ঠিক রাখা ভীষণ কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আজকে সংবাদপত্রেও এই খবর বেরিয়েছে। আমি আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রিও এখানে আছেন। তিনিও অধ্যাপক এবং শিক্ষার সঙ্গে জড়িত। আমি তাঁকে অনুরোধ করছি এই বিষয়ে তিনি যেন অবিলম্বে একটা উত্তর দিন। এই মুহূর্তে উত্তর দিন। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের সমস্ত দিক খুটিয়ে দেখে একটা তদন্ত কমিটি এই হাউস থেকে ঘোষণা করবেন কি না? এখানে ছেলেমেয়েদের পড়াশোনা, শিক্ষার অবস্থান, বামপন্থী ছাত্র রাজনীতির নামে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে কোন নরককুন্ডে ঠেলে দেওয়া হয়েছে। মিদনাপুর, বাঁকুড়া, পুরুলিয়া জেলা থেকে সবাই পড়তে আসে। সেখানে শিক্ষার মান চতুর্থ শ্রেণীর নাগরিকের মতন হয়ে যাচ্ছে। আজকে শিক্ষার ক্ষেত্রে তাঁদের ধরা হচ্ছে না। তাঁদের পড়াশোনা, ভবিষ্যৎ একটা অন্ধকার জগতের দিকে ঠেলে দেওয়া হচ্ছে। বামপন্থী ছাত্র রাজনীতির আখড়া তৈরী করে ছেলে-মেয়েদের ভবিষ্যৎ নষ্ট করে, তাঁদের চরিত্র হনন করবার চেষ্টা চলছে। এই জায়গার অবস্থা দাঁড়িয়েছে। আমি এর প্রতিকারের দাবী করছি এবং অবিলম্বে উচ্চশিক্ষমন্ত্রির হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রীলক্ষী রাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বিধানসভা নির্বাচনের পর কংগ্রেসী মদতপুষ্ট ঝাড়খন্ডীরা বিনপুর, রাখীবাঁধ, বান্দোয়া এই তিনটি বিধানসভা কেন্দ্রে সমাজবিরোধীদের দ্বারা আজকে সাধারণ মানুষ প্রচুরভাবে আক্রান্ত হচ্ছেন। ঘরবাড়ীও পুড়িয়ে দেওয়া হয়েছে। ধন, সম্পদ লুট করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে, ওই এলাকাতে যাতে ওই ঝাড়খন্ডী সমাজবিরোধীদের দ্বারা আক্রান্ত সাধারণ মানুষকে যাতে রক্ষা করা যায় তার জন্য স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রি তথা মুখ্যমন্ত্রিকে। মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ, আজিমগঞ্জ পৌরসভার মধ্যে কংগ্রেসীদের ওপর সি পি এম তান্ডব চালাচ্ছে। সেখানে স্যার, বর্তমানে ৭৮ জন কংগ্রেস কর্মী অত্যাচারিত। পুলিসের সঙ্গে যোগাসাজসে সি পি এমের কর্মীরা অত্যাচার চালাচ্ছে। ৭৮ জন কংগ্রেস কর্মী ঘরছাড়া। সাত জনের ঘর ভেঙ্গে দেওয়া হয়েছে। এদের কয়েকজনের নাম আমি বলতে পারি,— হারু দাস, দীপক চ্যাট্যার্জী, হরিহর কর্মকার, লক্ষী ঘোষ। এমন কি রাত্রি দুটোর সময় জিয়াগঞ্জ থানার ও সি কংগ্রেস কমিশনার শ্রী উত্তম কুন্ডুর বাড়ীতে গিয়ে সার্চ করেন। তাঁর বাড়ীতে সার্চ করা হয়েছে। তাঁর আসবাবপত্র ভেঙ্গে ফেলে দেওয়া হয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, সেখানে একজন ভূদেব রায় নিখোঁজ হয়ে আছেন এবং আমি শুনেছি ২২ জনের নামে এফ আই আর করা হয়েছে। তাদের কাউকে ধরা হয়েছে। এফ আই আরের নামে জিয়াগঞ্জ, আজিমগঞ্জে যত কংগ্রেসকর্মী আছে তাদের উপর বেছে বেছে পুলিস ও সি পি এম মিলে অত্যাচার চালাচ্ছে। এই অরাজক অবস্থা চলতে থাকলে পশ্চিমবঙ্গে কখনো সুষ্ঠু রাজনীতি আসতে পারে না। আমি তাই, জিয়াগঞ্জ, আজিমগঞ্জে যে অরাজক অবস্থা চলছে তা বন্ধ করবার প্রচেষ্টা গ্রহণ করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রি তথা স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়ায় একটি মহকুমা হাসপাতাল আছে এবং সেখানে ২০০ টি বেড আছে এবং ৩৫০ টি রোগী ভর্তি আছে। এই হাতপাতালটি উলুবেড়িয়া রেলওয়ে স্টেশনের কাছাকাছি বলে মেদিনীপুর ও আরও অন্যান্য জায়গা থেকে এখানে রোগী ভর্তি হয়। গ্রামের গরীব মানুষরা ঐ হাসপাতালে ভর্তি হয়ে থাকে। আজকে একমাস যাবৎ সেখানে কোন মেডিসিন নেই, সেখানে খুব দুরবস্থা চলছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানাচ্ছি ঐ হাসপাতালের সব কর্মচারীবা হচ্ছে ফেডারেশানের লোক, তারা ওযুধপত্র আনবার সময় রাস্তায় সব পাচার করে দিচ্ছে। তাছাড়া ওখানে যে এস. ডি. এম. ও আছে তিনি ব্লাড ব্যাঙ্কের টাকা নিয়ে তছনছ করছে এবং গোটা হাসপাতালে একটা অরাজকতার সৃষ্টি হয়েছে। ঐ হাসপাতালে গ্রাম থেকে বাচ্চা বাচ্চা ছেলেমেয়েরা এসে ভর্তি হয়, সেজন্য অবিলম্বে সেখানে মেডিসিনের ব্যবস্থা করা উচিৎ। আর স্টোরে তদন্ত করে দেখা দরকার যে এক মাসের মধ্যে কত ওযুধ ডিস্ট্রিক্ট মেডিকেল অফিসার ঐ হাসপাতালে পাঠিয়েছে এবং সেই ওযুধ কোথায় গেল। ঐ ফেডারেশনের লোকেরা ঐ হাসপাতালটিকে একটা বস্তুঘুঘুর বাসায় পরিণত করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার আসার সময় শুনলাম এস ডি এম ও ৫০,০০০ টাকার ওযুধ মেডিসিনের দোকান থেকে কিনেছে এবং সেখানেও কমিশন আছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রিকে অনুরোধ করছি, যে আজ পর্যন্ত কোন স্বাস্থ্যমন্ত্রি উলুবেড়িয়ায় যায়নি, আমি ওখানকার বিধানসভার সদস্য হিসাবে স্বাস্থ্যমন্ত্রিকে অনুরোধ করছি জনসাধারণের স্বার্থে হাসপাতালে গিয়ে আপনি এই ব্যাপারটা তদন্ত করুন এবং ঐ এস ডি এম ও ও ফেডারেশনের কর্মীদের হাসপাতাল থেকে ট্রান্সফারের ব্যবস্থা করুন।

**শ্রীসাধন পান্ডেঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটা মর্মান্তিক ঘটনা সম্বন্ধে আপনার এবং মাননীয় সদস্যবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। গোয়াবাগান বস্তিতে ভোলানাথ কর্মকার বলে একজন শ্রমিক ভদ্রলোক হঠাৎ অসুস্থ হয়ে পড়ায় তাকে শিয়ালদহের ই এস আই হাসপাতালে ভর্তি করা হয়। এ বছর ১৩ই জুন, ১৯৯১ সালে তাকে ভর্তি করা হয় এবং ২২ জুন তারিখে তার ব্লাড ট্রান্সফিউশান দেওয়া হল। হঠাৎ দেখা গেল যে পেসেন্টের কন্ডিশান আরও সিরিয়াস হয়ে গেছে এবং সঙ্গে সঙ্গে ঐ পেসেন্টকে এস এস কে এম হাসপাতালে ট্রান্সফার করা হল। এস এস কে এমে যখন যাওয়া হল তখন দেখা গেল সেখানে কোন সীট নেই এবং তারা সেখানে থেকে অ্যাডভাইস করল পেসেন্টকে সঙ্গে সঙ্গে এন আর এস হাসপাতালে নিয়ে যান। এ সমস্ত ডকুমেন্টস আমার কাছে আছে। স্যার এন আর এস হাসপাতালে তাকে নিয়ে যাওয়া হল ২৩ তারিখে এবং

২৪ তারিখে সেই পেসেন্ট মারা যায়। স্যার, সবচেয়ে আশ্চর্যজনক ব্যাপার যে এন আর এস হাসপাতাল যখন মেডিকেল ডকুমেন্ট দেয়, সেখানে ডিক্লারেশান অফ ডেথে ডাঃ ইনচার্জ লেখে — Shocking I have thoroughly and carefully examined the patient and I am sorry to declare that he is dead due to acute renal failure in a case of mis-match blood transfusion.

এই যে ডকুমেন্ট ডাক্তার ডিক্লেরেশান অফ ডেথে লিখল একটা হাসপাতালে রক্ত ট্রান্সফিউশানের সময় ভুল গ্রুপের রক্ত সেই শ্রমিককে দেওয়া হল এবং যার জন্য সেই শ্রমিক মারা গেল। আজকে আমার প্রশ্ন এই নেগলিজেন্স এবং ক্যালাসনেসের একটা তদন্ত হওয়া দরকার এবং সেইসব অফিসারদের শাস্তি হওয়া দরকার। স্যার, ঐ কথাগুলো ডিক্লেরেশান অফ ডেথে লিখে দেওয়ার পরেও তার কোন পোস্ট-মর্টেম করা হল না, ডেড বডি এমনি ছেড়ে দেওয়া হল। এর পেছনে কোন যুক্তি আছে ? যারা শ্রমিক দরদী কথা বলেন, সেই শ্রমমন্ত্রির পদত্যাগ করা উচিত। আমি আপনার কাছে অনুরোধ করছি, স্বাস্থ্যমন্ত্রি হাউসে এই ব্যাপারে একটা কমেন্টস দিন এবং আমি আপনার কাছে ডকুমেন্টস দিচ্ছি এবং আমরা এর বিচার চাই।

[1.50 - 2.00 p.m.]

**মিঃ স্পীকার ঃ** সাধনবাবু, উকিলদের মামলা খারাপ হলে বেশী বলে, ভাল মামলা হলে বেশী বলে না। যাইহোক, মিঃ সিংহ, পার্লামেন্টারী মিনিষ্টার, সাধনবাবু যে কাগজ দিলেন সেই কাগজ আপনাকে দিয়ে দিচ্ছি, হেলথ মিনিষ্টারকে এর একটা কপি দেবেন, লেবার মিনিষ্টারকেও একটা কপি দেবেন এবং তাঁদের বলবেন হাউসে এই সম্বন্ধে একটা স্টেটমেন্ট দিতে।

**শ্রীঅজয় দে ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রি তথা মুখ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে ৩ বছর আগেকার যে ঘটনার গোটা পশ্চিমবাংলায় আলোড়ন হয়েছিল শান্তিপুরের সেই কৃষক হত্যাকে কেন্দ্র করে৩৫ জন নিরীহ কৃষকের বিরুদ্ধে এখনও কেস আছে। সেই কেস হচ্ছে শান্তিপুর পি এস নাম্বার ৭, ডেটেড ২৮.৩.৮৮। যে পুলিস কৃষকদের গুলি করল যার পরিণতিতে কৃষকের মৃত্যু হল, এখনও বহু কৃষক অন্ততঃ আমি ৩ জন কৃষককে জানি যাদের এখনও পঙ্গু অবস্থায় দিন কাটাতে হচ্ছে, আজকে যে সরকার কৃষক দরদী সেই সরকার সেই পুলিসের বিরুদ্ধে কেস না করে ৩৫ জন কৃষকের বিরুদ্ধে কেস করল, তাদের বিরুদ্ধে ৩০৭ ধারা দেওয়া হল। ৩ বছর কেটে গেছে, পুলিস এখনও কেস রিপোর্ট পাঠাচ্ছে না, মাসের পর মাস কৃষক উকিলের বাড়ী যাচ্ছে, তাদের অর্থ নষ্ট হচ্ছে। তাই আমি স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই মামলা প্রত্যাহার করা হোক এবং আগামী ২৫/১১/৯১ তারিখে সেই কেসের ফাইনাল রিপোর্ট দেওয়া হোক।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক মন্ত্রির একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বামফ্রন্ট সরকার চতুর্থবার আসার পর একটা নতুন ঘোষণা করেছেন যে ছেলে ক্লাস টেনে পড়বে তাদের রেজিষ্ট্রেশন ফি দিতে হবে। আমি মনে করি এটা বেআইনী এবং দৃষ্টিকটু এবং বামপন্থা বামফ্রন্টের নীতি এবং আদর্শের বিরোধীও বটে। ওয়েষ্ট বেংগল বোর্ড অব সেকেন্ডারী এডুকেশান এ্যাক্ট, ১৯৬৩, স্যার, আপনি নিজে আইনের একজন কিংবদন্তী পুরুষ, আপনি আইনটা পড়ে দেখুন, দেখবেন দেয়ার ইজ নো প্রভিশান ফর রেজিষ্ট্রেশান। আমি আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই এরসংগে ওয়েষ্ট বেংগল বোর্ড অব সেকেন্ডারী এডুকেশান একটা অটোনমাস বডি, এই বডিতে এই ইস্যুটাকে পাশ করান হল না, তা সত্ত্বেও গরীব ছেলে যারা ক্লাস টেনে উঠবে তাদের কাছ থেকে ১০ টাকা রেজিষ্ট্রেশান ফি নিয়ে নেওয়া হল। বামপন্থীরা জোর গলায় ঘোষণা করেছেন যে তাঁরা ফ্রি শিক্ষা চালু করেছেন, অথচ গরীব মধ্যবিত্ত ছেলেদের কাছ থেকে ১০ টাকা করে নিয়ে নেওয়া হচ্ছে। আর

একটা কথা হচ্ছে যারা ক্লাস টেনে উঠলেন আমাদের হিসাবমত শতকরা ৮৩ পার্সেন্ট ছেলে সেন্ট আপ হয় আর ২৪ পার্সেন্ট ছেলে ড্রপ আউট হয়, তাদের কি হল, তারা কেন টাকা দিল। আমি আপনার মাধ্যমে আবেদন করব শিক্ষামন্ত্রিকে এটা কি তাঁর জানা নেই? দয়া করে এই ব্যাপারটা যাতে উইথড্র করা যায় এটা লক্ষ্য রাখবেন।

**শ্রীশক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত সংবেদনশীল এবং গুরুত্বপূর্ণ ব্যাপারে এই মন্ত্রীসভায় উত্থাপন করে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টি প্রতিকার করার জন্য। স্যার, ব্যাপারটি হল এই— আমাদের এই রাজ্যের বড় হাসপাতালগুলির মধ্যে অন্যতম বড় হাসপাতাল হল রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান। গত মে মাস থেকে শ্রমিক কর্মচারীরা নানা রকম দাবী দাওয়ার ভিত্তিতে আন্দোলন করার জন্য হাসপাতালটি বন্ধ হয়ে আছে। এটা নিয়ে শ্রমমন্ত্রির ঘরে সভা হয়েছে। সেই সভা কোন সিদ্ধান্তে উপনীত হতে পারেনি এবং খোলার মত অবস্থাও হয়নি। রাজ্যের বড় হাসপাতালগুলির মধ্যে এটা একটা অন্যতম বড় হাসপাতাল। দাবী দাওয়ার কথা মুমূর্ষু রোগীর কাছে পৌঁছায় না। দাবী দাওয়া নিয়ে আন্দোলন চলতে পারে—গনতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন করা যায়, তা নিয়ে আলাপ আলোচনা করা যায়। কিন্তু মুমূর্ষু রোগী, আর্ত মানুষের একটিই দাবী নিয়ে যাওয়া যায় না। এই দাবী হাজার হাজার রোগী, তাদের বাড়ীর লোকের পক্ষ থেকে এখানে উত্থাপন করছি অবিলম্বে এই হাসপাতালটি খোলার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রির হস্তক্ষেপ দাবী করছি, তা নাহলে ভবিষ্যতে রাজ্যের সমস্ত মানুষের বিরাট ক্ষতি হয়ে যাবে। এই হাসপাতালটি বন্ধ থাকায় আর্তমানুষরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই ব্যাপারটি দেখার জন্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ একটি বিষয় এখানে নিবেদন করছি। সারা পশ্চিম বাংলায় ১০ টাকার নন-জুডিসিয়াল ষ্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। বিশেষ করে চুঁচুড়া কোর্টের সব আদালতগুলিতে ১০ টাকার নন-জুডিসিয়াল ষ্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। কোন কন্ট্রাক্ট এফিডেভিট করতে গেলে ৪০ টাকার ষ্ট্যাম্প কিনে করতে হচ্ছে এতে মানুষের প্রচুর অর্থ ব্যয় হয়ে যাচ্ছে। গরীব মানুষের ভীষণ কষ্ট হচ্ছে। এছাড়া ফোলিও পাওয়া যাচ্ছে না। কোন সার্টিফায়েড্ কপি নিতে গেলে এই ফোলিও দরকার হয়। কোর্ট ফি .৭৫ টাকা, তাও পাওয়া যাচ্ছে না— এই রকম অবস্থায় এসে গেছে। সিনেমার জন্য ষ্ট্যাম্প ইত্যাদিতে এই কোর্ট ফি লাগে। তার ক্ষেত্রে বোনাস ইত্যাদির ব্যবস্থা হয়েছে সেটা শোনা যাচ্ছে। চুঁচুড়া কোর্টে যারা কাজে আছে, তারা দীর্ঘ ১৫ বছর ধরে একই জায়গায় আছে। বিষয়টি সংশ্লিষ্ট মন্ত্রির জানাও আছে। বিষয়টি তিনি ভাল করে দেখুন, যাতে করে মানুষের কষ্টের খানিকটা লাঘব হয়। সেই জন্য আমি বিষয়টি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রির গোচরে আনলাম।

**শ্রীসুব্রত মুখ্যার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন বলে, আমি আবার বিষয়টি নতুন করে তাঁর কাছে তুলে ধরছি। স্যার, তার আগে আমি আপনাকে জানাই যে, লোকের ধারণা বিধানসভায় যদি কোন বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হয় তাহলে তার একটা ব্যবস্থা নিশ্চয় হতে পারে। তারই জন্য আমাদের কাছে প্রতিদিন বহু মানুষ আসে বিভিন্ন বিষয়ে মেনসান করানোর জন্য এবং তারা এসে বলেন যদি আপনি এই বিষয়টি মেনসান করেন তাহলে এই গুরুত্বপূর্ণ বিষয়ের একটা কিছু সুরাহা হবে। কিন্তু আমার নিজের অভিজ্ঞতা এবং অন্যান্য সদস্যদেরও একই অভিজ্ঞতা হল এই, যা মেনসান করি সেটা হয় না, তার উল্টোটা হয়। মন্ত্রি উল্টোটা করেন— এটা ভিনডিকটিভ আচরণ, প্রতিহিংসা মূলক আচরণ। কোন বিষয় সুরাহা করার জন্যই মেনসান করা হয়। প্রশ্নটা আমি করছি এই জন্য যে নতুন শিক্ষামন্ত্রি এসেছেন এবং আমি মনে করি প্রাক্তন সাংসদ হিসাবে ওঁর ভাল অভিজ্ঞতাও আছে, তারপর মন্ত্রীও হয়েছেন— আমি দুটি যমজ ছেলের কথা বারবার

এই হাউসে উল্লেখ করেছি। কোর্টে মামলাও করা হল কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে। এরা অত্যন্ত মেধাবী ছাত্র। প্রিনসিপ্যাল এখানকার বিধানসভার সদস্য এবং তিনিও বার বার রেকমেন্ড করেছেন, এত ভাল ছেলে হয় না। ফার্স্ট, সেকেন্ড বয়। ওদের অভিযুক্ত করে আর এ করে দেয়। হাই কোর্টে মামলা করে ছাত্র দুটি জিতেছিল। জেতার পরে আবার বিশ্ববিদ্যালয়ে যাওয়া হল। যেহেতু মেনসান করা হয়েছে সেইহেতু পার্ট-১ এ ফেল করিয়ে দিয়ে আবার প্রথম শ্রেণী থেকে পড়বার জন্য ব্যবস্থা করা হল। কোথায় আছি আমরা? দুটি মফঃস্বলের গরীব ছেলে, খেতে পায় না, স্কলারসিপ নিয়ে পড়ে।

[2.00 - 2.10 p.m.]

আমার এই বক্তব্য এখানেই শেষ। আগামী ১০ দিনের মধ্যে মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয় যদি এ ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয়ের সামনে ওদের নিয়ে আমরণ অনশন করা ছাড়া আর কোন উপায় আমাদের থাকবে না। ইট ইজ এ লাইফ এ্যান্ড ডেথ কোয়েশচেন। আজকে যদি ওঁর ছেলে হ'ত বা আপনার পরিবারের সন্তান হ'ত— আপনাকে এটা বহুবার বলেছি যে এটা আমার কোন ব্যক্তিগত ব্যাপার নয়, কংগ্রেসেরও ব্যাপার নয়। তাহলে আমার প্রশ্ন, কেন এই ভিনডিকটিভনেস? চিফ মিনিষ্টারের কাছে গিয়েও বিচার পাওয়া গেল না। আমি সিনেটের মেম্বার ছিলাম, ভাইস চ্যানসেলারের কাছেও বিচার পাইনি। শিক্ষামন্ত্রিমহাশয় নতুন এসেছেন, ওঁর কাছে আমি লাষ্ট এ্যাপিল রাখছি। যদি না হয় তাহলে আমাদের নিজস্ব পথে যাওয়া ছাড়া উপায় থাকবে না। স্যার, মেধাবী ছাত্র হওয়া কি অপরাধ? যতবার বলব ততবার কি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে?

It is a bad precedent, worst taste.

সুব্রত, সমরেশ— বঙ্গবাসী কলেজের ছাত্র। জিজ্ঞাসা করবেন আপনাদের ল'ইয়ার সোমনাথবাবুকে যে কি ধরণের মেধাবী ছাত্র তারা। তাদের অনাহারে , অর্ধহারে থাকতে হয়। স্কলারশিপের টাকায় তাদের সংসার চলে। বহুবার বলেছি, আবার বলছি, এটাকে প্রেষ্টিজ ইস্যু করবেন না, এটা কোন পার্টির ইস্যুও নয়। এটা সম্পূর্ণ মানবিকতার প্রশ্ন। এইসব প্রশ্ন কি আমরা বিধানসভায় রাখতে পারি না? সত্যসাধানবাবু নতুন মন্ত্রি হয়ে এসেছেন, আমি আশা করি এ ব্যাপারে উনি জাষ্টিস করবেন। আমি আবার কাগজপত্র ওঁকে দেব।

**মিঃ স্পীকার ঃ** এবারে শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র বলুন।

(নট প্রেজেন্ট)

মেম্বাররা মেনশান দিয়ে অনুপস্থিত থাকলে ভবিষ্যতে সেই সেশানে মেনশান পাবেন না।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ আইনশৃঙ্খলার প্রশ্ন তুলে ধরে মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় যে দলের সদস্য সেই দলের প্রভাতী সংবাদপত্রে লেখা হয়েছে যে গত ১১২ দিনে ৫৯ জন খুন হয়েছেন তাদের দলের। খুন করেছে একটি বিশেষ রাজনৈতিক দলের সদস্যারা একথা বলা হয়েছে। স্যার, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। গুরুত্বপূর্ণ এই কারণে ১১২ দিনে একটি বিশেষ রাজনৈতিক দলের ৫৯ জন খুন হয়েছেন, তার সংগে আছেন কংগ্রেস সহ অন্যান্য রাজনৈতিক দলের কর্মী যারা খুন হয়েছেন। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রি কয়েকদিন আগে বিবৃতি দিয়েছেন যে বিগত দু বছরে একটি মাত্র রাজনৈতিক সংঘর্ষ এবং খুনের ঘটনা ঘটেছে। তাহলে কি এমন ঘটনা ঘটলো যে পুনরায় মুখ্যমন্ত্রি হবার পরই পশ্চিমবঙ্গে এত ব্যাপকভাবে খুনের ঘটনা বেড়ে গেল? আমি তাই মনে করি, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। পশ্চিম বাংলার আইনশৃঙ্খলা পরিস্থিতি দ্রুত অবনতির দিকে চলেছে অথচ মুখ্যমন্ত্রি এই সভাকে যথাযথভাবে অবহিত করছেন না যে সত্যি সত্যি পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার কি অবস্থা। তিনি আমাদের মিসলিড করছেন।

তাহলে স্যার, আমাকে এই কনক্লুশানে আসতে হয় যে, হয় মুখ্যমন্ত্রি সভাকে মিসলিড করতে অভ্যস্ত, না হলে তাঁর দলের যে পত্রিকা সেখানে অসত্য কথা লেখা হয়েছে। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রি তথা স্বরাষ্ট্রমন্ত্রির কাছে দাবী করবো, তিনি সভাকে জানান যে তাঁর দলের পত্রিকা সত্য কথা লিখেছেন কিনা। রাজনৈতিক সংঘর্ষ এবং হত্যার ঘটনা কতগুলি ঘটেছে, নির্বাচনের পর কি অবস্থা ইত্যাদি। তা না হলে আমি মনে করবো যে মুখ্যমন্ত্রি তথা বামফ্রন্ট পশ্চিমবঙ্গের মানুষকে ভুল পথে পরিচালনা করছেন অসত্য ভাষণের মধ্যে দিয়ে।

## Discussion on Governor's Address

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আজকে অংশ গ্রহণ করতে গিয়ে এই ভাষণকে বিরোধিতা না করে আমার কোন উপায় নেই। কারণ এতক্ষণ ধরে মাননীয় সদস্যারা যা বলেছেন, তাঁদের কথা যদি সত্য হয় তাসত্বেও রাজ্যপালের ভাষণকে যদি সমর্থন করতে হয় তাহলে বলতে হবে যে আপনারা অসত্য কথা বলেছেন এবং বিধানসভায় এসে আপনারা ঠিক মত সংবাদ পরিবেশন করছেন না। কাজেই আপনাদের কথার জন্যই রাজ্যপালের ভাষণ-এর বিরোধিতা করতে হবে। যদি আপনারা সত্য কথা বলে থাকেন। আর যদি মিথ্যা কথা বলে থাকেন তাহলে অন্য কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে আমাদের তরফ থেকে যে এ্যামেন্ডমেন্টগুলি দেওয়া হয়েছে আমি সেগুলিকে সমর্থন করছি। আজকে গণতন্ত্র আছে কিনা সেটাই চিন্তার বিষয়। গণতন্ত্রকে যে সরকার হত্যা করলো রাজ্যপালের ভাষণ সেই সরকারের ভাষণ। আজকে এই ভাষণকে কি আমাদের সমর্থন করতে হবে? আজকে যারা এই ভাষণকে সমর্থন করেছেন তারা গণতন্ত্রের বিরোধী। তারা গণতন্ত্রকে ধর্ষণ করেছেন, গণতন্ত্রের অমর্যাদা করেছেন। আমি একটা কথা এখানে বলবো যে পশ্চিম বাংলার বুকে গত ১৪ বছর আমরা রাজ্যপালের ভাষণ শুনে আসছি। ১৯৭২ থেকে ১৯৭৭ সালে যখন এখানে সরকার হল তখন আমি এখানে ছিলাম, আপনারা অনেকেই ছিলেন না। বর্তমান মুখ্যমন্ত্রি জ্যোতি বসু রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে বলতে গিয়ে সেই সময়ে তৎকালীন মুখ্যমন্ত্রি বর্তমানে আমাদের বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শংকর রায় সম্পর্কে বলেছিলেন যে একসেস করেছেন। ১৯৭২ থেকে ১৯৭৭ সালে তিনি পশ্চিমবঙ্গের মানুষের কাছে ধাপ্পা দিয়ে বলেছিলেন যে সেই সময়ে এমার্জেন্সি একসেস হয়েছে এবং এই সিদ্ধান্ত ন্যক্কারজনক, এই সরকার নানা রকম খারাপ কাজ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই সময়ে তারা অনেক বড় বড় কথা বলেছিলেন। আমি সেই সময়ের চক্রবর্ত্তী কমিশন শর্মা সরকার কমিশনের যে রিপোর্ট সেই সব রিপোর্টগুলি সংগে এনেছি। তৎকালীন যে সমস্ত সংবাদ বেরিয়েছিল সমস্ত মিথ্যা। শর্মা সরকার কমিশন, চক্রবর্ত্তী কমিশন দ্ব্যর্থহীন ভাষায় তা বলেছেন। আজকে খুব বড় বড় কথা এরা বলেছেন। এই রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার মধ্যে নাকি অনেক কথা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ বছরের এত ছোট রাজ্যপালের ভাষণ আমি দেখিনি। এই ভাষণ সংক্ষিপ্ত হওয়ার দুটো কারণ থাকতে পারে। একটা হচ্ছে, হয় রাজ্যপাল অসুস্থ, তিনি বড় ভাষণ পড়তে পারবেন না। আর না হয় রাজ্যপালের ভাষণে এমন কিছু ছিল যা তিনি বলতে পারছেন না, তাই তাঁর ভাষণটা ছোট করা হয়েছে তিনি বলতে পারেন নি।

[2.10 - 2.20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় দাঁড়িয়ে রাজ্যপালের ভাষণের প্রশস্তি গাওয়ার জন্য আমি প্রস্তুত নই। গণতান্ত্রিক পদ্ধতিতে ভোট হয়, অথচ এখানে 'হাত' চিহ্নে ভোট দিলে হাত কেটে নেওয়া হয়। যে সরকার এই কাজ করে সে সরকারের তৈরী করা ভাষণকে যারা সমর্থন করেন তারা গণতন্ত্রের

পক্ষে না; বিরুদ্ধে তা তাঁরাই একটু বিবেচনা করুন। গত দিন পার্থ দে মহাশয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে বিচ্ছিন্নতাবাদ সম্পর্কে এমন কতগুলি কথা বললেন যে জি এন এল এফ সভ্যরা এখান থেকে বেরিয়ে গেলেন। এটা অত্যন্ত দুঃখের কথা। আপনারা অনেক সময়েই অনেক কথা বলে অনেক ক্ষতি করেছেন। আজকে আপনারা মৌলবাদ বিরোধী কথাবার্তা বলছেন, বি জে পি-র বিরুদ্ধে কথা বলছেন। অথচ একদিন পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রি বলেছিলেন, পশ্চিম বাংলায় আমি ইঁট পুজো করতে দেব না। অথচ আমরা দেখেছিলাম পশ্চিম বাংলায় ইঁট পুজো হয়েছিল, বি জে পি ইঁট পুজো করেছিল। পুজো হয়ে যাবার পর মুখ্যমন্ত্রি বলেছিলেন, 'ইঁট বাইরে নিয়ে যেতে দেব না।' কিন্তু আমরা দেখেছিলাম পুলিস পাহারায় ইঁট তিনি বাইরে পাঠিয়ে দিয়েছিলেন। মুর্শিদাবাদে কয়েকজন সি পি এম ক্যাডার ইঁট তুলে পুকুরে ফেলে দিয়েছিল, জ্যোতিবাবুর পুলিস সেই ইঁট পুকুর থেকে তুলে মাথায় করে পৌছে দিয়েছিল বিহারে। তারপর আমরা দেখলাম আদবানির রথ পশ্চিম বাংলার বুকের ওপর দিয়ে চলে গেল। জ্যোতিবাবু পুলিশ পাহারায় রথ পাঠিয়ে দিলেন। এর পরেও আপনারা বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলেন। আপনারা কেন বলেন, না সংখ্যালঘু মুসলমানদের ভোট পাবার জন্য। সেই জন্য আপনারা বি.জে.পি-র বিরুদ্ধে কথা বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে যত অভিযোগ করি, যথ কথাই বলি না কেন, এর পরে মুখ্যমন্ত্রী ভাষণ দিতে উঠে সেই সমস্ত পুরোন কথাই বলবেন তা আমরা জানি। তিনি বলবেন তাদের ১১০০ ছেলে মারা গেছে, রিগিং হয়েছিল, দেশ ধ্বংস হয়ে গেছিল ইত্যাদি ইত্যাদি। ১৪ বছর ধরে আমরা ঐ একই রেকর্ড শুনে আসছি। আমি পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি প্রশ্ন রাখছি, রাজ্যপালের ভাষণকে আমরা সমর্থন করব কেন, পশ্চিমবাংলায় ভয়াবহ বিদ্যুৎ সংকট বলে? নতুন বিদ্যুৎ মন্ত্রী হয়েছেন, তিনি এখানে বসে আছেন। তাঁকে বলছি, রাজ্যে বিদ্যুতের হাহাকার পড়ে গেছে, কল-কারখানা সব বন্ধ হয়ে গেছে। এর জন্য কি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দিতে হবে? বন্ধ কল-কারখানাগুলি খোলা হচ্ছে না, খোলার কোন ব্যবস্থাও হচ্ছে না, এর জন্য কি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দিতে হবে? রাস্তা-ঘাটের অবস্থা অত্যন্ত খারাপ, এর জন্য কি রাজ্যপালকে ধন্যবাদ দিতে হবে? পশ্চিমবঙ্গে বেকারদের জন্য চাকরির কোন ব্যবস্থা নেই, এর জন্য কি রাজ্যপালকে ধন্যবাদ দিতে হবে? পশ্চিমবাংলায় সর্বস্তরে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই, এর জন্য কি রাজ্যপালকে ধন্যবাদ দিতে হবে? পশ্চিমবঙ্গে স্বামীর কাছ থেকে স্ত্রীকে টেনে নিয়ে গিয়ে প্রকাশ্যে ধর্ষণ করা হচ্ছে, এর জন্য কি রাজ্যপালক ধন্যবাদ দিতে হবে? গোট পশ্চিম বাংলায় একের পর এক নারী নির্যাতনের ঘটনা ঘটছে, এর জন্য কি রাজ্যপালকে ধন্যবাদ জানাতে হবে? মহিলা সংগঠন নাকি একটা আছে, তাঁরা একথা বলছেন, তাই কি রাজ্যপালকে ধন্যবাদ জানাতে হবে? নারী নির্যাতন হচ্ছে, অথচ এখানে মহিলা সদস্য যাঁরা আছেন, তাঁরা কি এবিষয়ে প্রতিবাদ জানাবেন না? এবিষয়ে আপনাদের কি কোন কাণ্ডজ্ঞান নেই, কাণ্ড-জ্ঞান বর্জিত হয়ে এখানে বসে আছেন? রাজ্যপালের ভাষণে একটা জায়গাও বলা হয়নি যে পশ্চিমবাংলা কোথায় ব্যর্থ হয়েছে, সব জায়গায় উন্নতির ঢেউ বয়ে গেছে, ৪৮ লক্ষ বেকার গাছে ঝুলছে, পশ্চিমবাংলার কলকারখানা বন্ধ হয়ে গেছে হাজার হাজার লোক বেকার হয়ে গেছে। না খেতে পেয়ে মানুষ আত্মহত্যা করছে। শান্তির আশ্রমে চলে যাও কোন অসুবিধা নেই। তবে হ্যাঁ, একটা সমস্যার সমাধান হয়েছে, জ্যোতিবাবু পরিবারবর্গ, আত্মীয়স্বজনের সব ব্যবস্থা হয়ে গেছে। দেশ ধ্বংস হয়েছে, পশ্চিমবাংলা শেষ হয়েছে কিন্তু তাঁর পরিবারবর্গের সব বব্যস্থা হয়ে গেছে। (চিৎকার) দুর্ভাগ্যের বিষয়, সত্য কথা বললেই এঁরা (লেফ্‌টফ্রন্ট) চিৎকার করবে। কারণ এঁরা সব প্রেতাত্মা। কেরলে সব শেষ করে দিয়েছি, ত্রিপুরাতে সব শেষ করে দিয়েছি, সব ভূত হয়ে একটা জায়গায় এসে বসে আছে। আর সোভিয়েত ইউনিয়ন এবং পূর্ব-ইউরোপে যেসমস্তদের শেষ করে দিয়েছি তারা এই ডানদিকে মন্ত্রী হয়ে বসে আছেন, এসব প্রেতাত্মাগুলি বসে আছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে একটি জায়গায় দেখলাম নির্বাচন নাকি দারুণ শান্তিপূর্ণ হয়েছে। হ্যাঁ, হয়েছে। এমন শান্তিপূর্ণভাবে হয়েছে যারজন্য পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে নির্বাচনের পরে বলতে হচ্ছে আজকে আইন-শৃঙ্খলার অবস্থা খুবই খারাপ। কেন হল? ক' দিন আমরা বিধানসভায়

বসেছি? এর মধ্যে পশ্চিমবাংলার অবস্থা কোথায় গেল? কয়েকদিন আগে মুখ্যমন্ত্রী সবাইকে ডেকে বলেছেন, আইনশৃঙ্খলার অবস্থা খুবই খারাপ, ডাকাতি বেড়ে গেছে, রাহাজানি বেড়ে গেছে, নারী ধর্ষণ বেড়েছে, খুন বেড়েছে সব বেড়েছে। আর ওঁরা বলছেন আমরা পশ্চিমবাংলার মানুষের রায়ে জিতে এসেছি। আপনারা যাদের রায়ে জিতে এসেছেন তারা হচ্ছে সরকারী কর্মচারীদের কো-অর্ডিনেশন কমিটির জোরে। মুখ্যমন্ত্রীকে কয়েকবার বলতে শোনা গেল, আপনারা ঠিকমত অফিসে আসবেন আর ঠিকমত আপনাদের কাজ করতে হবে। কিন্তু যাদের বলছে তারা জানে যে আমরা হলাম আই. জি আর যিনি বলছেন তিনি হলেন চৌকিদার। ওদের অনুগ্রহ ছাড়া আপনারা আসতে পারতেন না, আর আমলাদের দাঁত বের করে হাসতে হতো না। আপনাদের কি কোন ক্ষমতা আছে? নন-গেজেটেড পুলিশ কর্মচারী এসোশিয়েশনের অনুমতি ছাড়া একটি কনস্টেবলকে ট্রান্সফার করার ক্ষমতা আপনাদের নেই। আপনারা এইসব এ্যাসোসিয়েশন এইসব কো-অর্ডিনেশন কমিটির জোরে জিতে এসেছেন।

**[2.20 - 2.30 p.m.]**

ইসলামপুরের সেই ঘটনা, যে কনস্টেবল অত্যাচার করেছিল তাকে এ্যাসোসিয়েশন বাধা দেওয়ায় ট্রান্সফার করা যায়নি। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তাকে ট্রান্সফার করতে পারেন নি। এ্যাসোসিয়েশন বাধা দেওয়ায় তাকে কোন শাস্তি দেওয়া গেল না। আবার বলেছেন চার চারবার জিতে এসেছেন মানুষের রায়ে। চারবার জিতে আসার পর পশ্চিমবঙ্গের আজকে কি হাল হয়েছে অন্যান্য রাজ্যের তুলনায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ছোট উদাহরণ দিচ্ছি। আমার কাছে কলকাতা হাইকোর্টের এক এ্যাডভোকেটের একটি চিঠি আছে। চিঠিটি আমি আপনাকে দিয়ে দেবো। তার নাম হচ্ছে বিকাশ চন্দ্র দাস। সেই ভদ্রলোক একটি অফিস করেছিলেন, কিন্তু যেহেতু তিনি যুব কংগ্রেস করেন সেহেতু তিনি অফিস করতে গেলে তার বিরুদ্ধে পুলিস কেস দেওয়া হল যে, তিনি নিজের অফিসের গাঁইতি এবং কোদাল চুরি করেছেন। এই কেস দিয়ে তার কোমরে দড়ি বেঁধে নিয়ে যাওয়া হল। বলা হল, এখানে কংগ্রেস করা চলবে না। যেহেতু তিনি যুব কংগ্রেস করেন তাই সি. পি.এম. পার্টির চাপে তাকে এইবাবে গ্রেপ্তার করা হল। চিঠিটা আপনাকে দিয়ে দেব। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় আমাকে চিঠিটা দিয়েছিলেন। আমি হাইকোর্টে বারে গিয়েছিলাম। সেখানে ঐ উকিল ভদ্রলোক জানিয়েছেন যে, তার বিরুদ্ধে চুরির কেস দেওয়া হয়েছে এবং কোমরে দড়ি বেঁধে হাইকোর্টে চালান দিয়েছে। এরপর রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে হবে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা নিবেদন করবো। আজকে মুখ্যমন্ত্রীর কাছে শুধু আবেদন নিবেদন নয়, সংবাদপত্রে পড়েছি — গর্ভাচভ বলেছেন যে, কম্যুনিজম এর পতন হবে। ... (হাস্যরোল)... আপনারা হাসছেন! কিন্তু আপনাদের জন্মদাতা পিতা, তিনি বলেছেন, 'কম্যুনিজম' শেষ হয়ে যাবে'।

আমি এবারে একটু আইন শৃঙ্খলার কথা বলি। এতক্ষণ সরকার পক্ষের সদস্যরা উদ্বেগ প্রকাশ করে বলেছিলেন যে, আজকে আইনশৃঙ্খলার পরিস্থিতি খারাপ হচ্ছে কেন ? এদিকে ১৪ বছর ধরে বসে আছেন ক্ষমতায়! আমা র কথা নয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রি নিজে এ ব্যাপারে উদ্বিগ্ন। ১৪ বছর ধরে রাজ্য চালাবার পর এটা কি করে হল? আজকে সরকার পুলিস প্রশাসনকে এমন জায়গায় নিয়ে গেছেন যে, জনগণ আইনের ব্যাপারে শ্রদ্ধা হারিয়েছেন। মানুষ আইনের বিচার পাচ্ছেন না, তাই তারা পুলিশের কাছে যেতে ভয় পান। আজকে কেউ যদি কংগ্রেসী হন তাহলে তাকে সঙ্গে সঙ্গে গ্রেপ্তার করা যায়, কিন্তু একজন অপরাধীও গ্রেপ্তার হয় না। কুলতলির যে ঘটনা, বোধ হয় কাউকে গুলি করতে যাচ্ছিল, সেই সময় রাস্তা দিয়ে যে ছোট মেয়েটি যাচ্ছিল তার পায়ে গুলি লাগায় সে প্রাণ হারায়। আই হ্যাভ গন থ্রু দি পাইল, আই হ্যাভ মুভড্ দ্যাট কেস। কেন বন্ধ করা যাচ্ছে না? কেন আপনারা ১৪বছর ধরে বসে আছেন? এটা অত্যন্ত দুঃখজনক। কংগ্রেস

লোক খুন হোক আর সি. পি.এম এর লোক খুন হোক এটা দুঃখজনক। যে কোন লোকই খুন হোক না কেন সেটা দুঃখজনক। কেন আপনারা বন্ধ করতে পারছেন না? কে বন্ধ করবে,বিরোধী দল না সরকার পক্ষ? ১৪ বৎসর একটানা বসে রইলেন, খুন বাড়ছে, রাহাজানি বাড়ছে। পশ্চিমবাংলার অবস্থা দিনের পর দিন অবনতি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাহলেও কি আমাকে বলতে হবে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা ,ঠিক ভাষণ দিয়েছেন? রাজ্যপালের ভাষণে এটা কি থাকা উচিত ছিল না যে এখানে বিদ্যুতের অবস্থা ভাল নয় তার জন্য আমি ক্ষমা প্রার্থী, পশ্চিমবাংলায় আইন শৃঙখলার অবস্থা ভাল নয় তার জন্য আমি ক্ষমা প্রার্থী, আমি লজ্জিত ? পানীয় জল দিতে পারছি না তার জন্য আমি দুঃখ প্রকাশ করছি, স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসার ব্যবস্থা করতে পারিনি তার জন্য আমার সরকার দুঃখ প্রকাশ করছে, আমার সরকার সমস্ত ক্ষেত্রে ব্যর্থ হয়েছে তার জন্য পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের কাছে ক্ষমা চাই এটা হওয়া উচিত ছিল রাজ্যপালের ভাষণের শেষ কথা। রাজ্যপালের ভাষণে আজকে আছে কি ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুর্ভাগ্যের বিষয় রাজ্যপালের ভাষণে উপর পার্থ বাবু বক্তৃতা দেবার সময় বললেন জ্যোতিবাবুর রাজত্ব। তিনি কথাটা বলে ফেললেন এবং ঠিকই বলেছেন যে জ্যোতিবাবুর রাজত্ব। আর ডানদিকে যাঁরা রয়েছেন তাঁদের অবস্থা হলো, ছাগলের তিনটি বাচ্ছা হলো দুটি খায় একটা থাকে। আজকে জ্যোতিবাবুর বিরুদ্ধে একটু কথা বলেছেন, একটু সমালোচনা করেছেন বেঙ্গল ল্যাম্প নিয়ে, যতীনবাবুকে চলে যেতে হয়েছে। কমল গুহ মহাশয় একটু সমালোচনা করেছেন, তাঁকে মন্ত্রীত্ব হারাতে হয়েছে। ভক্তিবাবু সরকারের সমালোচনা করেছেন তাঁকে মন্ত্রীত্ব হারাতে হয়েছে। এটা জ্যোতিবাবুর রাজত্ব নাকি কমিউনিষ্ট পার্টির রাজত্ব ? জ্যোতিবাবুর বিরুদ্ধে যে একটা কথা বলেছে তার মুণ্ডু কেটে নেওয়া হয়েছে। এখানে তিন জনের মুণ্ডু কাটা হয়েছে তার মধ্যে একজন আসতে পারেন নি এখানে, আর দুজন যাঁরা এসেছেন তাঁরা আসতে পারছেন না। তারপর আমরা দেখতে পাচ্ছি কমিউনিষ্ট পার্টির বিরুদ্ধে যে বলবে তাকে কোতোল করা হবে। চারিদিকে এইভাবে কোতল করে মুণ্ডু কেটে দেওয়া হচ্ছে। আজকে আমাদেরও কোতল করা হয়েছে। আজকে আমরা রক্তাক্ত। প্রতিটি জায়গায় নির্বাচনের পর আমাদের উপর অত্যাচার করা হচ্ছে। ননী কর মহাশয় এখানে বললেন যে সি. পি. এম লোক খুন হচ্ছে। একটা জিনিস জানা দরকার চেসেস্কু মরতো না, তার অনেক সৈন্য -সামন্ত ছিল, তাঁর অত্যাচার যখন শেষ সীমায় পৌছেছিল তখন সাধারণ মানুষ তাঁর বিরুদ্ধে গিয়েছিল, তাঁর সেই বাঁধকে তিনি আটকাতে পারেন নি। সাধারণ মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছিল, তাদের তিনি ঠেকাতে পারেন নি।

(গোলমাল)

এটা আমাদের বলতে হবে না, আমরা গান্ধীবাদী লোক, এই সবে আমরা বিশ্বাস করি না। যেহেতু আপনারা দিনের পর দিন অত্যাচার করছেন, অত্যাচার মানুষ বেশী দিন সহ্য করবে না। যখন অত্যাচার আর সহ্য করবে না তখন তার প্রতিফলন দেখতে পাবেন, আরো ভয়ংকর দিন আসবে, তার জন্য প্রস্তুত থাকুন। সেই দিন মানুষ ক্ষেপে গেলে রাইটার্স বিল্ডিং এর কয়েকটি পুলিস, কিছু প্রশাসন মন্ত্রী কাউকে বাঁচাতে পারবে না। আজকে এটা আপনাদের জানা দরকার। আজকে কংগ্রেস কর্মীরা অত্যাচারিত হচ্ছে। এটা স্বাভাবিক যে সি. পি.এম ক্ষমতায় আছে, আমাদের উপর অত্যাচার হওয়া সম্ভব। কিন্তু জেনে রাখুন দিন আসছে, মানুষকে অত্যাচার করতে করতে যখন শেষ সীমায় এসে পৌছাবে, তখন অত্যাচারিতদের পিঠ দেওয়ালে এসে ঠেকবে তখন আপনারা কেউ রেহাই পাবেন না। এই ব্যাপারে আমরা কিছু করছি না, মানুষ চেষ্টা করছে। আজকে পশ্চিমবাংলায় এই অবস্থা হয়েছে। কাকে বলবো, কোন দপ্তরকে বলবো? এখানে প্রশান্তবাবু বসে আছেন, চিৎকার করে বলছেন যে চিকিৎসা হচ্ছে না, হাসপাতালে ডাক্তাররা কাজ করছেন না, ঔষধপত্র পাওয়া যাচ্ছে না। স্বাস্থ্য মন্ত্রীকে বলতে হবে কেন যে কিছু হচ্ছে না? এই সত্য কথাটা বলার ক্ষমতা আজকে রাজ্যপালের ভাষণে ছিল না কেন আমি জানতে চাই। কেন ছিল না? মুখ্যমন্ত্রীর

[2.30 - 2.40 p.m.]

ডিপার্টমেন্টের কথা যে, আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। আপনারা এখানে বলবেন, আপনারা সমর্থন করবেন, কারণ আপনারা সরকারে আছেন। আমরা বিরোধি দলে আছি, অমরা মানুষের কথা বলতে এসেছি। আমরা চোখে আঙুল দিয়ে সবকিছু দেখিয়ে দেব। তবে আপনাদের মধ্যে দু'একজন মন্ত্রী আছেন যাঁরা সত্যি কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয় রাজ্যপালের ভাষণের প্রতিটি ছত্রে ছত্রে দেখা গেছে শুধু মিথ্যা, শুধু ধাপ্পা, শুধু অসত্য। সত্যের অপলাপ করা হয়েছে। সেজন্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গেলে আমরা গনতন্ত্র বিরোধী হবো, ছ'কোটি মানুষের শত্রু হবো। আমরা বিরোধী দলে আছি, আমরা ছ'কোটি মানুষের অভাব অভিযোগ জানাতে পারবো না? পশ্চিমবাংলার বিধানসভায় আইন শৃঙ্খলার অবনতি হয়েছে, নারী ধর্ষণ হয়েছে এই কথা আমরা না বললে এখানে আর কেউ তা বলার নেই। আজকে এই যে কথা বলছি এটা ইতিহাসের পাতায় লেখা থাকবে। তারজন্যই আমরা বিরোধী দলে আছি। আমরা শুধু হাত চাপড়ে মন্ত্রী মহাশয়ের গালাগালি হজম করবো এই জন্য জম্মাই নি। আমাদের মাননীয় নেতা বলেছেন যে, আপনারা যদি বি. জে. পি. র জন্ম না দিতেন, বি জে পির হাত ধরে ১১ মাস রাজত্ব না করতেন, তাহলে ওরা দুটি থেকে ছিয়াশি হতো না। শুধু তাই নয়, আমরা হয়ত এখানে ১৪০ টি আসন নিয়ে আপনাদের জায়গায় যেতে পারতাম। কিন্তু আপনারা কৌশল করে দেখিয়েছেন, কোন্ জায়গায় আপনারা দাঁড়িয়ে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় যে বিধানসভায় দাঁড়িয়ে প্রত্যেকবারে রাজ্যপালের ভাষণের উপরে আমাদের বলতে হয়। যদিও পাঁচ বছরের বিধানসভা, তবুও চার বছর রাজ্যপালের ভাষণ হয়েছে, এক বছর এখনও বাকী আছে। গতবারের মন্ত্রিদের, মুখ্যমন্ত্রীর কত সাহস। সরকারে না থাকলেও বিধানসভা ভেঙ্গে দেওয়া হ'ল, এম, এল, এ কেউ ছিল না। মন্ত্রীরা সবাই ছিলেন। মন্ত্রিদের কোন সাহস ছিল না পদত্যাগ করে নির্বাচন করার। সাহস ছিল না রাষ্ট্রপতি শাসনে নির্বাচন করার। বিধানসভা নেই, এম. এল. এ. নেই, কিন্তু মন্ত্রী হয়ে সবাই বসে ছিলেন। এটাই হয়। কারণ আপনারা জানেন সরকারে না থাকলে নির্বাচনে জেতা যাবে না। একটা চ্যালেঞ্জ ছুঁড়ে বলতে চাই, সাহস যদি থাকতো তাহলে গতবারে যাঁরা সরকারে ছিলেন, মন্ত্রিরা ছিলেন তাঁরা পদত্যাগ করে নির্বাচনে যেতেন। অত্যন্ত লজ্জার কথা, দুঃখের কথা, দুঃখের বিষয়, মাননীয় মন্ত্রি যাঁরা এসেছেন তাঁদের আনেকেই নতুন। দুঃখের বিষয় ৫০ জন মন্ত্রী হয়েছেন। একদিকে বেকার বাড়ছে, পশ্চিমবাংলার অর্থনীতি শেষ, আর্থিক অবস্থা খুব খারাপ — চেক্ যাচ্ছে রিফিউজড্ হচ্ছে। এই অবস্থায়, বেকার বাড়ছে মন্ত্রীর সংখ্যাও বাড়ছে। কারণ এরা সবাই পড়েছিল, এদের একটা সংস্থান করে দেওয়া হয়েছে। রাজ্যপালের এই যে ভাষণ, এরমধ্যে একটিও সত্য কথা নেই। আইন শৃঙ্খলা থেকে আরম্ভ করে কোন দপ্তরের সত্য চিত্র তুলে ধরা হয় নি। এর মধ্যে পশ্চিমবাংলার মানুষের কোন কথা নেই, মানুষের অভাব অভিযোগের কথা নেই। বেকার সমস্যার সমাধানের পথ কি ভাবে হবে তা দেখানো হয়নি। বিদ্যুতের যে চরম অবনতি তা কোথাও উল্লিখিত হয়নি। অপরদিকে মন্ত্রিদের সংখ্যা বাড়ছে। এইজন্য রাজ্যপালের এই ভাষণের শুধু বিরোধিতা করছি। এই ভাষণ যিনি সমর্থন করবেন, তাঁকে বলবো তিনি শুধু গণতন্ত্র বিরোধী নন, গণতন্ত্র হত্যাকারী। এই কয়টি কথা বলে রাজ্যপালের ভাষণকে পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগদীশ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং তার পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে ধন্যবাদ জানিয়ে আমি একটি কথা বলতে চাই। খানিকক্ষণ আগে বিরোধীদলের মাননীয় সদস্য এবং সহকারী নেতার বক্তব্য শুনলাম। শুনে মনে হল কিছুই বলার নেই, আজেবাজে কিছু কথা বললেন। যাইহোক আমি রাজ্যপালের ভাষণের ১৭ নং প্যারাগ্রাফের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। In the course of the individual demands for Grants of the different Departments of my Government, the Honourable Members

**will have the opportunity to consider the details of programmes of action in various fields. In this address, I have only confined myself to certain major thrust areas.**

প্রধান প্রধান যে বিষয়বস্তুর উপরে জোর দেওয়ার কথা সরকার সেই বিষয়ে চিন্তা করেছেন এবং রাজ্যপালের ভাষণে সেইকথাগুলির উল্লেখ করা আছে। তাছাড়া বাকী ডিমান্ডগুলি সম্বন্ধে আইটেম ওয়াইজ যখন আলোচনা করা হবে তখন আবার বলা যাবে এবং তখন সব কিছু জানা যাবে। কিছু বিরোধিদলের সদস্য বললেন যে রাজ্যপালের ভাষণে কোন গুরুত্বপূর্ণ কথা বলা নেই, অতএব রাজ্যপালের ভাষণ সমর্থন করতে পারছি না। যেমন ভূপেন্দ্র নাথ শেঠ মহাশয় বললেন রাজ্যপালের ভাষণে রাজীব গান্ধীর মৃত্যু সম্পর্কে কোন উল্লেখ নেই। কিন্তু এখানে পরিস্কারভাবে উল্লেখ করা আছে। রাজ্যপালের ভাষণে বিশেষ বিশেষ বিষয়গুলি সম্পর্কে যা বলা আছে তা হচ্ছে জাতীয়তা বিরোধী সাম্প্রদায়ীকতা বিপদ, কেন্দ্র-রাজ্য সম্পর্কের কথা বলা আছে। শিক্ষা প্রসারই প্রধান উন্নয়ন এবং নিরক্ষতা দূরীকরনের কথা বলা আছে। গ্রামাঞ্চলে ভূমি সংস্কার এবং গ্রামীণ উন্নয়নের, দুগ্ধ উৎপাদন বা বৃদ্ধি এবং মাংস, ডিম প্রভৃতির উৎপাদন বৃদ্ধি, শিল্পের পরিবেশের ক্ষেত্রে বিভিঃ শিল্পোন্নয়ন যেমন হলদিয়া পেট্রোল কেমিক্যাল প্রকল্প, ডাউন স্ট্রীম শিল্প গড়ে তোলার কথা বলা হয়েছে, রুগ্ন শিল্পগুলির স্থান, বিদ্যুৎ উৎপাদনে উন্নতির কথা বলা হয়েছে। শহরাঞ্চলে পৌরসভার সুযোগ সুবিধা, নারী, শিশুর সুরক্ষার প্রতি গুরুত্ব আরোপ করা, পরিবেশগত বনসৃজনের জন্য বহু প্রকল্প নেওয়া হয়েছে। এই সমস্ত কথাগুলি বলা হয়েছে এবং এসবের উপরে জোরও দেওয়া হয়েছে। আসলে বিরোধীপক্ষরা যা বক্তব্য বলেন তা না পড়েই বক্তৃতা করেন। তারপরে কংগ্রেসীরা সাম্প্রদায়িকতার কথা বলেছেন। তাদেরই দলনেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় মহাশয় সাম্প্রদায়িকতার কথা বলেছেন। এটা সত্যি বিপদের কথা এবং বিষয় যে বি জে পি ১১.৬ দশমিক ভোটে জিতেছে পশ্চিমবঙ্গে। এটা সত্যি ভাববার বিষয় একটা সাম্প্রদায়িক শক্তি এতো বেশী ভোট পেলো কোথা থেকে? এরা বেশীর ভাগ কংগ্রেসীর যারা সমর্থন করতো তাদের ভোটটাই কেড়েছে। যারা কংগ্রেস করতো তারা আজকে বি জে পিকে ভোট দিয়েছে এবং সেইফলে তাদের সংখ্যা এতো বেড়েছে। কয়েকদিন আগে যেমন দেখলাম যে ভিক্টর ব্যানার্জী নাকি কংগ্রেস প্রার্থী হিসাবে দমদম বা বারাসাতে দাঁড়ানোর কথা ছিল এবং এই ব্যাপারে সিদ্ধার্থ শঙ্কর রায়ের সঙ্গে আলোচনাও করেছিলেন।

**[ 2.40 - 2.50 p.m.]**

ভিক্টর ব্যানার্জী বলেছেন কংগ্রেস পারে একমাত্র দেশকে প্রগতির পথে নিয়ে যেতে এইগুলি আমরা পত্রিকায় পড়েছি। পরবর্তী কালে দেখলাম তিনি রাতারাতি বি. জে. পি. প্রার্থী হয়ে গেলেন, যিনি কংগ্রেস প্রার্থী হবেন বলে ঠিক করেছিলেন। কাজেই কংগ্রেস আর বি.জে.পি.র মধ্যে কোন তফাৎ আছে! কাজেই কংগ্রেস এবং বি.জে.পি উভয়কে নিয়েই বিপদ। আজকে মুশকিল হল কংগ্রেসের লোকেরা বি.জে.পি বে ভোট দিচ্ছে, আবার কংগ্রেসকেও ভোট দিচ্ছে, তাই কংগ্রেস আর বিজেপি এক হয়ে গিয়েছে। সেইজন্য আজকে বিপদটা বেশী। আজকে গণতন্ত্রের একটি দল তারা সাম্প্রদায়িকতার দিকে যাচ্ছে তাদের মধ্যে কোন তফাৎ করা যাচ্ছে না। উনি বলেছেন সম্প্রদায়িকতার দিকে যাচ্ছে তাদের মধ্যে কোন তফাৎ করা যাচ্ছে না। উনি বলেছেন সাম্প্রদায়িকতার প্রচার বন্ধ করা যায়না কি, এই প্রচার কেন্দ্রীয় সরকারই বন্ধ করতে পারেন। ৪০ বছর ধরে আপনারা কেন্দ্রে ছিলেন কিন্তু আইন আপনারা প্রনয়ণ করেননি, করতে পারতেন কিন্তু করেননি, কারণ সাম্প্রদায়িকতাকে কংগ্রেস কাজে লাগাতে চায় বিভিন্ন সময়ে বিভিন্নভাবে তাদের সুবিধামত। তারা এইটা কাজে লাগিয়ে ভারতবর্ষের সরকারে অধিষ্ঠিত থাকতে চায়। সেইজন্য কংগ্রেস সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কোন সুনির্দিষ্ট আইন নিয়ে আসতে পারেন নি বা নিয়ে আসেন নি। গত নির্বাচনে যে ভোট হয়েছে তার একটা বিশ্লেষণ দেওয়া দরকার। সেদিন সিদ্ধার্থবাবু বলেছেন ৬ লক্ষ ভোট বেশী পেয়ে

আপনারা ১৮৮ টি আসন পেলেন আমরা ৪৩টি আসন পেলাম। ভোট পড়েছে ৩ কোটি ৯ লক্ষ ৯৮ হাজার ৪২৯। তার মধ্যে সি. পি.এম-এর আসন হচ্ছে ২১৩ টি, প্রাপ্ত ভোট ১ কোটি ১৪ লক্ষ ১৩ হাজার ১১২, পারসেন্টেজ হচ্ছে ৩৬.৮২। আসন পেয়েছে ১৮৮ টি। আর বামফ্রন্ট সরকার ২৯১ টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করেছে, প্রাপ্ত ভোট ১ কোটি ৫০ লক্ষ ১৬ হাজার ২৯৩ টি। পারসেন্টেজ হচ্ছে ৪৮.৭৫। কংগ্রেসের আরো কমে গিয়েছে, কংগ্রেস কত পেয়েছে, কংগ্রেস ৩৫.০৪ শতাংশ পেয়েছে, যেখানে ৪০/৪২ শতাংশ ভোট পায়। কংগ্রেস২৮৪ টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করে ৩৫.০৪ শতাংশ ভোট পেয়েছে। এখানে হিসেব করে তিনি জাগলারি অফ ওয়ার্ডস করে গিয়েছেন। ওরা ২৮৪ টি আসনে প্রতিদ্বন্দ্বিতা করে পেয়েছেন ৯ কোটি ৮ লক্ষ ৬৩ হাজার ৭৪৯। মার্কস্‌বাদী কমিউনিষ্ট পার্টি ভোট পেয়েছে ১ কোটি ৫০ লক্ষ ১৬ হাজার ২৯৩ টি। গড়ে প্রাপ্ত আসনে ভোট পাওয়া গিয়েছে ৫৩ হাজার ৫৮২, কংগ্রেস পেয়েছে ৩৮ হাজার ২৫২, তফাৎ হচ্ছে ১৫ হাজার ৩৩০ টি ভোটের। আপনারা কারচুপি সম্বন্ধে বলেছেন কংগ্রেস এই কারচুপিতে চিরকালই অভ্যস্ত, আপনারা সেটা ভাল করেই জানেন, ভাল বোঝেন।

(নয়েজ)।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, ট্রেজারী বেঞ্চে মিনিষ্টার নেই। আপনি ওঁদের ডেকে পাঠান।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিস্টার মুখার্জী, প্লীজ টেক ইওর সীট। মন্ত্রী আছেন।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি ওঁদের মিনিস্টারদের ডেকে পাঠান। মিনিস্টার না থাকলে হাউস চলতে পারে না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মিস্টার মুখার্জী, প্লীজ টেক ইওর সীট। আই অ্যাম অন মাই লেগস। আই রিপিটেডলি রিকোয়েস্ট ইউ টু টেক ইওর সীট।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আমি বসব না। আপনি আগে মিনিস্টারদের ডেকে পাঠান। ওঁদের বকুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আই অ্যাপীল টু ইউ, প্লীজ টেক ইওর সীট। আই অ্যাম অন মাই লেগস। ডু নট ডিসটার্ব দি প্রসিডিংস অফ দি হাউস। আই ওয়ার্ন ইউ। প্লীজ টেক ইওর সীট।

**শ্রী সৌগত রায় ঃ** ওঁদের ৫০ টা মিনিস্টার হয়েছে। কেন থাকবে না? আপনি ওঁদের ডেকে পাঠান। এইরকম ভাবে হাউস চলতে পারে না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** হাউসে মন্ত্রী অছেন। দ্যাট ইজ সাফিসিয়েন্ট। মিঃ দাস আপনি বলুন।

(At this stage members of the congress(I) benches talked out of the chamber)

[2.50 - 3.00 p.m.]

কংগ্রেস দলের সদস্যরা বেরিয়ে যাওয়ার একটা অজুহাত খুঁজছিল। সেদিন ওদের নেতা বক্তব্য রেখে দেখাতে চেয়েছেন যে গত ১৪ বছরে পশ্চিমবঙ্গে কৃষিক্ষেত্রে, শিল্পক্ষেত্রে, বিদ্যুৎক্ষেত্রে, শিক্ষা ক্ষেত্রে সমস্ত ক্ষেত্রে কিছু হয়নি। আমি আপনার মাধ্যমে সভ্যকে জানাতে চাইছি, এই বামফ্রন্ট সরকারের আমলে কৃষিক্ষেত্রে খাসজমি বণ্টন ও উপকৃতের সংখ্যা। ১৯৯০ সালের ৩০ শে জুন পর্য্যন্ত ৮,৯৯,১৮৪ একর জমি বণ্টন করা হয়েছে এবং উপকৃত হয়েছেন ১৮ লক্ষ ৯০ হাজার ৮৮৯ জন কৃষক। ১৯৭৬-৭৭ সালে সিদ্ধার্থশঙ্কর রায়ের সময়ে খাদ্যশস্য উৎপাদন হয়েছে ৭৪,৫৩,৮০০ টন, আর ১৯৮৯ সালে বামফ্রন্টের

সময় সেটা বেড়ে দাঁড়িয়েছে ১,১৮,৫৬,৫০০ টন। কাজেই এটা যদি বৃদ্ধি না বলে, তাহলে বৃদ্ধি কাকে বলে সেটা সিদ্ধার্থ শঙ্কর রায় বলে দেবেন। ১৯৭৬ সালে আলু উৎপন্ন হয়েছিল ১৬,৫৭,২০০ টন, আর ১৯৮৯ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৪৫,৩১৬০০ টন। ১৯৭৬-৭৭ সালে পাঠ এবং মেস্তা উৎপন্ন হয়েছে ৩৬,৫০১০০ গাঁট আর ১৯৮৯ সালে হয়েছে ৫০, ৪১,২০০ গাঁট। ১৯৭৬-৭৭ সালে চা উৎপন্ন হয়েছিল ১,১৭,৭২৩ হাজার কেজি, আর এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ১,৪৬,৯৪৩ হাজার কেজি। কাজেই দেখা যাচ্ছে সমস্ত ক্ষেত্রে আগ্রগতি হয়েছে। কৃষিক্ষেত্রে মাথাপিছু পশ্চিমবঙ্গের আয় অনেক বেড়েছে, পাঞ্জাবে মাথাপিছু আয় ৩,৪০৪ টাকা, হরিয়ানায় ২,৩০৬ টাকা, পশ্চিমবঙ্গে ১,৪৬১ টাকা। দেখা যাচ্ছে কৃষি আয়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ তৃতীয় স্থানে রয়েছে। কাজেই কৃষির ক্ষেত্রে তারা সেদিন যে কথা বলেছে তার কোন বাস্তব ভিত্তি নেই। আমি এসব সূত্র দিচ্ছি পশ্চিমবঙ্গের আর্থিক সমীক্ষা থেকে। শিল্পক্ষেত্রে ভিত্তিবর্ষ ১৯৭০ সালকে ১০০ সূচক ধরলে, ১৯৭৫ সালে সূচক ছিল ১০২.৭, ১৯৮৯ সালে সেই সূচক বেড়ে দাঁড়িয়েছে ১৪৭.০ তে। ১৯৭৭ সালে চালু কারখানার সংখ্যা ছিল ৫,৮৩৭, আর ১৯৮৯ সালে সেটা বেড়ে হয়েছে ৮,৭৪৬। তাহলে দেখা যাচ্ছে এক্ষেত্রেও সংখ্যা বেড়েছে। কাজেই সমস্ত ক্ষেত্রে বৃদ্ধি বা গতি অব্যাহত রয়েছে। শিল্পের বিভিন্ন সংস্থার সহায়তার ক্ষেত্রের পথটার কথাটা আপনাদের স্মরণ রাখতে হবে। বিভিন্ন ফিনানসিয়াল ইন্সটিটুইশান কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করে এবং সেই সংস্থাগুলি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বৈমাতৃসুলভ আচরণ করেছে এবং তার ডিফারেনসিয়াল ট্রিটমেন্ট করছে। যেমন ১৯৭৬-৭৭ সালে গুজরাটকে তারা দিয়েছে ১৮.৮১ শতাংশ হারে সাহায্য এবং ১৯৮৮-৮৯ সালে সেখানে সাহায্যের পরিমাণ হয়েছে ১৩.৫ শতাংশ। ১৯৭৬-৭৭ সালে মহারাষ্ট্রকে দিয়েছে ১৪.৫ শতাংশ, ১৯৮৮-৮৯ সালে দিয়েছে ১২.৫ শতাংশ। তামিলনাড়ুকে ১৯৭৬-৭৭ সালে দিয়েছে ১০.০ শতাংশ এবং ১৯৮৮-৮৯ সালে দিয়েছে ৯.৪ শতাংশ। উত্তরপ্রদেশকে ১৯৭৬-৭৭ সালে দিয়েছে ১১.২ শতাংশ এবং ১৯৮৮-৮৯ সালে দিয়েছে ১২.১ শতাংশ। আর পশ্চিমবঙ্গ কে ১৯৭৬-৭৭ সালে দিয়েছে ৬.৬ শতাংশ এবং ১৯৮৮-৮৯ সালে দিয়েছে ৩.৮ শতাংশ। সুতরাং পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই আর্থিক সাহায্য অনেক কমেছে। তা সত্ত্বেও শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে অগ্রগতি ঘটেছে। হলদিয়া পেট্রোকেমিক্যালের অনুমোদন কেন্দ্রীয় সরকার পূর্বে দেন নি, মাঝখানে ভি পি সিং সরকার আসার পর অনুমোদন পাওয়া যায় এবং আর্থিক সাহায্যও পাওয়া গেছে। একটু আগে সৌগত রায় বললেন ওটা বন্ধ হয়ে যাবে। এখন কেন্দ্রে কংগ্রেস সরকার এসেছে, ওটা বন্ধ হয়ে যাওয়ার আশঙ্কা আছে। রুগ্ন শিল্পের সংখ্যা পশ্চিমবঙ্গে বেশী বলেছেন। আমি একটা হিসাব দিচ্ছি ডিসেম্বর ১৯৮৫ সাল পর্য্যন্ত এবং জুন ১৯৮৮ সাল পর্যন্ত কিভাবে বেড়েছে। মহারাষ্ট্রে ডিসেম্বর ১৯৮৫ সাল পর্যন্ত রুগ্ন কারখানা ছিল ১৪৬ টা। সেটা জুন ১৯৮৮ সালে বেড়ে হল ২৫৫ টা। বৃদ্ধির হার হল ৭৪.৬৬ পার্সেন্ট। পশ্চিমবঙ্গে ডিসেম্বর ১৯৮৫ সালে ছিল ১৩৫ টি কারখানা, জুন ১৯৮৮ সালে সেটা হল ১৬৩টি, বৃদ্ধির হার ২০.৫০ শতাংশ। গুজরাটে ডিসেম্বর ১৯৮৫ সালে ছিল ৬২ টি, ১৯৮৮ সালের জুনে সেটা বেড়ে হয়েছে ১৩৪ টি, বৃদ্ধির হার ১১৬.১৩ শতাংশ। তামিলনাড়ুতে ডিসেম্বর ১৯৮৫ সালে ছিল ৫০ টি রুগ্ন কারখানা, সেটা জুন '৮৮ সালে হয়েছে ১১২, বৃদ্ধির হার ১২৪ শতাংশ। রুগ্ন শিল্পের সংখ্যা অন্যান্য রাজ্যে বেড়েছে, পশ্চিমবঙ্গে বেড়েছে তার থেকে কম। পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্পের সংখ্যা ১৯৭৬ সালের মার্চ পর্যন্ত ৯০,৯৭৪ টি, ১৯৯৪ সালের মার্চ পর্য্যন্ত ৩,৩৭,৯৪১ টি। এই সময়কালে মোট বৃদ্ধি ২,৪৬,৯৬৭ টি। ক্ষুদ্র শিল্পের মধ্যে কারা যায় — শুধু বেকার ছেলে-মেয়েরা যায়, তারা এই কারখানাগুলিতে গিয়ে ক্ষুদ্র শিল্প গড়ে তুলেছে। কাজেই এই শিল্প বাড়ার ফলে ২ লক্ষ ৬৭ হাজার ৯৬৭ টি বেকার যুবক যুবতী তাদের কাজের সুযোগ পয়েছে এবং তারা আরো কিছু লোককে নিয়োগ করেছে। ফলে বেকারত্ব খানিকটা কমেছে। এই সমস্ত দিকগুলি ভাববার আছে। আপনারা এই সমস্ত দিকগুলি আড়াল করবার চেষ্টা করছেন। তারপর পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন সমতা সংযোজন। বিদ্যুত উৎপাদন সম্পর্কে ওঁরা চিৎকার করছিলেন। ১৯৭৬-১৯৭৭ সালে তাঁদের সময়ে ১৬২৫ মেগা ওয়াট মোট ক্ষমতা ছিল, এখন ১৯৯০-১৯৯১ সালে ঐ ক্ষমতা বেড়ে হয়েছে ৩৭৩০ মেগা ওয়াট,

বেড়েছে ২১০৫ মেগা ওয়াট। তার পাশাপাশি বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা ১৯৭৮-৭৯ সালে ১১,৮০,৬৪৬, সেটা বেড়ে ১৯৮৯-৯০ সালে হয়েছে ২৩,২৯,২৯৪ বেড়েছে ১১,৪৮,৬৪৮। ওঁদের ১৯৭৭ সাল পর্যন্ত যত গ্রাহক ছিল এই সময়ের মধ্যে তত গ্রাহক বেড়েছে। সাধারণ ভাবে বিদ্যুৎ উৎপাদনের সঙ্গে যে চাহিদা তার খানিকটা ফারাক থেকে যাচ্ছে, সেই ফারাক দূর করার জন্য এই সরকার চেষ্টা করে যাচ্ছেন। গ্রাম বৈদ্যুতিক করণের ক্ষেত্রে এখন কত সংখ্যক গ্রাম আছে যেখানে লাইট পোষ্ট গেছে তার নেই, সেখানে কংগ্রেসের লোকেরা সেগুলি তুলে নিয়েছে। ১৯৭৮-৭৯ সালে আপনারা ১২,১৬৩ টি মৌজায় বিদ্যুৎ দেবার কথা বলেছেন, কিন্তু বিদ্যুৎ যায়নি।

**[ 3-00 – 3-35 p.m.]**

**(including adjournment)**

১৯৭৮/৭৯ সালে ১২ হাজার ১৬৩ টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছিল, আর ১৯৮৯/৯০ সালে ২৬ হাজার ৩৯২ টি মৌজা হয়েছে বেড়ে, অর্থাৎ ১৪ হাজার ২২৯ টি মৌজা বেড়েছে কাজেই সমস্ত দিক থেকে একটা অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে। শিক্ষা ক্ষেত্রের কথা উল্লেখ করেছেন। সেদিন বললেন জুনিয়র হাই, প্রাইমারি স্কুল নাকি হয়নি। আমি আপনাদের বলছি, ১৯৭৬/১৯৭৭ সালে প্রাইমারি স্কুল ছিল ৪০ হাজার ৮৩১ টি, জুনিয়র হাই ৩ হাজার ১৪৫ টি, হাই হায়ার সেকেণ্ডারি ৪ হাজার ৫৭০ টি নিয়ে মোট ৪৮ হাজার ৫৪৬ টি ছিল। ১৯৮৮ ১৯৮৯ সালে প্রাইমারি স্কুল বেড়ে হল ৫১ হাজার ১৯টি, জুনিয়র হাই ৪ হাজার ১৭৯ টি, হাই হায়ার সেকেণ্ডারি ৬ হাজার ৮০৪ টি নিয়ে মোট হল ৬২ হাজার ২টি। ১১ বছরে মোট বেড়েছে প্রাইমারি ১০ হাজার ১৮৮ টি, জুনিয়র হাই ১ হাজার ৩৪ টি, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক ২ হাজার ২৩৪টি, অর্থাৎ মোট ১৩ হাজার ৪৫৬ টি স্কুল বেড়েছে। কাজেই বামফ্রন্ট সরকারের আমলে কিছুই হয়নি, এটা ঠিক নয়। তারা ১৪ বছর ধরে চুপচাপ বসে আছে, যে কথাটি সিদ্ধার্থ বাবু বলে গেলেন, সেটার কোন বাস্তব ভিত্তি নেই। তিনি কোথা থেকে কোন্ সূত্র থেকে খবর নিয়েছেন তা বলেন নি। ( ভয়েস ঃ শ্রীসৌগত রায় ঃ— উনি ইকনমিকে রিভিয়ু থেকে বলেছেন।) আমিও আর্থিক সমীক্ষা থেকে বলছি। উনি তা বলেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন শৃঙ্খলা সম্বন্ধে আমি সর্বশেষ একটি কথা বলতে চাই। আইন শৃঙ্খলার প্রশ্নে ওরা খুবই চেঁচাচ্ছেন। একটু আগে সত্যবাবু বলেছেন ১৯৭২ সালে আইন শৃঙ্খলার প্রশ্নে কি ছিল — ১৯৭২ সালে আমিও একজন নির্বাচন প্রার্থী ছিলাম। রিগিং করে সেই ইলেকসান হয়েছিল, এই কথা আপনারা সকলেই জানেন। নির্বাচনের পরের দিন থেকে আমি বাড়ী ছাড়া হয়েছিলাম, ৫ বছর বাড়ীতে যেতে পারিনি। আমাকে গুলি করা হয়েছে। আমি বাড়ীতে গেলে গুলি করা হেয়েছে। আমাদের সংবিধানে কি আছে? সংবিধানের ১৯ নং ধারায় ক্লজ ডি তে বলা হচ্ছে, To move freely throught the territory of India. আমি সিদ্ধার্থবাবুকে চিঠি দিয়েছিলাম। আমি ১৯৬৭/৬৯ সালে ও বিধানসভার সদস্য ছিলাম। আমি চিঠিতে বলেছিলাম, নির্বাচনে দাঁড়িয়েছিলাম, বাড়ী যেতে পারছি না এবং সংবিধানগত যে অধিকার আছে সেই আধিকারগুলিকে রক্ষা করতে আপনি সাহায্য করুন। সিদ্ধার্থবাবু সেই চিঠির জবাব দেন নি। আর আজকে ওরা আইন শৃঙ্খলার প্রশ্ন তুলে এখানে চেঁচামেচি করছেন। একটু আগে শুনেছেন নির্বাচন শুরু হবার পর থেকে শেষ হওয়া পর্যন্ত ৫৬ জন আমাদের কর্মী, সমর্থক খুন হয়েছে, গত ১৯ তারিখ পর্যন্ত। কাজেই এর থেকে পরিষ্কার বোঝা যায় যে, সিদ্ধার্থবাবু কংগ্রেস সভাপতি হয়ে আসার পরে তিনি নানা রকম উত্তেজনামূলক বক্তৃতা দিয়েছেন এবং তার ফলে সমাজবিরোধীরা উৎসাহিত হয়েছে। তারা উৎসাহিত হয়ে এই খুন, অগ্নিসংযোগ ইত্যাদি নানা রকম সমাজবিরোধী কাজে লিপ্ত হয়েছে এবং তার ফলেই আইন শৃঙ্খলা বিপন্ন হয়েছে। এই অবস্থার পরিবর্তন হওয়া দরকার। তাদের শুভবুদ্ধি ফিরিয়ে নিয়ে আসা দরকার। প্রশাসন নিশ্চয় সেই কাজ করবে — এই আশা রেখে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব নিয়ে আসা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এখন বিরতি, আবার আমরা ৩-৩৫ মিঃ এ মিলিত হব।

**(After Adjournment)**

**[ 3-35 – 3-45 p.m.]**

**শ্রীসাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ আমরা পেয়েছি। যে বক্তব্য এখানে আছে কয়েকটা ক্ষেত্রে সমর্থন করলেও সামগ্রিকভাবে লেখা যা আছে সেটাকে আমরা সমর্থন করতে পারছিনা। কিছু এ্যামেন্ডমেন্ট দিয়েছি, আশা করবো সেগুলি নিশ্চয় গ্রহণ করা হবে। স্যার, আগের বছরও আমি বলেছিলাম, গত বছর এবং তার অগের বছর যে মাননীয় রাজ্যপালকে দিয়ে এই ভাষণ দেওয়ানো তুলে দেওয়ার দরকার ছিল, কি প্রয়োজন আছে? ইংরাজীতে একটা কথা আছে, Face in the index of the mind. তো, সরকারের যদি মাইন্ড জানতে হয় এই রাজ্যপালের ভাষণ পড়ে তাহলে বলতে হবে যে এরমধ্যে আমরা কিছু খুঁজে পাচ্ছি না। স্যার, প্রত্যেক বছর প্যারাগ্রাফ যদি মিলিয়ে দেখেন তাহলে ২/১ টি সেনটেন্সের অদল-বদল ছাড়া এই ভাযণে আর কিছু পাওয়া যাবে না বলেই আমাদের বিশ্বাস। মাননীয় সদস্য যারা আছেন তারাও নিশ্চয় এটা বিশ্বাস করবেন। স্যার, এখানে যা বলা আছে তার থেকে না বলা কথা অনেক বেশী আছে যা মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীসভার অন্যান্য মন্ত্রিরা চিন্তা করেন। স্যার, এই সরকারকে আমরা দ্বৈত ভূমিকায় দেখতে পাচ্ছি। এই সরকারের সাহস নেই যা চিন্তা করছেন, বাস্তবে চান তা বলার। আমরা জানি, বিশ্বাস করি যে এই রাজ্যের মুখ্যমন্ত্রী অনেকগুলি ব্যাপারে আমাদের সঙ্গে একমত কিন্তু এদের সাহস নেই হাউসের কাছে প্রকাশ্যে সে কথা বলার। সেইজন্য দেখেছি, অনেক ক্ষেত্রে দিল্লীতে গিয়ে ওঁদের বলতে শোনা যায় কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে ওঁরা একমত কিন্তু রাজ্য বিধানসভায় রাজ্যের মানুষের কাছে সেই কথাগুলি তারা বলতে পারছেন না। আমি বলছি, সাহস নিয়ে বলুন, অনেক পরিবর্তন হয়ে গিয়েছে আপনাদের। আমি তো বলি, এখানকার কমিউনিষ্ট পার্টি আর সোভিয়েত কমিউনিষ্ট পার্টি এক নয়। গোরবাচভ আজকে যা চাইছেন জ্যোতিবাবুরা ১০ বছর ধরে সেই শিক্ষা লাভ করেছেন। সেইজন্য আজকে আপনারা বেঁচে আছেন।

**মিঃ স্পীকার ঃ** এটা কি সার্টিফিকেট দিলেন?

**শ্রীসাধন পান্ডে ঃ** বাস্তব কথা অস্বীকার করতে চাই না। আমি যা বিশ্বাস করি সে কথা বলেছি। ওখানকার কমিউনিষ্ট পার্টির নেতারা মাঝে মাঝে শুনতে চান যে আপনারা কি করে এই কাঠামো ধরে রেখেছেন। এই রিগিং, এই অত্যাচারের মধ্যে দিয়ে আপনারা কি করে গনতন্ত্রকে বাঁচিয়ে রাখতে পারছেন, এ ফ্যাকাড অব ডেমোক্রাসিকে রেখে কি ভাবে আপনারা চলেছেন, এটা শিক্ষণীয়। পৃথিবীর সমস্ত কমিউনিষ্ট পার্টির শিক্ষা নেওয়া দরকার পশ্চিম বংগের কমিউনিষ্ট পার্টির কাছ থেকে যে কি পদ্ধতিতে অপোজিশানকে গ্যাগ করে, ডেমোক্রাটিক প্রসেস থেকে, কি ভাবে পাওয়ার ষ্ট্রাকচারে থাকা যায়। আমরা বিশ্বাস করি যে এটা ডিবেটের পয়েন্ট, এটা নিশ্চয়ই বলা যায়। কিন্তু আজকে এই যে বক্তব্য দেখছি এটা কিন্তু আসল বক্তব্য নয়। আপনারা বলেছেন যে আপনারা পুঁজিপতিদের বিরুদ্ধে। আপনারা সর্বহারার কথা বলেছিলেন, গরীবের কথা বলেছিলেন। আজকে এই দৃশ্য দেখে অবাক হয়ে যাই, ভাবতে অবাক লাগে যে এরা কোন সরকার চালাচ্ছে, এরা কাদের প্রতিনিধিত্ব করছেন। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু অত্যন্ত বিচক্ষণ ব্যক্তি। সে জন্য ইন্ডাষ্ট্রির পোর্টফলিওটা নিজের হাতে রেখেছেন যাতে শিল্পপতিদের সংগে ইন্টার এ্যাকশান করতে পারেন। শিল্পপতিদের সংগে ইন্টার-এ্যাকশান করার কথায় পার্টির অন্য সদস্যদের তিনি বিশ্বাস করেন নি, এটা নিজের হাতে রেখেছেন। তাসত্বেও আমি বিনয়ের সংগে বলতে চাই, আপনারা মনে রাখবেন, আপনারা যত বছর ক্ষমতায় থাকতে চান থাকুন। কিন্তু ইন্ডাষ্ট্রিয়ালিষ্টরা ইন্ডাষ্ট্রিয়ালিষ্ট। তারা জানে যে পশ্চিমবংগে তাদের কিছু শিল্পকে ধরে রাখতে গেলে জ্যোতি বসুর কৃপা দরকার। সে জন্য হ্যালো, হ্যান্ডশেক করার জন্য তারা

যায়। কিন্তু শিল্প বাড়ানো বা প্রসার করতে গেলে ঐ পুঁজিপতিদের দিয়ে শিল্প গড়তে পারা যাবে না। তারা আপনাদের সম্পদ রক্ষা করার জন্য কথা বলবে। শিল্প বাড়ানোর জন্য পশ্চিমবংগ নয়, শিল্প বাড়ানোর জন্য তারা গুজরাট চলে যাবে, মহারাষ্ট্রে চলে যাবে। এটা আজকে আপনাদের রিয়েলাইজ করতে হবে। আজকে টাটা হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করছে। কারণ টাটা কোন ব্যক্তিগত মালিকানা নয়, সে জন্য পশ্চিমবংগে আসতে পেরেছে। তারা প্রফেশন্যালিজম-এর কথা জানে। আপনারা টাটা, বিড়লা, গোয়েংকাদের কংগ্রেসের দালাল বলেছেন, আবার সেই টাটার সংগে আপনারা হাত মিলিয়েছেন। আজকে অবমূল্যায়ন কোথায় হচ্ছে? আপনারা অনেক শিক্ষা গ্রহণ করছেন, কিন্তু আপনাদের সাহস নেই এই বইয়ে নতুন পলিসিগুলি লেখার। সে জন্য এই ইররেলেভেন্ট জিনিসগুলি রাখা হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এই সরকারের মতিগতি বোঝা যায় না। মুখ্যমন্ত্রিকে ঘিরে একদল ব্যুরোক্রাট যারা বসে আছেন, যারা দিল্লী যাতায়াত করছেন, তাদের দিকে তাকালে মতিগতি বোঝা যায় যে ওরা কি চাইছে। আজকে ইররেলেভেন্ট বক্তব্যগুলি রাখা হয়েছে। মাননীয় সদস্যরা, আপনাদের ক্ষমতা কতটুকু ? আপনারা হাউসের মধ্যে জ্যোতি বসুকে প্রোটেকশান দিতে পারেন কিন্তু বাইরে গিয়ে আপনাদের বক্তব্য চলবে না। ঐ গ্রাম পঞ্চায়েতের প্রধান, জেলাপরিষদ যা বলবে তা আপনাদের মেনে নিতে হবে। সেখানে আপনাদের কোন ক্ষমতা নেই হাত তুলে সমর্থন করা ছাড়া। আমি এখন ইকনমিক ক্রাইসিসের কথা বলছি। ওয়ান হানড্রেড থাউজেন্ড ক্রোরস— সেন্ট্যাল গভর্ণমেন্ট চালাতে গেলে ওয়ান হান্ড্রেড থাউজেন্ড ক্রোরস টাকা লাগে। আর রাজ্য সরকারগুলি চালাতে গেলে টু হানড্রেড থাউজেন্ড ক্রোরস খরচ হয় সরকারকে মেনটেন করার জন্য। আজকে ভারতবর্ষের অর্থনীতিতে ডেফিসিট ফিনানসিং হয়েছে—৪০ হাজার কোটি টাকা ডেফিসিট। আজকে নোট ছাপাতে হচ্ছে কারণ রাজ্য সরকারকে বাঁচাতে হবে, তার মেসিনারিকে বাঁচাতে হবে। ভারতবর্ষের সরকারগুলিকে বাঁচিয়ে রাখার জন্য ৩৪ লক্ষ টাকা প্রতি মিনিটে খরচ করা হচ্ছে। রাজ্য সরকারের মুখ্যমন্ত্রিকে আমরা বলবো না?

[3.45 - 3.55 p.m.]

আপনারা সবাই বাইরে বলছেন, "কংগ্রেস আমাদের বেল্ট বাঁধতে বলছে।" আমরা আপনাদের বেল্ট বাঁধতে বলছি না। আমরা বলছি, আপনারা দায়িত্বের সংগে কাজ করুন। হেলিকপ্টার চড়া বন্ধ করে দিন। নিজেদের ঘরে গ্রানাইড মার্বেল লাগান বন্ধ করে দিন। নিজেদের ঘর বাড়ি ফার্নিশিং করা বন্ধ করুন। মানুষের কথা ভাবুন। নিজেদের ধর্ম নিজেরা মানুন। স্যার, এই সরকারের অর্থমন্ত্রী অসীমবাবু বিকল্প অর্থনীতির কথা বলেছেন। আমি তাঁকে চ্যালেঞ্জ করছি, তিনি তাঁর বিকল্প অর্থনৈতিক নীতি সংক্রান্ত একটি প্রস্তাব রেজলিউশন আকারে এই সভায় পেশ করুন, সেটি নিয়ে পশ্চিমবংগ বিধানসভায় একটা আলোচনা ডাকা হোক। আমরা ওঁর বিকল্প অর্থনীতিক নীতির বিষয়ে আলোচনা করতে চাই। আমরা আমাদের বক্তব্য এই হাউসে বলব এবং তারপর সেটা রেজলিউশন আকারে পশ্চিমবংগ বিধানসভার মতামত হিসাবে দিল্লীতে পাঠান। কিন্তু আমি জানি সেই আলোচনা আপনারা করবেন না। কারণ আলোচনা করতে গেলে আমরা এমন কয়েকটা তথ্য দেব যাতে আপনারা ঘাবড়ে যাবেন। যখন রাজীব গান্ধী ক্ষমতা থেকে সরে গিয়েছিলেন তখন ৬০০০ কোটি টাকা — একটা পয়সাও সেন্টারের নয়, একটা পয়সাও স্টেটের নয়, স্টিল মিনিস্ট্রির নিজস্ব ইন্টারনাল রিসোর্স থেকে 'ইসকো'র ৬০০০ কোটি টাকার মর্ডানাইজেশন প্রোজেক্ট অনুমোদন করে গিয়েছিলেন। পরবর্তীকালে আমরা দাবী করেছিলাম জ্যোতিবাবুর কাছে যে, আপনি দেখুন 'ইসকো'র মর্ডানাইজেশন প্রোজেক্টের কাজ যেন বন্ধ হয়ে না যায়। আমরা তখন মুখ্যমন্ত্রির কাছ থেকে শুনেছিলাম, "হ্যাঁ, ওঁরা বলছে জাপানের লোকেদের সংগে ওঁরা কথাবার্তা বলবেন কি করে খরচ কমান যায়। ওঁদের মধ্যে কেউ ঘুষের টাকা নিয়েছে কিনা দেখছে।" পশ্চিম বাংলার স্বার্থে যে 'ইসকো'র মর্ডানাইজেশন হতে চলেছিল, সেটা আজকে তিন বছর পিছিয়ে গেছে। আজকে মাননীয় মন্ত্রি সন্তোষ মোহন দেব মহাশয়, স্টিল মিনিস্টার

বলেছেন, 'ইস্কো'র মর্ডানাইজেশন করতে হবে। এখানে দায়িত্বশীল অর্থমন্ত্রি উপস্থিত আছেন, আমি তাঁর কাছে জানতে চাইছি, তিন বছর প্রোজেক্টের কাজ পিছিয়ে দিয়ে কেন খরচ বাড়িয়ে দেওয়া হ'ল? ইনফ্লেশনের জন্য আজকে আর ঐ ৬০০০ কোটি টাকা খরচ করলেও সেই কাজ হবে না। 'ইস্কো' মর্ডানাইজেশন প্রোজেক্ট রাজীব গান্ধী স্যাংশন করে গিয়েছিলেন। কিন্তু আপনারা সেই কাজ পিছিয়ে দিয়েছেন। আমি মাননীয় অর্থমন্ত্রি অসীমবাবুকে বলতে চাই, আপনি বিকল্প অর্থনৈতিক নীতি নিয়েছেন, অথচ আপনারাই কলকাতার মেট্রো রেলের কাজে বাধা সৃষ্টি করে দিনের পর দিন খরচ বাড়িয়ে দিচ্ছেন। ১৪০ কোটি টাকার প্রজেক্ট আজকে ১৪০০ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। সেই প্রজেক্টের কাজ এই কিছু দিন আগেই আপনারা ৯ মাস বন্ধ করে দিয়েছিলেন। আমি দায়িত্ব নিয়ে আপনাদের বিরুদ্ধে এই অভিযোগ করছি, নাহলে আমি এই হাউস থেকে পদত্যাগ করব। বোম্বাই-এর যে কন্ট্রাক্টর ওখানে কাজ করছে তার সংগে সিটু ষড়যন্ত্র করে ৯ মাস কাজ বন্ধ রেখে কস্ট বাড়িয়ে দিয়েছে। বোম্বাই-এর এইচ্ সি সি'র মালিক ২৫ কোটি টাকা কষ্ট বাড়িয়ে দিয়েছে। আপনারা একটু ভেবে দেখুন সিটুর কোন কোন নেতা, আপনাদের কোন কোন মন্ত্রি সেই টাকার ভাগ পেয়েছেন। ৫৫ কোটি টাকার কাজকে কোথায় বাড়িয়ে দিলেন! প্রায় ৯ মাস কাজ বন্ধ করে দিয়েছিলেন। এই তো কিছু দিন আগে— ৭ দিন আগে দিল্লীতে আবার নতুন করে কনট্রাক্ট সই হ'ল কনট্রাক্ট রেট ২৫ কোটি টাকা বৃদ্ধি পেল। এই যে প্রাইস এস্কালেশন হ'ল এর দায়িত্ব কে নেবে? গ্রামের মানুষকে এই দায়িত্ব নিতে হবে। শ্রমিকদের এই দায়িত্ব নিতে হবে। কৃষকদের এই দায়িত্ব নিতে হবে। এর পরেও আজকে আপনারা বিকল্প অর্থনৈতিক নীতির কথা বলছেন! আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি, আপনাদের বিকল্প অর্থনৈতিক নীতি নিয়ে এখানে আলোচনা হোক। আপনাদের বিকল্প অর্থনৈতিক নীতিতে যে লীক্ আছে সেটা আমরা দেখিয়ে দেব, দেখবেন সেখানে দিয়ে জল লীক্ করে বেরবে। স্যার, ওঁদের কি বলব! একটু আগে স্বাস্থ্যমন্ত্রী এখানে ছিলেন, এখন আবার কোথায় গেছেন জানি না! কলকাতা শহরে মেয়ো হাসপাতালে, আর জি কর হাসপাতালে চলুন, দেখবেন সেখানকার কি অবস্থা! স্যার, আপনি একটা হাউস কমিটি এ্যাপয়েন্ট করুন, আমরা হাসপাতাল গুলো দেখে আসি, স্বাস্থ্য মন্ত্রি কি রকম কাজ করছেন তা দেখা যাবে। দেখলে আমাদের লজ্জা হবে। আজকে পশ্চিম বাংলার মানুষদের যেতে হয় মাদ্রাজ চিকিৎসার জন্য। এটা আমাদের লজ্জা। আপনারা কি বলছেন? শীততাপ নিয়ন্ত্রিত ঘরে বসে কাদের কথা বলছেন? কাদের জন্য আজকে মানুষকে মাদ্রাজে, বোম্বাইতে চলে যেতে হচ্ছে? আপনাদের লজ্জা করে না? আজকে আমরা এই রাজ্যে বাস করছি! মাননীয় শ্রীসিদ্ধার্থ শংকর রায় বলেছেন এবং আমিও বলছি, একটার পর একটা স্ট্যাটিসটিক্স আমি তুলে ধরছি, আপনারা উত্তর দিন। অবশ্য আমরা জানি আপনারা স্ট্যাটিস্টিক্স-এর ধার দিয়েও হাঁটেন না। কোন জবাব তিনি দেবেন না, খালি বলবেন, এ বললো, ও বললো, আসল কথার কোন উত্তর দেবেন না। আমি জানতে চাই দ্বিতীয় হুগলী ব্রীজের কথা। লজ্জা লাগে। দ্বিতীয় হুগলী ব্রীজ করতে কত বছর লাগবে? রাজ্যপালের ভাষণে সেইসব কথা তো বলেন নি? পশ্চিমবঙ্গের প্রজেক্ট নিয়ে বলছেন না আর খালি বলছেন কংগ্রেস আটকে দিচ্ছে। কোথায় কংগ্রেস আটকে দিচ্ছে? আসুন, আমরা পশ্চিমবঙ্গের সমস্যা নিয়ে আলোচনা করি। আমি মুখ্যমন্ত্রিকে বারবার বলেছি। কলকাতার আপনারা উন্নয়ন করলেন, ৩০০ বছর কলকাতার পূর্ত্তি উৎসব করলেন। একদিনও আমাদের ডেকেছেন? একদিনও কলকাতার এম এল এ, এম পিদের ডেকেছিলেন? আমরা তো বিপুলভাবে পশ্চিবঙ্গের গরীব মানুষের, বস্তীবাসী মানুষের, গরীব মা-বোনদের সমর্থন পেয়ে এসেছি। আমাদের বলার অধিকার নেই? উনি (মুখ্যমন্ত্রি) আমাদের উপদেশ দিয়েছেন গোটাদেশ একটা রাজনৈতিক দল দ্বারা চলতে পারে না, বিরোধীদেরও ডাকতে হবে। আপনি দিল্লীর দিকে তাকাবার আগে পশ্চিমবঙ্গের মাটির দিকে তাকিয়ে কথা বলুন, এখানে কংগ্রেসের কি ভূমিকা আছে? সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য আপনি বললেন কংগ্রেসকে নিয়ে চলতেহবে। লজ্জা লাগে না- আপনারা শান্তির মিছিল করেন আর কংগ্রেসের লোকদের বাদ দিয়ে চলেন? মাননীয় সদস্য জগদীশ দাস মহাশয় একটু আগে বক্তৃতা দিলেন। আমি আশ্চর্য হয়ে শুনলাম। উনি বললেন, কংগ্রেস আর বি জে পি এক হয়ে গেছে।

আবার উনি বললেন, ভিকটর ব্যানার্জী কংগ্রেসে দাঁড়াতে চেয়েছিল, তারপর বি জে পিতে চলে গেলেন। আমি বলছি, উনি খবর পড়েন না। উনি জানেন না, ভিকটর ব্যানার্জীর যখন আবেদন পেলেন শ্রী সিদ্ধার্থ শংকর রায়— খবরের কাগজে ইন্টারভিউ দেখেছিলাম— ভিকটর ব্যানার্জী বলেছিলেন, কাশ্মীরের সংবিধানের ৩৭০ ধারা আমি মানি না। সেই না মানার জন্য আমরা বলেছিলাম এইরকম মানুষকে কংগ্রেসের টিকিট দেওয়া যায় না। ফিল্ম আর্টিস্ট- এর যদি দরকার হতো নিশ্চয়ই নিতাম কিন্তু না, আদর্শের বাইরের কাউকে নেওয়া যায় না। উনি বললেন, কংগ্রেস, বি জে পি মিলে গেছে। আমি আপনাকে বলি, বোতল থেকে দৈত্য বের করলো কে ? শ্রীমতী ইন্দিরা গান্ধী যতদিন বেঁচে ছিলেন ততদিন ওদের অচ্ছুৎ করে রেখেছিলেন (ভারতীয় জনতা পার্টিকে আর জনসঙঘকে)। সাধুরা বলেছিল, মিছিল করবো, উনি স্তব্ধ করে দিয়েছিলেন। আর জ্যোতিবাবুকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, তিনি পার্টিকে সভা করতে এ্যালাউ করলেন দিল্লীতে। ঐ ভি পি সিং-এর একপাশে অটল বিহারী বাজপেয়ী বসেছিলেন, এল কে আদবানী বসেছিলেন আর একদিকে বসলেন শ্রী সোমনাথ চ্যাটার্জী। দুঃখজনক ঘটনা আজকে তাদের নিয়ে মুরগী, মাংস, মাছ, ডিম সবই খাচ্ছেন। উনি বললেন, আমাদের এ্যালায়েন্স হয়েছে, এই এ্যালায়েন্সের কথা পশ্চিমবঙ্গের মানুষ যেন জানতে না পারেন, গোপনে গোপনে আতাঁত। তাই শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং প্রধানমন্ত্রি হয়ে যখন বিদেশে গেলেন তখন সঙ্গে নিয়ে গেলেন অটল বিহারী বাজপেয়ীকে এক বগলে আর শ্রী সোমনাথ চ্যাটার্জীকে নিলেন আর এক বগলে। লজ্জা লাগে না ? আজকে বি জে পিকে ২টি আসন থেকে ৮২টি আসনে নিয়ে গেল কারা ? আর এখানে কংগ্রেসের দিকে আঙ্গুল তুলে বললেন কংগ্রেস বি জেপির সঙ্গে মিতালী করেছে। আপনারাই বি জে পি, বি জে পি করেছেন, আপনারাই বি জে পিকে তুলতে চেয়েছেন যাতে গণতান্ত্রিক ভোট ভাগ হয়ে গিয়ে আপনারা আরো ৩০ বছর ক্ষমতায় থাকতে পারেন। আপনাদের সমস্ত অভিসন্ধী জানা হয়ে গেছে। পশ্চিমবঙ্গের গর্ব ছিল আমরা কমিউনিজমের বিরুদ্ধে। সেই গর্বকে আপনারা মাথা হেট করে দিয়েছেন রাজনৈতিক স্বার্থে। তাই রাজ্যপালের ভাষনে আর কি বলবো। প্রতি বছরই বলি আর মাননীয় মুখ্যমন্ত্রি তার কোন জবাব দেন না। তাই আমি রাজ্যপালের এই ভাবনের বিরোধীতা করছি এবং আমাদের আনীত এ্যামেন্ডমেন্টগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3.55 - 4.05 p.m.]

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। একটি কথা আছে— চোরের মায়ের বড় গলা। এখন যারা বিরোধী পক্ষ তারা ২৬ বছর ধরে পশ্চিম বাংলার বুকে বসে গরীব মানুষের রক্ত শোষণ করেছেন। বিগত ১৪ বছর ধরে ওরা অনেক চেষ্টা করেছেন এবং কেন্দ্রীয় সরকারে যারা বসেছিলেন— ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে রাজীব গান্ধী পর্যন্ত— তারা সবাই বামফ্রন্ট সরকারের প্রতি বঞ্চনা করেছেন, নানারকমভাবে আক্রমণ করেছেন। তবুও পশ্চিমবঙ্গের মানুষের কাছ থেকে বামফ্রন্ট সরকারকে কেড়ে নিতে পারেন নি। ২৬ বছর ধরে এই রাজ্যে বসেছিলেন কংগ্রেস। সেই সুখটা তাঁরা এখনও ভুলতে পারেন নি। মাননীয় সদস্য বলছিলেন যে, কৃষিক্ষেত্রে নাকি কোন উন্নতি হয়নি। কিন্তু এই ১৪ বছরের মধ্যে আমরা পশ্চিমবঙ্গের জমিতে দুটি ফসল ফলাতে পারছি এবং গরীব কৃষকদের মুখে হাসি ফুটাতে পেরেছি। আমাদের পাট, আলু, ধানের উৎপাদন বেড়েছে। আমরা কৃষকদের সেচের জন্য জল দিয়ে ট্যাক্স আদায় করি না, কিন্তু ২৬ বছর ধরে ওরা এই ট্যাক্স আদায় করেছেন এবং তারফলে উৎপাদন কমেছে। শুধু তাই নয়, ক্ষমতায় থাকাকালীন ওরা যে পঞ্চায়েত আইন করেছিলেন তাও ছিল বুর্জোয়া আইন। জোতদার জমিদারদের স্বার্থে হয়েছিল সেটা। এবং সেখানে ১৮ বছরের মধ্যে কোন পঞ্চায়েত নির্বাচন হয়নি। নির্বাচন করেন নি, কারণ পঞ্চায়েত নির্বাচন করলে ঐসব প্রতিক্রিয়াশীল জোতদার জমিদাররা আর তাদের সঙ্গে থাকবে না বলে। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং ১৯৭৮ সালের সেই ভয়াবহ বন্যা, প্রবীন মানুষেরা বলেছেন বিগত ১০০ বছরে এইরকম বন্যা হয়নি, সেই বন্যার

মোকাবিলা এই সরকার করেছেন। ১৯৫৬ সালে এক ভয়াবহ বন্যা হয়েছিল। তখন আমার বিরোধী পক্ষে ছিলাম। তখন শ্লোগান উঠেছিল— খেতে দাও, পরতে দাও, নাহলে সরকার ছেড়ে দাও। কিন্তু কংগ্রেস সরকার তাদের পিটিয়ে মেরেছেন। আজকে যে পঞ্চায়েত আইন ওরা করেছিলেন সেই পঞ্চায়েত আইনের মাধ্যমে আমরা শক্তিহীণ সর্বশান্ত মানুষের মুখে হাসি ফুটিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেচের অনেক উন্নতি করেছি এবং বিনা পয়সায় কৃষকদের আমরা সেচের জল দিতে পারছি। অতীতে আমাদের পশ্চিম বাংলায় সেচের জল পেতাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের ব্যাপারে আমরা দেখেছি, ১৯৭২ সালের আমি এই বিধানসভায় ছিলাম, আমি একজন স্বতন্ত্র পার্টি হিসাবে এই বিধানসভায় ছিলাম, তখন আমি দেখেছি গ্রামে গঞ্জে শাল বোল্লার খুঁটি পুঁতে দিয়ে বলে দেওয়া হলো বিদ্যুৎ দেওয়া হয়ে গেছে। আজকে আমরা সেই গ্রামে গঞ্জে বিদ্যুৎ দিয়ে আলো জ্বালাচ্ছি। তখন যে সব বিদ্যুৎ প্রকল্প হয়েছিল সেই সময় বড়লোকের স্বার্থে কোলাঘাটে নানা রকম মেসিন নষ্ট করে দেওয়া হয়েছিল। তা সত্ত্বেও সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমরা আর এল আই চালাতে পেরেছি। আজকে গ্রামে গঞ্জে বিদ্যুতের আলো জ্বলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে যে খড়ের চালের খোলার চালের যে মাটির প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলগুলি ছিল সেই গুলি ১৪ বছর ধরে প্রতিটি গ্রামে গ্রামে পাকা স্কুলের ব্যবস্থা করতে পেরেছি। শুধু তাই নয় প্রাথমিক স্কুল থেকে আরম্ভ করে যেখানে গরীব মানুষের ছেলেরা যায়, ক্ষেতমজুরের ছেলেরা যায় যারা খেতে পায় না তার যায়, তাদের আজকে ১২ ক্লাস পর্যন্ত প্রাথমিক স্কুল থেকে মাধ্যমিক স্কুল পর্যন্ত বিনাবেতনে পড়াবার ব্যবস্থা করেছি এবং সেখানে টিফিন দেওয়ারও ব্যবস্থা করেছি এই সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। তাই এই ১৪ বছর ধরে গ্রামের মানুষ আমাদের সংগে আছে। আমরা সুষ্ঠ পরিকল্পনার মধ্যে দিয়ে আমরা এই সমস্ত করেছি। এখানে বিরোধী পক্ষের সদস্যরা চিৎকার করছেন যে ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার কি করেছে ! মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারখানাগুলো কাদের? টাটা, বিড়লা, বামফ্রন্ট সরকারের বন্ধু নয় তো। তাহলে টাটা, বিড়লা, সিংহানিয়া কাদের বন্ধু। ওই বিরোধী পক্ষে যাঁরা বসে আছেন তাঁদের বন্ধু। তাঁদের তারা তদ্বীর করে, তাঁদের টাকা পয়সা দেয়। শ্রমিকদের রক্ত জল করা পয়সা নিয়ে তারা কংগ্রেসকে দেয় আর কংগ্রেস সেটা ইলেকশানে ব্যবহার করে। আজকে টাটা, বিড়লা, গোয়েংকা বামফ্রন্ট সরকারকে অপ্রিয় করবার জন্য কারখানা লক আউট ঘোষণা করছে। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার অনেক কারখানা খুলেছে এবং অনেক শিল্প গ্রামে-গঞ্জে প্রতিষ্ঠিত করেছে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। অনেক বাধা আছে। এই বিরোধী পক্ষরা কেন্দ্রে বসে, পুঁজিবাদীদের স্বার্থে পুঁজিবাদ প্রতিষ্ঠিত করবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনারা প্রশাসনের কথা বলছেন চিৎকার করছেন। রাজীব গান্ধী হত্যা হলো, তিনি মারা গেলেন, আমরা কি দেখলাম? কংগ্রেস গুন্ডারা দিকে দিকে সন্ত্রাস সৃষ্টি করলো। আমরা জানি হাওড়ায় বাউড়িয়া বাগনান এবং দেউন্টিতেটি ইউ সি সি এবং সি আই টি ইউ-এর অফিস গুলো ভেঙ্গে চুরমার করে দিল, দিকে দিকে বামপ্রন্থী কর্মীদের উপর আক্রমণ সুরু করে দিল। আবার তাঁরাই বলছেন যে প্রশাসন নেই। ওনারা বলছেন যে আমরা নাকি গুন্ডা সমাজবিরোধী। যত সমাজ বিরোধী এবং গুন্ডা ওই কংগ্রেসের মধ্যে দীর্ঘ দিন পশ্চিম বাংলার বুকে বহাল তবিয়তে আশ্রয় দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় যে ভূমিহীনদের স্বার্থ কংগ্রেস বিগত ২৬ বছর ধরে দেখতে পারেনি সেই জায়গায় এই বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এই ১৪ বছরে জমিদার এবং জোতদার যারা কংগ্রেসের পক্ষে ছিল, যারা স্বনামে, বেনামে, যারা জন্ম হয় নি তার নামে, বাড়ির কুকুরের নামে জমি আটকে রেখেছিল তাদের কাছ থেকে সেই জমি উদ্ধার করে প্রায় সমস্ত গরীব মানুষ, ভূমিহীন এবং বাস্তুহীনদের মধ্যে সুষ্ঠভাবে বন্টন করেছে।

[4.05 - 4.15 p.m.]

. . . সেখানে কংগ্রেসী ভূমিহীনদের মধ্যে বন্টন করেছি। শুধুমাত্র বামফ্রন্টের ভূমিহীনদের মধ্যে নয়, বামফ্রন্টের যে কর্মসূচী সেই কর্মসূচী অনুযায়ী কংগ্রেসী ভূমিহীনদের মধ্যে জমি বন্টন করেছি। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আজকে এই ১৪ বছরে আমরা যেসব বর্গাদারদের জমি কথায় কথায় বড়লোক জোতদার জমিদার তা কংগ্রেসীদের স্বার্থের জন্য কেড়ে নিত তা আমাদের আমলে পুনরায় ভাগচাষীদের সেই অধিকার ফিরিয়ে দিয়েছি। আপনাদের যারা তল্পিবাহক ছিল, যাদের পয়সায় আপনারা চলতেন, জোতদার জমিদার যারা স্বনামে-বেনামে জমি লুকিয়ে রেখেছিল, আমরা সেইসব জমি উদ্ধার করে বন্টন করে দিয়েছি। আমরা বড়লোকদের জমিতে বর্গা রেকর্ড করে দিয়েছি। আজকে ওঁরা সাম্প্রদায়িকতার কথা বলছেন। ভারতবর্ষের যিনি প্রধানমন্ত্রী তিনি কার সঙ্গে আঁতাত করেছিলেন? বি জে পির সাহায্য নিয়ে কেন্দ্রে বহাল তবিয়তে বসলেন। কিন্তু আমরা যখন বুঝতে পেরেছিলাম যে বি জে পি ভারতবর্ষের বুকে রথ চালিয়ে সাম্প্রদায়িকতা সৃষ্টি করতে চলেছে, সেদিন ভারতবর্ষের প্রধানমন্ত্রি বিশ্বনাথ প্রতাপ সিং ঐ বি জে পির নেতাকে গ্রেপ্তার করেছিলেন। আমরা বুঝতে পেরেছিলাম যে ভারতবর্ষের বুকে বিরাট সাম্প্রদায়িকতা সৃষ্টি হতে চলেছে, হিন্দু মুসলমানের মধ্যে বিভেদ সৃষ্টি হতে চলেছে। এর জন্য দায়ী কে? আপনারাই এটা সৃষ্টি করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা যখন বিরোধিপক্ষে র কথা এখানে তুলে ধরছি তখন তা ওঁরা সহ্য করতে পারছেন না। তাই বলছেন, রবীনবাবু, আপনি কোন দলের মধ্যে ছিলেন ১৯৭২ সালে? আমি বহুরূপী হই নি, যে পার্টিতে ছিলাম সেই পার্টিতেই আছি। আপনাদের নেতাকে জিজ্ঞাসা করুন তাহলে বুঝতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধি পক্ষের নেতা বললেন যে ওঁদের আমলে বেকার ছেলেদের এমপ্লয়মেন্ট একস্‌চেঞ্জের মাধ্যমে চাকুরী দিয়েছেন ১৯৭২ সালে। ঐ সময় সমস্ত চাকুরী মন্ত্রিদের, এম এল এ-দের পকেটে ছিল। এমপ্লয়মেন্ট একসচেঞ্জের মাধ্যমে কোন চাকরী হয় নি। আমি '৭৩ সালে এই বিধানসভায় বেআইনী ভাবে চাকুরী দেওয়া বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম এবং তা এসেম্বলির প্রসিডিংসে নোট করা আছে। বামফ্রন্ট এমপ্লয়মেন্ট একসচেঞ্জের মাধ্যমে চাকুরী দিয়েছে - প্রাথমিক, মাধ্যমিক শিক্ষকদের এবং নানা সরকারী চাকুরী পরীক্ষা-নিরিক্ষার মাধ্যমে নিয়ম মাফিক আমরা দিয়েছি। বিরোধীদের বিরোধিতা করাটাই হচ্ছে চরিত্র। শুধু নিজেদের স্বার্থে এটা ওঁরা করেন। রাজ্যপালের এই ভাষণ বিরোধীদের সহ্য হচ্ছে না, তাই একে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকদিন ধরেই লক্ষ্য করছি যে আমরা যখন বিধানসভায় থেকে বক্তব্য রাখি যথা কোশ্চেন এ্যানসার তো হয় নি আজ অবধি কিন্তু তা সত্বেও মেনশান গুরুত্বপূর্ণ এবং জিরো আওয়ারের যে সমস্ত বক্তব্য রাখি তখন মন্ত্রিরা থাকেন না। আজকে যেখানে রাজ্যপালের ভাষণের বক্তব্য চলছে এবং যে সমস্ত সদস্য বক্তব্য রাখছেন সেগুলি মাননীয় মুখ্যমন্ত্রির শোনার দরকার। কিন্তু আঁশ্চর্যের বিষয় যে, মাননীয় মুখ্যমন্ত্রি সমেত গুরুত্বপূর্ণ কোন মন্ত্রী উপস্থিত থাকেন না। মাঝে মাঝে একজন করে থাকেন, আবার কখনো কখনো তাও থাকেন না। অথচ আপনার এই বিষয়ে একটা স্ট্রিকচার দেওয়া সত্ত্বেও এই জিনিস আমরা প্রতিবারই লক্ষ্য করছি। এইবার কিন্তু প্রথম থেকেই এই দৃষ্টিকটু জিনিষটা আমাদের চোখে এসেছে। এই বিষয়ে কিছুক্ষণ আগে বলার জন্য ডেপুটি স্পীকার তো আমাকে তাড়িয়েই দিলেন। পরবর্তী সময়ে সৌগতবাবু বলতে গেলে তাঁকেও তাড়িয়ে দিলেন। আপনি তো গণতন্ত্র রক্ষা করতে চান। আমি আপনাকে একটি বিবৃতি পড়ে শোনাব মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি ১৯৬৬ সালে বিরোধীদের নেতা ছিলেন। তৎকালীন বিরোধী দলের নেতা কি বলেছিলেন সেই বইটি আমি পড়ে শোনাচ্ছি—

Assembly Proceeding : Official Report : West Bengal Legislative Assembly : 42nd Session : August to September, 1966 (From 23rd August to 28th September, 1966)

ওই বইতে জ্যোতি বসু একটি জায়গায় বলেছেন যে আমরা অনেক আন্দোলন করেছি যাতে মুখ্যমন্ত্রী এখানে। মুখ্যমন্ত্রীর কাছে একথা নিশ্চয় পৌঁছেছে বলে আমি মনে করি। না পৌঁছালেও তার একটা কর্তব্য

ছিল এখানে আসা। এইজন্য তিনি বেতন পাচ্ছেন। তিনি এখানে থাকবেন, আমাদের কথা শুনবেন। এটা আমাদের কথা নয়, মাননীয় জ্যোতি বসুর কথা ১৯৬৬ সালে। অথচ ওই বিরোধীদলের নেতা এখন তিনি মুখ্যমন্ত্রী হয়ে সভায় উপস্থিত হবেন না কেন? তিনি নিজেতো উপস্থিত থাকবেনই না, কেবল একজন সিকি মন্ত্রিকে বসিয়ে চলে যাচ্ছেন। তিনি তো আর মাগনা মুখ্যমন্ত্রী করছেন না, তিনি এর জন্য বেতন পান, তাহলে তিনি থাকবেন না কেন? এবং তাঁর সঙ্গে কোন মন্ত্রিই ন্যূনতম মর্য্যাদা পর্য্যন্ত এই হাউসকে দেননা উপস্থিত থেকে। তারা কোথা থেকে প্রোটেকশান পাবে আমি জানিনা। এম এল এ-দের বক্তব্য তো তাদের শোনার দরকার এবং এর প্রোটেকশান আপনি কোথা থেকে দেবেন? এবং এটা দেখছি মন্ত্রিদের একটা অভ্যাসে পর্য্যবসিত হয়ে গেছে যে হাউসে না থাকা। যদিও জানি আপনি ওঁদের প্রোটেকশান দেবেন কিন্তু এটা আপনার একটা মর্য্যাদার প্রশ্ন এবং আপনি যে চেয়ারে বসে আছেন সেখান থেকে এর প্রোটেকশান আমরা দাবী করছি।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা :** স্যার, আপনার দপ্তর থেকে যে বই দেওয়া হয়েছে তাতে বাংলা বইটিতে লেখা আছে যে সি পি এমের আসন সংখ্যা ১৮২ এবং ইংরাজি বইটিতে লেখা আছে যে সি পি এমের আসন সংখ্যা ১৮৮। এই দুটি বইয়ের মধ্যে কোনটি ঠিক এবং কোনটি ভুল আমরা বুঝবো কি করে ?

**মিঃ স্পীকার :** এই ব্যাপারে আপনি গভর্ণমেন্টের কাছে লিখুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি অনেক দায়িত্বশীল, আপনি জানেন যে গভর্ণরস এড্রেসের উপরে উত্তর দেবেন একমাত্র মাননীয় মুখ্যমন্ত্রী। কিন্তু তিনি এখানেই নেই, এবং তারসঙ্গে কোন মন্ত্রিই এই হাউসে নেই। সুব্রত মুখ্যার্জী সবটা পড়েনি, আমি সবটা পড়ে শোনাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি নিজের ঘরে বসে শুনলে হবে না। তাঁকে এখানে মুখ দেখাতে হবে এবং আমাদের সবার বক্তৃতা শুনতে হবে। তা না হলে আমরা প্রশ্ন পাবো কোথা থেকে ?

সুব্রত যে লজ্জাশীল সে সবটা পড়ে শোনাতে পারেনি, আমি সেই জায়গাটা পড়ে শোনাচ্ছি। (আপনারা চিৎকার করবেন না। আমরা জেল ভেঙ্গে পালিয়ে আসিনি।) এই যে হাউসকে টোটালি ইগনোর করা হচ্ছে এতে তো হাউসের ডিগনিটি থাকবে না। এবং এই ব্যাপারে আমি বলেছিলাম দ্যাট ইট নট দি গ্রামার এবং এর বিরুদ্ধে আমাদের গ্রিভান্স থাকবেই । It is expected that all the Ministers other than the Chief Minister should be present in the House and participate in the debate.

১৯৬৬ সালে তৎকালীন বিরোধীদলের নেতা হিসাবে জ্যোতিবাবু কি বলেছিলেন শুনুন— স্যার, আমরা মন্ত্রিমন্ডলীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব দিয়েছি, আমরা এ্যামেণ্ডমেন্ট দিয়েছি এবং অনেক অনুরোধ করেছি যাতে মাননীয় মুখ্যমন্ত্রী আসেন এবং এখানে আসা তার দায়িত্ব এবং এটা কর্তব্য। কিন্তু এঁদের শালীনতাবোধ নেই। কোনরকম সম্মান নেই জনসাধারণের প্রতি। সেইজন্য আমরা দেখলাম এতক্ষণ পরে এসে তিনি হাজির হয়েছেন। আপনি কি বলতে চান, আমরা কি কারুর ক্রীতদাস? এই রকম ভাষা সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তথা তৎকালীন বিরোধীদলের নেতা ব্যবহার করেছিলেন।

**মিঃ স্পীকার :** সেই সময়ে স্পীকারের রুলিংটা কি হয়েছিল আমি জানি।

[4.15 - 4.25 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** এখানে প্রফুল্লচন্দ্র সেনের রুলিং নেই, কারণ হোয়েন দি ডিবেট ওয়াজ কন্টিনিউয়িং। এখানে আপনার কাছে নিবেদন "আপনি আপনার চেয়ারের মর্য্যাদা দিন এবং হুকুম করুন

যে ক্ষমা চাইতে হবে, আমি জানি এসব কারসাজি, সেইজন্য তিনি লুকিয়ে ছিলেন, ফেস করার সাহস নেই"— এই কথা সেদিন জ্যোতিবাবু বলেছিলেন। তাহলে আমরা কি এইকথা বলতে পারি উনি চুরি জোচ্চুরি করেছেন সেইজন্য আমাদের ফেস করার সাহস নেই, সেইজন্য লুকিয়েছেন। স্যার, আপনার কাছে আমার অনুরোধ আপনি একটা রুলিং দিন। সেই সময় প্রফুল্ল চন্দ্র সেন হাউসে এসে বললেন স্যার, আমার সম্বন্ধে মিথ্যা কথা বলা হয়েছে। এখানে যারা এসেছেন তারা বুড়ো হাবড়া চুল শোন্যুরের দল, এত বুড়ো যে মন্ত্রী হবার জন্য মাথা কামিয়ে চুল রং করেছেন।

**Mr. Speaker :** It is a very established principle of domocracy that when the discussion on Governor's Address is going on or when the Budget debate is going on or when the question-answer session is going on, a good number of Ministers should be present. You have alleged that a good number of Ministers including the Chief Minister are not present at those house. But we should have it as a principle - i.e - a good number of Ministers should always be present in the House. That is the tradition. But the Chief Minister may not be always present at those hours because he is involved with many other activities. He has so many important programmes including meeting with national and international dignatories. Sometimes it is quite impossible for him to be always present in the House. But he generally attends when the Leader of the Opposition speaks. the Chief Minister takes note of that and replies as much as possible. Sometimes he is also available to take note of the salient points of the other members of the Opposition. It is a very good practice that more Ministers should remain in the House. It is no denying a fact. I also repeated it on many occasions and requested the Ministers to be present in the House, more so during the Mention hour and note what have been raised and they should take steps to remove those grievances. But your complaint that the Chief Minister personally should be present - it is not the convention. The convention is that when the Leader of the Opposition makes a speech, the Chief Minister should be present. That is the established norm and in this case that has already been done. On many occasions I have extended time of the main spokesman of the Opposition and other mambers of the Opposition to cover out important points and that is how parliamentary system functions. I again repeat and request the Ministers to be present in reasonable number and some of them should be senior Minister. We have four days 'debate on the Governors' Address i.e sixteen hours. It is not possible for the Chief Minister to be present all the four days leaving aside all the other important works. It is not expected of him also. So, what we expect is that a good number of Minister including some senior Ministers be present in the House.

**শ্রীঅতীশ চন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আমি যে প্রশ্নটা জিজ্ঞাসা করলাম তার উত্তরটা কি হল?

**মিঃ স্পীকার ঃ** এটা সংখ্যার ব্যাপার, পরে মন্ত্রিকে জিজ্ঞাসা করবেন, ওর মধ্যে কয়েকজন ডি এস পির মেম্বার আছে সেইজন্য এটা হয়েছে।

**শ্রী নাসিরুদ্দিন খাঁন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকদিন পর হাউসে এসেছি। দীর্ঘ ১৪ বছর পর। আজকে অনেকে রাজ্যপালের ভাষণ পড়েছে, ভাষণের জবাবও দিয়েছেন। ভাষণ ছোট বা সংক্ষিপ্ত, আমি এই নিয়ে কোনো কথা বলতে চাই না। সংক্ষিপ্ত ভাষণের ভেতরও অনেক, অনেক মূল্যবান কথা থাকতে পারে। কিন্তু এই ভাষণে দেখা যাচ্ছে - তিন নম্বর কেরাণী দ্বারা প্রস্তুত। এই ভাষণ দেখলে বুঝবেন যে বাংলা ভাষা পর্যন্ত ভুল। বাংলা ভাষণও ভুল। তাহলে কেমন ওস্তাদ লোকের লেখা? আমি এই ভাষণকে অনেক ক্ষেত্রে স্বাগত জানাতে পারতাম কিন্তু সবচেয়ে মূল্যবান যে কথা, সারা পশ্চিমবঙ্গ যার জন্য জ্বলছে— বেকার সমস্যা। তার একটি কথাও আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি পড়ে দেখবেন, নিশ্চয় আপনি পড়েছেন এবং দেখেছেন এই বেকার সমস্যার কথা একটিবারও নেই। সুতরাং এই বক্তব্য এবং ভাষণ আমি কোনোমতেই সমর্থন করতে পারছি না। এই ভাষণের এক জায়গায় দেখলাম মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা মামুলি সব দলের কথা, সব মানুষের একটা কথা প্রচলিত হয়ে গেছে সেটা হচ্ছে কি ? সেটা হচ্ছে জাতীয়তাবিরোধী, বিভেদকামী, মৌলবাদী শক্তি এরা মাথাচাড়া দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মৌলবাদী কথাটা কোথা থেকে উৎপাদন হল? আমরা লেখাপড়া শিখতে গিয়ে— স্কুল, কলেজে এইসব পড়িনি। ১৯৬৯ সালে প্রথম যখন এম এল এ হয়ে এলাম তখন এক বক্তা বলতে বলতে বলেছিলেন চামচাগিরি। সেই থেকে চামচাগিরি কথাটা সারা পশ্চিম বাংলায় চালু হয়ে গেল। তার আগে চামচাগিরি কথাটা শুনিনি। পরবর্তী সময়ে মৌলবাদী কথাটা যদি আমি মৌলবী থেকে নি তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো মুসলমানের ছেলে ভালো বুঝবেন, এরা বুঝবে না। মৌলবীরা কি শেখায়? মৌলবীরা দেশের ভালো চায়। তবে এই ভাষণ লেখা হয়েছে তিন নম্বর কেরাণী দ্বারা। এই মৌলবাদী কথাটা এসেছে মৌলিক কথা থেকে এর সপক্ষে আমি প্রমাণ দিতে পারতাম কিন্তু আমার সময় তো কম, সময় বেঁধে দেওয়া হয়েছে, ছটফট করে সময়ের আগেই সমস্ত পয়েন্টগুলি কভার করবার চেষ্টা করতে হবে।

[4.25 - 4.35 p.m.]

আপনাকে আমি যে কথা বলছিলাম এবং হাউসকে আমি আপনার মাধ্যমে শোনাতে চাই যে কোরাণে বলেছে —

হু বল বতন মিনাল হমান

দেশী প্রেমী কালা আগ

আরবীয়া এই কথাটির মানে হচ্ছে— দেশপ্রেমিক হচ্ছে ইমানের অঙ্গ।

মৌলবিরা এই শিক্ষা দিয়েছে, মৌলবিরা দেশের কল্যাণ চায়। সুতরাং এত নীচু ক্লাশের কেরাণী দ্বারা এটা তৈরী করা হয়েছে যে এটা পড়ার মত নয়। আপনি আরও দেখুন এর বানান ভুল, লাস্ট সেনটেন্সে, এটা হবে — 'পরিশেষে' এখানে লেখা আছে 'পড়াশেষে' মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু তাড়াতাড়ি বলার চেষ্টা করব, সবার আগে আমি আজকে বলতে চাই যে দেশের শাসনব্যবস্থা আজ কোথায় পৌঁছেছে। আপনি এবং হাউসের সবাই গত নয় তারিখে খবরের কাগজ দেখেছেন ডাকাতিয়াপোতা গ্রামে সি পি এমের লেজুড় দল আর এস পির-র সঙ্গে বি জে পি-র একটা লড়াই হয়ে গেছে। এই লড়াইটাকে সাম্প্রদায়িক লড়াই বলা হয়েছে এবং এতে দু'জন মুসলমান এবং একজন হিন্দু মারা গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হিন্দু-

মুসলমান এইকথা বলবার জন্য আমি এটা বলছি না, আমি বলতে চাই, এই যে ভারতবর্ষের বুকে এমন একটা জায়গা নওঁদা, সেখানে ডাকাতিয়াপোতা গ্রামটি ছয়মাস চর্তুদিক জলমগ্ন হয়ে থাকে। সেই গ্রামের লেজুড় পার্টির এম এল এ ১৪ বছর থাকা সত্ত্বেও, সে একটা রাস্তা করতে পারেনি, কম্যুনিকেশানের অভাবে সেখানে পুলিস পৌঁছাতে পারেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব দুঃখের কথা, এটা খুব বেদনার কথা। ওরা বলেছে, ওরা অনেক রাস্তা করেছে, আমার অঞ্চলে কয়েকটা রাস্তায় মোরাম দেওয়া ছাড়া আর কিছুই ওরা বানাতে পারেনি। সুতরাং সাম্প্রদায়িকতা সাম্প্রদায়িকতা করে বিষ ছড়ানো হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন ঐ তরফের কোন পার্টির সদস্য জানিনা, কাগজ দিয়ে দূরবীন তৈরী করে দেখছে যে কংগ্রেস দল কতটুকু। আমি আপনাদের বলতে চাই, যে সারা ভারতবর্ষে আপনারা কতটুকু সেটা কি হিসেবটিসেব করে দেখেছেন। আপনাদের একসসিস্টেনস্তো দূরবীন দিয়েও দেখা যাবে না এবং জীবনে কোনদিন আপনারা পঞ্চাশের বেশী উঠতে পারবেন না। পশ্চিমবঙ্গে আজকে আপনারা খুব বাহবা নিচ্ছেন খুব ভালো কথা। সারা পৃথিবীর বুক থেকে কম্যুনিজম ধূলিস্যাৎ হতে চলেছে আর আপনারা তখন স্বপ্ন দেখছেন। ভারতবর্ষের কোন প্রভিন্সে কম্যুনিজম সৃষ্টি হয়েছিল বলতে পারেন? বোধহয় পারেন না, কেরালায় হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে আর কম্যুনিষ্টদের কোন অস্তিত্ব নেই। সারা ভারতের মধ্যে বাংলায় কেবল আপনাদের অস্তিত্ব আছে, আর সেইজন্যই আপনারা খুব বাহবা নিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার সময় ফুরিয়ে যাবে একটা সুন্দর জিনিস স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে আমি বলব। নওঁদার, আমতলায় স্বাস্থ্যমন্ত্রী অনেক বড় বাড়ি তৈরী করেছে, ওখানে ট্যাবলেট তৈরী হচ্ছে কি না জানিনা, সাদা ট্যাবলেট, হলদে ট্যাবলেট তার ওপর কোন নাম লেখা নেই, শুধু হাসপাতাল থেকে দিয়ে বলা হচ্ছে একেলা দো গোলি ও বেলা দো গোলি, রোজ চারঠো গোলি খালো সব বীমারী খতম হো যায়েগি। আমি সিরিয়াসলি দায়িত্ব ঘাড়ে নিয়ে বলছি আমার নওঁদা স্বাস্থ্য কেন্দ্রে এই বড়িটার লাল একটা মিক্সচার ছাড়া কোন ওষুধ নেই। আপনার কাছে আমি এই ওষুধ দেব, আপনি দেখবেন। আমতলা স্বাস্থ্য কেন্দ্রে গিয়ে স্বাস্থ্য মন্ত্রিকে দেখে আসতে হবে স্বাস্থ্যের কি অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের যিনি মুখ্যমন্ত্রি ১৯৬২ সালের তাঁর বক্তব্য থেকে আমি কিছু পড়ে শোনাচ্ছি। তিনি বলতে চাইছেন ব্যাপক ফল্‌স ভোট তৈরী হয়েছে। ১৯৬২ সালে ওঁর বক্তৃতায় আছে কংগ্রেস প্রচুর ফলস্‌ ভোট বুথে বুথে তৈরী করে আমাদের কিক আউট করে ডিজঅনেস্টলি কংগ্রেস নাকি জিতে এসেছে। তাই যদি হয় তহলে ১৯৬৭ সালে, ১৯৬৯ সালে আপনারা কি করে পাওয়ারে এসেছিলেন? ১৯৭২ সালে সিদ্ধার্থ বাবুর নেতৃত্বে আপনারা ধুয়ে মুছে গিয়েছিলেন। আমি মুখ্যমন্ত্রির কথা মেনে নিচ্ছি, যদি সেই কথা ঠিক হয় তাহলে ১৯৭৭ সালে কংগ্রেস কি করে ধুয়ে মুছে গেল? সুতরাং এই যে প্র্যাক্টিস, এই প্র্যাক্টিস সত্যসত্যই এখানে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রি এখানে আছেন, শুনছেন, ভবিষ্যতে গণতন্ত্রকে যদি আমরা বাঁচিয়ে রাখতে চাই তাহলে উত্তর পর্বে আমাদের একটা কমিটি করা দরকার। গণতন্ত্র বলে তো ওদের কাছে কিছু নেই। রিগিং ছাড়া এদের পক্ষে বাঁচা সম্ভব নয়। গণতন্ত্রের কথা এরা বিশ্বাস করে? গণতান্ত্রিক পদ্ধতিতে ভারতবর্ষে ওরা কোনদিন মসনদে বসতে পারে? যদি কোনদিন আসতে পারে তবে সেদিন ভারতবর্ষে আর ভোট থাকবে? চীনে আছে? রাশিয়ায় আছে? যাদের মাধ্যমে গণতন্ত্র জীবিত সেই সম্মানীয় সাংবাদিকরা গণতন্ত্রের এই সভায় এসে সব কথা লিখতে পারেন। আমি সাংবাদিক বন্ধুদের প্রশ্ন করছি তাস ছাড়া রাশিয়াতে কোন পেপার বেরোয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা ক্ষেত্রে গণ টোকাটুকির ব্যাপারে এখানে দেখা যাচ্ছে ইউনিভার্সিটিতে সুতো ঝুলছে।

[4.35 - 4.45 p.m.]

কোশ্চেন দিয়ে দেওয়া হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুতো ঝুলছে। ওরা সবাই টোকাটুকির বিরুদ্ধে কথা বলেন— অথচ এই জিনিস সমানে চলছে। স্যার, এরা বলেছিলেন এদেশের সমস্ত শিক্ষা স্তরে কোন মাইনে লাগবে না। কিন্তু এই কথা কি জানেন যে, সমস্ত বই-এর দাম ১০ গুন বেড়েছে? আজকে সাধারণ

দিন মজুর মানুষ প্রাইমারির বই পর্যন্ত কিনতে পারে না এটা কত বড় অবিশ্বাসের কথা, বেদনার কথা, সেটা নিশ্চয় বুঝতে পারছেন। এরা নাকি আবার শিক্ষা জগতে নতুন অধ্যায় আনতে চান! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অত্যন্ত সবিনয়ে জানাই যে, থানায় একটা জেনারাল ডাইরি করতে গেলে দু প্যাকেট সিগারেট লাগে, এটা একটা লজ্জার কথা। থানায় দু প্যাকেট সিগারেট না দিলে জেনারেল ডাইরি হয় না। এটা অত্যন্ত লজ্জার কথা, ঘৃণার কথা। আমি পরবর্তী কালে দফাওয়ারী বাজেট বক্তৃতায় কংক্রিট একজাম্পল্ তুলে ধরব। আমি রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধিতা করছি। বিরোধিতা শুধু নয়, এই রাজ্যপালের ভাষণ ছলনায় ভরা। মুল সমস্যা নিয়ে আমরা সবাই চিন্তিত। সেই মূল বেকার সমস্যা নিয়ে রাজ্যপালের ভাষণের একটি কথাও নাই, কি করে এই মূল সমস্যা থেকে সরে গেলেন সেটা আমরা ভাবতে পারছি না। আমি মাননীয় স্বাস্থমন্ত্রির কাছে এই ট্যাবলেটগুলি দিয়ে আসছি, আপনি দয়া করে এটা একটু দেখবেন। এছাড়া আমাদের নওঁদার কোন কথা এখানে নেই। সেই জন্য আমি এই রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল হকঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব নেওয়া হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ রাজ্যপালের ভাষণ নিয়ে খুব চেঁচামেচি করছেন। এই চেঁচামেচি অত্যন্ত বাড়া বাড়িতে গিয়ে পৌছেছে। রাজ্যপালের ভাষণ ওরা ঠিকমত উপলব্ধি করতে পারেন নি। উপলব্ধি করার মতন যে যোগ্যতা থাকা দরকার, উপলব্ধি করার মতন যে মন, মানসিকতা থাকা দরকার সে জিনিস যদি থাকতো তাহলে এই ধরণের বিরূপ সমালোচনা তাদের তরফ থেকে হ'ত না। রাজ্যপাল মহাশয়ের ভাষণে কি থাকবে, কি থাকা কাম্য বা উচিত সেটা সকলেই জানেন। রাজ্যের সরকার যে সমস্ত বিষয় নিয়ে চিন্তাভাবনা করেন, কাজকর্ম করেন এবং যেভাবে রাজ্য পরিচালনা করেন তারই প্রতিফলন থাকবে রাজ্যপালের ভাষণে। এখন বামফ্রন্ট সরকার গত ১৪ বছর ধরে কাজ করে যে সমস্ত বিষয়ে সাফল্য অর্জন করেছেন পশ্চিমবঙ্গের মাটিতে তা যদি এই ভাষণে তুলে ধরা না হয় তাহলে সত্যের অপলাপ করা হবে। সেইজন্যই রাজ্যপালের ভাষণের মধ্যে সেই সমস্ত কথা বলা হয়েছে। আর বামফ্রন্ট সরকারের সাফল্য মানেই তো কংগ্রেস তথা বিরোধীপক্ষের বুকে কম্পন, তাই এটা তাদের সহ্য হচ্ছে না। সহ্য করতে না পারার জন্যই তারা এত চিৎকার করছেন। স্যার, আমার পূর্ববর্তী বক্তা মৌলবাদ সম্পর্কে বললেন। মৌলবাদের ডিফিনেশান তিনি জানেন না এবং ভারতবর্ষের মাটিতে মৌলবাদ কেমন করে এলো তাও তিনি জানেন না। কাজেই মূল কথায় তিনি যেতে পারলেন না। স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে স্বল্প পরিসরে যা কিছু থাকা প্রয়োজন তাই আছে কিন্তু সেটা উপলব্ধি করার বোধ বা জ্ঞান যদি ওদের না থাকে তাহলে আমরা নিরুপায়, অসহায়। স্যার, ওরা বামফ্রন্ট সরকারের অনেক দোষত্রুটির কথা বলে সমালোচনা করেছেন কিন্তু এতো সমালোচনা করার পরও— একটা কথা আছে, হাতে দই, পাতে দই, তবু বলে কই দই— তাহলে জনসাধারণ আপনাদের ছুঁড়ে ফেলে দিলেন কেন? ১৪ বছর ধরে তো জনসাধারণ আপনাদের ক্ষমতায় আসতে দেন নি। আজ আপনারা কমতে কমতে ৪৩ এ পৌঁছেছেন। এর পরও বড় গলায় আপনাদের কথা বলা সাজে না। পশ্চিমবঙ্গের মাটিতে কংগ্রেসের নোংরামি, চারিত্রিক বৈশিষ্ঠ এখানকার জনসাধারণের কাছে স্পষ্ট হয়ে গিয়েছে এবং তারজনাই আপনাদের এই ভয়াবহ পরিণতি এবং বামফ্রন্টের পক্ষে সুবর্ণ পরিবেশ সৃষ্টি হয়েছে। ভারতবর্ষের মাটিতে আপনারা যে অস্থিরতার সৃষ্টি করেছেন এখানে এই পশ্চিমবঙ্গের মাটিতে বামফ্রন্ট তা পরিবর্তন করে রাজনৈতিক স্থিরতা, শান্তি সাম্য, মৈত্রীর স্থিরতা এনেছেন সেটা অস্বীকার করতে পারবেন না। তা কেমন করে এসেছে সেটা মনে রাখা দরকার।

[4.45 - 4.55 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি কথা বলতে চাই যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারকে

যারা প্রতিষ্ঠিত হতে দেখেছেন তারা একমত হবেন যে কংগ্রেসের সংগে বামফ্রন্টের মূলতঃ অনেক তফাত আছে। তার মধ্যে একটি তফাত হচ্ছে যে কংগ্রেস যে প্রতিশ্রুতি দেয় সেই প্রতিশ্রুতি তারা পালন করে না। এটা তাদের চারিত্রিক বৈশিষ্ট্য। আর বামফ্রন্ট সরকার নির্বাচনের সময়ে যে প্রতিশ্রুতি দিয়েছে তা তারা অক্ষরে অক্ষরে পালন করেন। এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের চারিত্রিক বৈশিষ্ট্য। এই চারিত্রিক বৈশিষ্ট্যের জন্য আজকে পশ্চিম বাংলার মাটিতে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়ে ১৪ বছর ছিল এবং আরো ৫ বছরের জন্য তারা অধিষ্ঠিত হল। এই কথাটা সহ্য করতে না পারলেও সহ্য করার জন্য তারা একটু সাধনা করুন। আর একটা কথা হচ্ছে, আপনারা সকল সময়ে জনসাধারণের সঙ্গে ভন্ডামী করেছেন। বামফ্রন্ট সরকার কিন্তু সেই ভন্ডামীর হাত থেকে দেশের মানুষকে বাঁচানোর চেষ্টা করেছেন। আমি এখানে ভূমি সংস্কারের বিষয়ে একটা দৃষ্টান্ত দিচ্ছি। এই ভূমি সংস্কারের কথা কেন্দ্রে কংগ্রেসও বলেছিল, কিন্তু এটা একটা মস্তবড় ভাওতায় পর্যবসিত হয়েছে। জমিদার, জোতদার, পুঁজিপতিদের স্বার্থে কংগ্রেস সরকার কখনও সত্যি সত্যি আন্তরিকতার সংগে ভূমিসংস্কার করতে চায়নি এবং সেই কারণে এটা হয়নি। কাজেই ওরা জোতদার জমিদারদের দিকে তাকিয়ে ভূমি সংস্কার আইনে ফাঁক-ফোকর রেখেছিলেন। বামফ্রন্ট সরকারের সীমিত শক্তির মধ্যে দিয়ে তারা যে ভাবে পশ্চিমবাংলার মাটিতে ভূমি-সংস্কার এবং অন্যান্য কাজ করেছেন সেটা নিঃসন্দেহে প্রশংসনীয় এবং তার ফলে আজকে অনেক ভূমিহীন কৃষক জমি পেয়েছে। আজকে পশ্চিমবঙ্গের মাটিতে ১ কোটি লোকের খাদ্যের সংস্থানের একটা ব্যবস্থা হয়েছে। এটা বামফ্রন্ট সরকারের বড় একটা কৃতিত্ব। বর্গাদারদের জমি থেকে উচ্ছেদ করার একটা অভিযান কংগ্রেসের সময়ে ছিল। আজকে তার হাত থেকে তারা রেহাই পেয়েছে। ভূমিহীন কৃষক, বর্গাদার যারা জমি পেয়েছে তারা আজকে বামফ্রন্ট সরকারের কাছে কৃতজ্ঞ। এই সব কারণে জনসাধারণ ব্যাপক ভাবে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারকে সমর্থন করেছে এবং তার ফলে নিরংকুশ সংখ্যাগরিষ্ঠতা নিয়ে তারা পশ্চিমবঙ্গের মাটিতে এসেছেন। একটা লোকের চাকুরী চলে গেলে সে যেমন চোখে মুখে অন্ধকার দেখে, আজকে বর্গাদারদের সেই রকম অন্ধকার দেখতে হয়না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করবো। সেটা হচ্ছে, বামফ্রন্ট সরকারের শিক্ষা ব্যবস্থা সম্পর্কে একজন মাননীয় সদস্য অনেক বিরূপ সমালোচনা করেছেন। আমি তাকে একথা বলতে চাই যে বামফ্রন্ট সরকারের আমলে অন্ততঃ পক্ষে শিক্ষক সমাজ যে মর্যদা পেয়েছে সেই মর্যাদা দেবার ক্ষমতা কংগ্রেস সরকারের আমলে ছিল না। স্যার, আপনি জানেন যে, বাংলায় একটা প্রবাদ আছে "যার ভাগ্যে আছে অশেষ দুর্গতি সে করুক পণ্ডিতি।" বৃটিশ আমলে এবং কংগ্রেস আমলে দেখেছি শিক্ষকদের বেতন একজন রিক্সাওয়ালার চেয়েও কম ছিল। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে শিক্ষক শিক্ষিকারা যে ভাবে বেতন পাচ্ছেন তাতে তাঁদের সম্মান, মান, মর্যাদা বৃদ্ধি পেয়েছে। অথচ ওঁদের সময় ওঁরা যাঁদের কাছে শিক্ষালাভ করে শিক্ষিত হয়েছিলেন তাঁদের একজন রিক্সাওয়ালার চেয়েও কম বেতন পেয়েছেন। ফলে তাঁদের কোন মান, মর্যাদা, সম্মান দেন নি। কংগ্রেস আমলে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা সমস্ত ভারতবর্ষে যেরকম হত সেরকম পশ্চিম বাংলায়ও হ'ত। পশ্চিম বাংলার মাটিতে যখন প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় মুখ্যমন্ত্রি ছিলেন তখন আমরা দেখেছি কলকাতার আশপাশে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা দিনের পর দিন সংঘটিত হয়েছিল। অথচ পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রি প্রফুল্ল চন্দ্র সেন কিছুই করতে পারেন নি। শেষ পর্যন্ত কেন্দ্র থেকে গুলজারিলাল নন্দকে আসতে হয়েছিল। তিনি সে সময়ে এখানে একটা শান্তি কমিটির বৈঠক ডেকে ছিলেন। প্রফুল্ল চন্দ্র সেন সেই মিটিং-এ সভাপতি হয়েছিলেন। সেখানে সর্বজন শ্রদ্ধেয় সৈয়দ বদ্রুদ্দোজা সাহেব বক্তব্য রাখতে উঠে বলেছিলেন, "শান্তির ললিত-বানী শোনাবে ব্যর্থ পরিহাস, যারা রক্ষক, তারাই ভক্ষকের ভূমিকায়। যদি সত্যি সত্যিই মুখ্যমন্ত্রি সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা বন্ধ করতে চাইতেন তাহলে নিশ্চই এত দিন দাঙ্গা হাঙ্গামা চলত না।" এই কথা বলার পরই তত্কালীন মুখ্যমন্ত্রি প্রফুল্ল চন্দ্র সেন সভাপতি হিসাবে বলেছিলেন, "বদ্রুদ্দোজা, Hold your tongue. Dont speak more. Sit down.

এই হ'ল কংগ্রেসের চরিত্র। অথচ এই পশ্চিম বাংলার মাটিতে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে আর দাঙ্গা হাঙ্গামা তাঁরা সংঘঠিত হতে দিচ্ছেন না। (এই সময় লাল আলো জ্বলে ওঠে) আমার সময় শেষ হয়ে গেছে, তাই আমাকে আমার বক্তব্য অসমাপ্ত অবস্থায় শেষ করতে হচ্ছে।

**ডাঃ অনুপম সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় রেখেছেন সেটা মোটেই আমাদের পক্ষে, অর্থাৎ পশ্চিম বাংলার জনসাধারণের পক্ষে সমর্থন যোগ্য নয়। মাননীয় স্পীকার মহাশয়, আমি এই প্রসঙ্গে সমস্ত মাননীয় সদস্যদের কাছে একটা শুধু আবেদন রাখব যে, পশ্চিম বাংলার মানুষের ভোট নিয়ে আপনারা এই সভাটাকে কফি হাউসে পরিণত করবেন না। তা যদি করেন, এটাকে যদি আড্ডা-স্থলে পরিণত করেন আর যার যা ইচ্ছা বলে যান তাহলে বিধানসভা চালাবার কোন যুক্তি থাকতে পারে না। লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা খরচ করে বিধানসভা চালাবার কোন যুক্তি আমি খুঁজে পাই না। মাননীয় সদস্যরা আমাকে নতুন সদস্য মনে করবেন না। আমি এর আগেও এই বিধানসভায় দু'বার নির্বাচিত হয়ে এসেছিলাম। আমাকে খুব হেঁজি পেঁজি লোক মনে করবেন না। আপনাদের মাননীয় মুখ্যমন্ত্রির যিনি ডান হাত, যিনি নির্বাচনে পরাজিত হয়ে মন্ত্রি নাহলেও মন্ত্রির নীচে কিম্বা সুপার মন্ত্রি হয়ে ডিপার্টমেন্ট চালাচ্ছেন, এ্যাডমিনিস্ট্রেশনের ওপর খবরদারি করছেন ফরোয়ার্ড ব্লকের সেই নির্মল বসু আমার কাছে নির্বাচনে পরাজিত হয়েছেন।

[4.55 - 5.05 p.m]

রাজ্যপালের ভাষণ পড়ে আমার একটা কথাই মনে হয়েছে (চিৎকার)— বলতে দিন না, ব্যঙ্গ-বিদ্রুপ যদি করেন তাহলে বিধানসভার বাইরে রাস্তা আছে, সেই রাস্তায় যান, এখানে কেন? এত টাকা খরচ করা হচ্ছে কেন। আমি প্রফেশন্যাল একজন ডাক্তার মানুষ। স্বাধীনতার পর ১৯৪৮ সালে মেডিক্যাল কলেজ থেকে আমি পাশ করেছি। ১৯৪৮ সালের পর এই বিধানসভায় আসবার অনেক সুযোগ হয়েছে দর্শক হিসাবে। আমি এখানে দেখেছি, বিরোধীদলে হরেকৃষ্ণ কোঙার আর বর্তমানে যিনি মুখ্যমন্ত্রি তাঁকেও দেখেছি। আর দেখেছি, সুবোধ ব্যানার্জীকে, বঙ্কিম মুখার্জীকে এবং প্রতিভা মুখ্যার্জীকে এবং তাঁদের বক্তৃতাও শুনেছি। সেই সময় বিধানসভার কার্য পরিচালনা যে পদ্ধতিতে দেখেছি, যেভাবে তখন বিধানসভা চলেছিল, এখন এখানে এসে দেখছি বিধানসভা চলছে তা সম্পূর্ণ অন্য ধাঁচে। এখানে আপনারা যে ব্যবহার করেন তা পশ্চিমবাংলার লোক নিশ্চয়ই বুঝতে পারে। রাজ্যপালের ভাষণকে আমি যে সমর্থন করতে পারছি না তার কারণগুলি আমি আপনাকে বলছি। আমি উত্তরবঙ্গ থেকে নির্বাচিত হয়ে এসেছি। ৫টি জেলা রয়েছে উত্তরবঙ্গে এবং এই ৫টি জেলাই অনুন্নত। আমার যতটুকু মনে পড়ে ১৯৭৫ সালে আমাদের বর্তমানের অপোজিশন নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় আমাকে জিজ্ঞাসা করেছিলেন, অনুপম, তোমাদের এই জেলার জন্য বা উত্তরবঙ্গের উন্নয়নের জন্য কি করা উচিৎ— কলকারখানা, না অন্য কিছু। আমি বলেছিলাম, আমাদের উত্তরবঙ্গের শতকরা ৮০ ভাগ লোকই কৃষিজীবী। এই কৃষিজীবী মানুষগুলির জন্য, যদি তাঁদের প্রকৃতই অর্থনৈতিক দিক থেকে সমৃদ্ধশালী করতে হয় তাহলে এগ্রিকালচারকে ইমপ্রুভ করতে হবে। তাই সৃষ্টি হয়েছিল আমাদের তিস্তা মাষ্টার প্ল্যান নিয়ে কাজ। এই তিস্তা মাষ্টার প্ল্যান ১৯৭৬ সালে এই বিধানসভায় আমরা পেশ করেছিলাম এবং তখন এটা শুরু হয়েছিল ৮০ কোটি টাকা দিয়ে। সমস্ত উত্তরবঙ্গ, যেমন, জলপাইগুড়ি, শিলিগুড়ি, দার্জিলিং, পশ্চিমদিনাজপুর এবং মালদা পর্যন্ত প্রত্যেকটি জায়গা— পাঞ্জাবের যেমন ভাগড়া- নাঙগাল জমিগুলিকে উর্বর করেছে, ঠিক তেমনি আমাদের উত্তরবঙ্গের জেলগুলিকেও উর্বর করবে এই ছিল আমাদের প্ল্যান। প্রকৃতই আমাদের উত্তরবঙ্গের মানুষের যে দৈন্য দুর্দশা আছে তার সমাধান করবো। কারণ শতকরা ৮০ জন যেখানে কৃষক সেখানে এর দ্বারা তাদের স্বার্থ আরো ভালভাবে দেখা যাবে। আজকে দুই যুগ পার হয়ে গেছে, কিন্তু তারপরও আমরা দেখতে পাচ্ছি, তিস্তা মাষ্টার প্ল্যান যে জায়গায় ছিল সেই জায়গাতেই দাঁড়িয়ে আছে। ফলে সেখানকার কৃষকদের দুঃখ দুর্দশা যায়নি। কোন দিক থেকেই তারা

এগোতে পারেনি। ফলে উত্তরবঙ্গ যেখানে ছিল সেখানেই দাঁড়িয়ে আছে।...(লালবাতি)... আমাকে একটু বলার সময় দিন, কারন উত্তরবঙ্গ সম্বন্ধে কেউ তো কোন কথা বলছেন না। এখানে নাসিরুদ্দিন সাহেব ট্যাবলেট দেখালেন, কিন্তু আমার একটি কথা মনে আছে। কয়েকদিন আগে যখন কলকাতায় আসছিলাম তখন সঙ্গে হার্ট এ্যাটাকের এক পেশেন্ট ছিলেন। ডাক্তারের পরামর্শ— ইমিডিয়েটলি তাঁর বুকে পেসমেকার বসাতে হবে, কিন্তু উত্তরবঙ্গে এর কোন ব্যবস্থা নেই। সেখান থেকে কলকাতা আসতে হলে একটা বিরাট ডিষ্টেন্স কভার করে আসতে হয়। আমরা উত্তরবঙ্গ জলপাইগুড়ি মেডিকাল কলেজ নামে জলপাইগুড়িতে একটি মেডিক্যাল কলেজ পত্তন করেছিলাম। কিন্তু জানি না কেন আমাদের জেলার মন্ত্রি ননীবাবু সেই মেডিক্যাল কলেজকে নিয়ে গেলেন শিলিগুড়ির কাছে রামমোহনপুরে। এরফলে উত্তরবঙ্গে চিকিৎসার সুযোগের অসুবিধা সৃষ্টি হয়েছে। যাহোক, সময় শেষ হয়ে গেছে, তাই রাজ্যপালের এই ভাষণের বিরোধিতা করে শেষ করছি।

**श्री ममताज हसन** : हमारे जनाव स्पीकर साहव और सारे एसेम्वली सेम्वरान, आज दी-तीन रोज से गर्वनर कल पर बहा ही रहा ह। अपोजिसन बाले गर्वनर ने जो फतवा दिया ह, जो वयान दिया ह उसके विपक्ष म आप हमारे रुलिग बाले फतवा के पक्ष मे अपना अपना वयान दे रहे हे। माननीय सिद्धार्थ शकर राय गर्वनर के फतवा पर रवीन्द्र नाथ टगोर की एक कविता बाले। मगर उनकी समक्षता चाहिये कि कया वे रविन्दनाथ टगोर ओर नजरुल इसलाम के चरित्र का अनुसरणा करते ह। वे बोलते ह रुलिग बाले भोट मस छाछाली करते ह क्षोत्र मे डभलपमेन्ट न्ही हो रहा हे। मे उन्हे यद वताना चाहता हु कि जनता ने आपकी वाक आउट कर दिया। जनता क बीच आपने अपनी प्रातेष्ठा खत्म कर दिया हे। जनता का विश्वास खो दिया ह। एसम्वली से वाक -आउट करते हे जी अच्छी वात नही हे। जनता की नजरो से आप गिर गए हे। जनता के पास किस मुह से जाएगे।

आप दावा करते हे कि वामफ्रन्ट सरकार मे डभलपमेन्ट नही हुया हे रौड नही हे ड्रुनु नही हे। हांस्पीटल नही हे मेडिसीन नही ह। आपकी याद होगा। आपके शासन मे हमलोग इसी तरह की वरावर माग करते थी मगर आपने कभी उसपर ध्यान नही दिया।

माननीय स्पीकर सर, चुनाव के दोरान मे अपने क्षोत्र के अनेक गास मे गया पहले

इस क्षोत्र से एम० एल० ए० सुदीन बसु मल्लिक थी। घमने के क्रम मे ही आयोडिया गांव गया जहां एक बुढिया मुझ से बोली एसी-एसी आमि तुमा के दखी। केमीन आछी तोमार फेस केमांन ओछ। आमी बीललय केनो मा केनो देखाते चाल। ती बोली एक बार दैखते हाबे तो पाच वछर पोरे देखा जावि। केनो आज ऐसीस्थितं कयो हे। आज अगर जनता इनकी चाहती तो आज ये अपीजिसन मे नही बैठते। माननीय स्पीकर सर, मे एक कविता बोलता हु हमारे साथी ध्यान से सुनेगे

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য এখানে রাখছি। আজকে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, নানান দাবী করা হয়েছে, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে এই সরকারের ভূমিকা ইতিবাচক বলে দাবী করেছেন। কিন্তু আমি বলবো এখানে পশ্চিমবাংলার সাম্প্রদায়িক সম্প্রীতির যে ঐতিহ্য সেটা ক্ষুন্ন হয়েছে --- তার নজির পুরুলিয়ার ঝালদা, মুর্শীদাবাদের কাটরা মসজিদকে ঘিরে সাম্প্রদায়িক ঘটনা, নদীয়ার ঘটনা, হাওড়ার পিলখানার ঘটনা এগুলো প্রমান দিয়েছে। কাটরা মসজিদে যে সাম্প্রদায়িক দাঙ্গা — সেই সাম্প্রদায়িক দাঙ্গা কী ভয়াবহ তা আমরা দাঙ্গা অধ্যুষিত এলাকায় দেখেছিলাম। আমরা মুখ্যমন্ত্রীর কাছে দাবী করেছিলাম যে অবিলম্বে এই ব্যাপারে একটি তদন্ত করা হোক এবং সেই দাবীর ভিত্তিতে এস. সি. দেবের চেয়ারম্যানশিপে একটি কমিশন গঠিত হয় ২৪শে জুন, '৮৮তে। এই ইনসিডেন্ট আজ তিন

বছর হলো ঘটেছে, আমরা সেদিন সংবাদপত্রে দেখলাম যে, এই তদন্ত কমিশনের প্রথম বৈঠক ৮ই জুলাই বসেছে। এই যদি সরকারের তৎপরতার নিদর্শন হয়, সাম্প্রদায়িক দাঙ্গা প্রশমনের ক্ষেত্রে তাহলে সাম্প্রদায়িক সম্প্রীতি এখানে আসবে? এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কী জবাব তা আমি জানিনা। এখানে শিক্ষা সম্প্রসারণ, শিক্ষার মানোন্নয়ন এইসব বলা হয়েছে। শিক্ষা সম্প্রসারণের ব্যাপারে আপনারা জানেন যে পশ্চিমবাংলায় শিক্ষা সম্প্রসারণের নামে কিভাবে শিক্ষা সঙ্কুচিত হয়েছে। বর্তমান শিক্ষা মন্ত্রী আসার কয়েক মাস আগে প্রথম শ্রেণীতে ভর্ত্তির ক্ষেত্রে সাত বছর বয়ঃসীমা বেঁধে দেওয়া হয়েছে। আমরা জানি, যেখানে শিক্ষাক্ষেত্রে ড্রপ-আউটের সংখ্যা দরিদ্রতার কারণে বেশী, দারিদ্রের জন্য যেখানে শিক্ষাগ্রহণ করতে পারে না, সেখানে বয়সের সীমা বেঁধে দিয়ে সাক্ষরতা অভিযান, শিক্ষার মানোন্নয়ন ঘটবে? প্রথমিক শিক্ষাক্ষেত্রে পাশফেল প্রথা তুলে দিয়ে শিক্ষা ব্যবস্থা যতটুকু ছিল তাকে আরও সঙ্কুচিত করছে এবং পশ্চিমবাংলার মানুষ তা হাড়ে হাড়ে বুঝতে পারছেন। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে তাঁরা দাবী করেন যে তাঁরা শিক্ষা অবৈতনিক করে দিয়েছেন। আমরা দেখতে পাচ্ছি যে, সবেতন মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা যেটা আগে ছিল, তখন অভিভাবকের যে ব্যয়ভার ছিল, এখন অবৈতনিক হওয়ার পর শিক্ষার ব্যয়ভার বেড়ে গিয়েছে। স্বাধীনতার পরে সদ্য মাধ্যমিক স্তরে দশ টাকা করে রেজিস্ট্রেশন ফি চালু করছেন ওঁরা এবং এইভাবে অর্ধ কোটি টাকা তুলবেন। এই জিনিষ করলেন বিনা কারণে। মাধ্যমিক স্কুলগুলিকে বেঁধে দিয়েছেন যে আর্বান এরিয়াতে স্কুলগুলি সাড়ে একচল্লিশ টাকার বেশী আদায় করতে পারবে না এবং রুরাল এরিয়াতে চৌত্রিশ টাকার বেশী আদায় করতে পারবে না। এরজন্য অনেক স্কুলে তারা পরীক্ষা বন্ধ করে দিচ্ছেন। অনেক স্কুল সাজ সরঞ্জাম কিনতে পারছে না, কন্টিজেন্সী ওয়ার্ক বন্ধ হয়ে যাচ্ছে। নির্বিচারে গার্জেনদের ঘাড় ভেঙে টাকা আদায় করার চেষ্টা করছে অনেক স্কুল। অভিভাবকদের এইভাবে ব্যয়ের বোঝা বাড়ছে। বইয়ের দাম বেড়েছে, স্কুলে ডোনেশান দিতে হচ্ছে এবং এরফলে অভিভাবকদের আগে সবেতন মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা যেটা আগে চালু ছিল আজকে তথাকথিত অবৈতনিক শিক্ষা ব্যবস্থাতে অনেক বেশী ব্যয়ভার বহন করতে হচ্ছে। বিদ্যুৎ সংকটের কথা বলা হয়েছে। বিদ্যুৎ সংকট নিরসনের ক্ষেত্রে তাঁরা দাবী করেছেন — বলা বাহুল্য এটা আজকে যে জায়গায় এসে দাঁড়িয়েছে তা সকলেই অবগত আছেন। ১৪ বৎসর এঁরা ক্ষমতায় আছেন, এই সময়টা নিশ্চয়ই কম সময় নয়? কিন্তু সমস্যার প্রতিবিধান হওয়া তো দূরের কথা, সমস্যা আরও প্রকট। এই রকম জনসেবা মূলক কাজে সমস্যা প্রকট হওয়ার জন্য হাসপাতালে মরণাপন্ন রোগীর চিকিৎসা, জলসরবরাহ, যানবাহন ব্যবস্থা, পরীক্ষা, চাষবাস সমস্ত কিছু বন্ধ হচ্ছে। শিল্প কলকারখানা তো ডকে উঠতে চলেছে।

**[ 5-15 – 5-25 p.m.]**

অথচ সেখানে সরকারের একটা জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে যেভাবে বিদ্যুৎ সংকটের নিরসন করা সম্ভব সেটা করা হচ্ছে না। জনসাধারণ অতিষ্ট হয়ে উঠেছে। জনসাধারণ বলতে গেলে তাদের উপর অত্যাচার করা হচ্ছে। চাষীরা জলের জন্য দাবী করতে গেলে তাদের উপর নির্বিচারে অত্যাচার করা হচ্ছে। বাগুইহাটিতে যে হত্যাকান্ড ঘটেছে তার প্রতিবাদে জনগণ অবরোধ করেছিল। এই কি সরকারের এ্যাটিচিউট? এগুলোতো বিচারের বিষয় এবং কখনো সমর্থন করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যেখানে বেকার সমস্যা ভয়াবহ এবং প্রকট হয়ে উঠেছে এবং কর্মসংস্থানের কোন প্রকল্প গ্রহণ করা হয়নি, তখন দেখা যাচ্ছে যে যথেচ্ছভাবে মাথাভারি মন্ত্রীসভা কেন্দ্রের প্রধান মন্ত্রী নরসিংহ রাও য়ের মত মন্ত্রী সংখ্যা বৃদ্ধি করে চলেছেন। ৪৫টি দপ্তর ভাগ করা হয়েছে পূর্তমন্ত্রীর দপ্তর ভাগ করা হয়েছে, মুখ্যমন্ত্রীর দপ্তর ভাগ হবে এবং তার জন্য মুখ্যমন্ত্রী কত উদ্বেগ, কত রকম ভাবনা এই দপ্তর ভাগ নিয়ে। এই ভাবে ৪৫ টি দপ্তর ভাগ করা হল এবং এইভাবে দপ্তর বণ্টন করলে নাকি মন্ত্রীসভার কাজের গতি বৃদ্ধি পাবে। এ যেন হোমিওপ্যাথিক ওষুধ যে প্রত্যেকটি ভাঁজের জন্য প্রত্যেকটি ওষুধ। আসলে মন্ত্রীসভার দপ্তর বৃদ্ধি করে কিছু

লোকজনের আরাম আয়াশের ব্যবস্থা করে দেওয়া। অথচ সরকারী দপ্তরে গেলে কোন ফাইল খুঁজে পাওয়া যায় না। এই তো আপনাদের কাজের নমুনা। একজনের কাছে ফাইল চাইলে তিনি বলেন ওনার কাছে যান, সেখানে গেলেও ফাইল পাওয়া যায় না। সুতরাং এইরকম একটা অবস্থা — এরফলে কেউ দায়িত্ব নিচ্ছে না এবং খরচ বেড়েই চলেছে। এই কি আপনাদের উন্নয়নমূলক কাজের বহর? মাননীয় মুখ্যমন্ত্রী ১২ই জুলাই একটা বিশেষ কমিটিতে বলেছিলেন যে কাদের বলবো? চেয়ারকে বলবো? বেলা ১২টার সময়ে অফিসে গিয়ে দেখি কেউ অফিসে আসেনি। আপনারা এরজন্য বিশেষজ্ঞ কমিটি করছেন এই অবস্থা নিরসনের জন্য। আপনাদেরই তো কোঅর্ডিনেশান কমিটি তার এই অবস্থা! এইতো বামপন্থীর মহিমা। আজকে ১৪ বছর রাজত্ব করে বামপন্থীদের এই অবস্থা এসে দাঁড়িয়েছে। তারপরে আইন শৃঙ্খলার প্রশ্ন এসেছে। অবশ্যি আইন শৃঙ্খলার প্রশ্নে আপনারা বলবেন যে নির্বাচনের জয়লাভই প্রমাণ করছে যে আইন শৃঙ্খলা ভালো। এবং আপনারা তারজন্য খুবই গর্বিত। কারণ চতুর্থবার নির্বাচনে জয়লাভ করাতে গর্ববোধ হওয়ারই কথা। কিন্তু সত্যিকরে বলুন তোসরকারী পক্ষের কোন লোকই কি এই জয়ে খুব সন্তুষ্ট? যেখানে আজকে মানুষ শিল্প, স্বাস্থ্য, শিক্ষা, যানবাহন, বিদ্যুৎ সমস্ত দিক থেকে যা অবস্থা প্রতিটি মানুষ তাতে অতিষ্ট। পঞ্চায়েত রাজ্য ভূমি সংস্কার এবং গরীব মানুষদের জন্য যতটুকু কর্মসূচী গ্রহণ করেছেন তাতে দলবাজিই চূড়ান্তভাবে দেখা গেছে। তাতে জনসাধারণ যথোচিতভাবে কোন ফল পায় নি। আজকে এই অবস্থার মধ্যে নির্বাচনের ফলাফল নিরূপণের ক্ষেত্রে যতটা শাসন প্রক্রিয়ার হওয়ার কথা তার চেয়ে প্রক্রিয়া কিছু কার্যকরী হয়েছে। সেই প্রক্রিয়া মন্ত্রীদের রাজত্বই বলুন বা নাই বলুন। ফলে আজকেএমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে, যেখানে আইনশৃঙ্খলার প্রশ্ন এসেছে। কিছুক্ষণ আগে আইনশৃঙ্খলার প্রশ্ন নিয়ে কথা উঠতে আমি সভা থেকে ওয়াক আউট করেছিলাম। গোটা পশ্চিমবঙ্গ এখন খুন, রাহাজানি, এবং সন্ত্রাসে ভরে গেছে। এর ফলে মানুষকে আজ অতিষ্ট করে তুলেছে। আগে পশ্চিমবঙ্গে কি অবস্থা ছিল এবং এখন কি দাঁড়িয়েছে তা স্ট্যাটিস্টিক এবং ডাটা দেখলেই বোঝা যাবে আপনাদেরই সরকারী ডাটা কি বলেছে দেখুন — ১৯৭৬ সালে ৮২৮ টা খুন হয়েছিল ১৯৮০ সালে সেই সংখ্যা বেড়ে ১৪১৭ টায় দাঁড়িয়েছে এবং এখনো চলছে। কি সুন্দর আইনশৃঙ্খলা, এমনই আইন শৃঙ্খলা যে বামরাজত্বের মুখ্যমন্ত্রী আমাদের এক প্রশ্নোত্তরে বলেছেন পাঁচ বছরে ৮৪-৮৮ পর্যন্ত ১২৫৪ বার গুলি করা হয়েছে জনতার ওপর এবং ৪৬৩ জন সেই গুলিতে মারা গেছেন — এটা তাদেরই দেওয়া ডাটা। এই বামফ্রন্টের রাজত্বে ১৩ বছরে পুলিশি হেফাজতে মারা গেছেন ১৪০ জনের ওপর। আজকে নারীদের ইজ্জত মা বোনেদের ইজ্জত নিয়ে আমরা পশ্চিমবাংলায় গর্ববোধ করতাম আজকে সেই নারী ধর্ষণ হচ্ছে শুধু বানতলা, বিরাটীই যে তার একমাত্র সাক্ষী তা নয় আজেকে বলা হচ্ছে কুলতলিতে অত্যাচার হচ্ছে একের পর এক, সেখানে নিজেরা হত্যা করে তারা এস, ইউ, সি.-র ওপর দোষারোপ করলো। এবং ঐ কেওড়াখালি গ্রামের ২ নং পঞ্চায়েত সমিতির সি. পি. এম.-র প্রধানের — গত ৭/৮ মাস আগে, নির্বাচনের আগে — দুর্নীতির জন্য অপকর্মের জন্য, সমাজবিরোধী কার্যকলাপের জন্য সি.পি.এম-র যেসমস্ত লোকজন ছিল তারা এস.ইউ.সি.-র সাথে যুক্ত হয়েছেন ৫ জন পঞ্চায়েত সমিতির সদস্য আমাদের সঙ্গে যুক্ত হয়েছে। তাই আজকে ওখানে পরিকল্পিতভাবে আক্রমণ করা হচ্ছে। কুলতলির গুড়গুড়িয়া, ভুবনেশ্বরীতে গত ২ বছর ধরে নৃশংস অত্যাচার হয়েছে, আমাদের ৭ টি কর্মীকে তারা গুম করে দিলো। জ্যোতিবাবুর হিসেবে সেই তথ্য বেরুলো না, পরিসংখ্যান আসলো না। নির্বাচনের সময় আমাদের এজেন্টদের ঢুকতে দেওয়া হলো না। আমরা হোম সেক্রেটারী থেকে শুরু করে বিভিন্ন স্তরে আই. জি. পর্যন্ত সমস্ত স্তরে আমরা জানিয়েছি। কিন্তু কোন ব্যবস্থা হয়নি এই রকম ভাবে নির্বাচন হয়েছে। গোটা রাজ্যে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে। আর আপনারা বলছেন আইনশৃঙ্খলার কথা, চোরের মায়ের বড় গলা। ফলে ইতিহাসে লেখা থেকে শিক্ষা নিন, এই জিনিষ বামপন্থার নামে আপনারা কোথায় নিয়ে যাচ্ছেন। আজকে পশ্চিমবাংলার দেশের মানুষ এটা দেখবে তারা এর বিচার করবে। আজকে কেন্দ্রের কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন সেখানে মুখে তারা আই. এম. এফ.-র লোন নেওয়ার কথা বলছেন আর টাকার অবমূল্যায়ন -র কথা

বলছেন।

( এই সময় বক্তার মাইক বন্ধ হয়ে যায় )

**শ্রীবিষ্ণুপদ বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে যা নেই তা নিয়ে কুষ্টি করার বয়স এবং বিদ্যা যেহেতু আমার নেই তাঁর ভাষণে যা আছে তাঁর জন্য তাঁর যে ধন্যবাদ প্রাপ্য তা জানিয়ে আমি দুচারটি সাদামাটা কথা সভায় রাখতে চাই। আমাদের বিরোধী পক্ষের পরিবারে এবারে কিছু সংখ্যাবৃদ্ধি হয়েছে। তার মধ্যে কিছু নবজাতকও এসেছেন দু-চারটি দত্তকও তারা গ্রহণ করেছেন। এই বৃহৎ সংসারে তাদের যে দায়িত্বশীলতা আশা করা গিয়েছিলো সেটি পাওয়া যাচ্ছে না অদ্ভুত লঘুতার সাথে এই প্রস্তাবটিকে তারা গ্রহণ করেছেন। হয়তো কেন্দ্রে তাদের সংখ্যালঘু সরকার রাজ্যে তারা সংখ্যালঘু বিরোধীদল, তাই লঘুতাই তাঁদের বিত্ত। ওদের কথা থাক, কিন্তু অবাক করেছেন আমাকে ওদেরই গুরুভার দলনেতা সিদ্ধার্থবাবু তার যে মূর্ত্তি সেদিন আমরা দেখলাম রাজবেশ ছেড়ে রাখালবেশে হাতের অশি ছেড়ে বাঁশি দেখে মনে হলো এই রকম সিদ্ধার্থবাবুকে কখনও দেখিনি। একেবারে মনে হলো নারায়ণের পাদপদ্মে নিবেদিত গঙ্গাজলে ধোয়া একটি তুলসী পাতা যেন সেই অদ্বিতীয় মানবপুত্র — ভেড়ার গোয়াল থেকে বেরিয়ে যিনি প্রথম বিস্ময়ভরা দৃষ্টি নিয়ে বিশ্বের দিকে তাকাচ্ছেন, দেখছেন পশ্চিমবঙ্গের শিল্প, পশ্চিমবঙ্গের কৃষি, পশ্চিমবঙ্গের শিক্ষা, পশ্চিমবঙ্গের পশ্চাভবর্তীতা আর যন্ত্রনায় কেঁদে কেঁদে উঠছে তার চোখ, অপাপবিদ্ধ কুমারীর স্নিগ্ধতার চোখে ঘেন্না নেই, লজ্জা নেই, মোহ নেই, এমন কি স্মৃতিশক্তিটুকু পর্যন্ত তার নেই।

**[ 5-25 – 5-35 p.m.]**

যেন ইতিহাসের কোলে তিনি জন্মাননি, যেন বাহাত্তর সাল বলে কোন সাল ছিল না, যেন হাজার হাজার মানুষের একটা খুন হওয়ার কান্ডকারখানা বাংলাদেশের ইতিহাসে ছিলো না, যেন জরুরী অবস্থা ছিল না? যেন পশ্চিমবঙ্গকে বঞ্চনার সুদীর্ঘ ইতিহাস ছিলো না। তিনি সমস্ত থেকে মুক্ত এক স্বয়ম্ভু জ্যোতির্ময় মহাপুরুষ। ভাবলাম অনেক বৈরাগ্য নিয়ে পশ্চিমবাংলার দুঃখ মোচনের জন্য যে পরিব্রাজকের ব্রত গ্রহণ করে মুখ্যমন্ত্রীকে সাথী হওয়ার আহ্বান জানালেন। দেখে অবাক হয়ে গেলাম যে, কি ব্যাপার? ইতিহাসকে কি এমন করে মানুষ ভুলে যায়? আমরা জানি যে, ইতিহাস এতো মধুস্পর্শী নয়। ইতিহাসের গায়ে থুতু ফেললে সেই থুতু চেটে তুলতে হবে। ইতিহাসের কাছে অপরাধ করলে গুণে গুণে তার মাশুল দিতে হবে। তাই মাননীয় বিরোধী বন্ধুকে বলি, স্মৃতিকে সজীব রাখুন। গীতায় বলেছেন, স্মৃতি ভংশ, বুদ্ধি নাশা। বুদ্ধি নাশা পুনস্মৃতি। এখন আমি কেন এই রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি। সেই ব্যাপারে আমি বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিপর্যস্ত ভারতবর্ষের এক করুণ অবস্থা, আমরা যন্ত্রণায় জর্জরিত হয়ে আছি। আমাদের এই পাঁচ হাজার বছরের পুরোণো সভ্যতার দেশ, পঁচাশি কোটি মানুষের দেশ। শাসন করছেন না এমন একটা দল যে, নির্বাচনে জিতেই নির্বাচনী প্রতিশ্রুতিতে বলছেন, যে, নিজের দেশের সোনা, সোনার চেয়ে দামী, একটা ইজ্জতকে সে বিদেশে বন্ধক রেখে বলছেন — একুশ শতকের ভিত্তি রচনা করছি। যে নৈরাজ্য ক্লীবতা, আত্মসমর্পণ একে গড়ে তুলেছে জাতীয় সংস্কৃতি, বিচ্ছিন্নতাবাদী, সাম্প্রদায়িক রক্তে যখন ভারতবর্ষ ডুবে যাচ্ছে তখন তার মোকাবিলা করবার ব্যর্থতাকে তাঁরা বলছেন সামাজিক তিতিক্ষা। এ একটা চরম অন্ধকারময় পরিবেশ। গোটা ভারতবর্ষ যখন নিমজ্জিত হচ্ছে, কোথাও আশা নেই, কোথাও অবলম্বন নেই, অতীতে যে অর্থনীতির ভীত গড়ে তোলা হয়েছিলো নিজের হাতে —তাঁরা দায়িত্ব নিয়ে বলছেন, আমরা নতুন সৃষ্টির রচনা করছি। বে-সরকারী সমস্ত উদ্যোগকে এক এক করে তুলে দেওয়া হচ্ছে, চূর্ণ করা হচ্ছে তখন বলা হচ্ছে পুনর্গঠন। এই রকম একটা গাঢ় অন্ধকারময় পরিবেশে — তখন পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপালের ভাষণকে মনে হয়েছে আমাদের সোনালি প্রতীক। আমরা এর জন্য গর্বিত, উদ্দীপ্ত। এটা এমন

একটা ভাষণ যে ভাষণে কোনো ক্লীবতা নেই। যে ভাষণে কোনো আত্মসমর্পণ নেই। যে ভাষণের মধ্যে নে কোনো হতাশার স্থান। যতটুকু সাধ্য, যা করা হয়েছে তাকে অস্বীকার করবার কোনো অসাহয়তা নেই। আমর যা করেছি, তার তার উপর অবলম্বন করে যত ছোট হোক, দৃঢ় পদক্ষেপ নেবার সংকল্পর মধ্যে দিয়ে ফুটে উঠেছে। জাতির কাছে যে আর্থিক মৃত্যু ওঁরা ঘটিয়েছেন তার জন্য নয়, রাজ্যের যে আর্থিক মৃত্যু ওঁরা রচন করেছেন তার আত্মিক এবং আর্থিক মৃত্যু থেকে উদ্ধারের একমাত্র পথ এবং পাথেয় — কোনো জায়গ থেকে উঠে আসবে তা পশ্চিমবঙ্গর মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে পাওয়া যায়। এইজন্য আমি রাজ্যপালের ভাষণকে এবং তাঁর এই ভাষণের জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এটাই পথ। রাজ্যপালের ভাষণে যে সতেরোটা অধ্যায় আছে তার দুই, তিনটে বাদ দিলে পনেরোটা অধ্যায় জুড়ে দেখবেন কোনো হতাশা নেই। কোথাও কোনো বাগাড়ম্বর নেই। সিদ্ধার্থবাবু অনেক কথাই বলেছেন, কিন্তু এই ভাষণে কোনো বাগাড়ম্বর নেই। কিন্তু এই ভাষণের বক্তব্য ছোট হতে পারে কিন্তু তাৎপর্য্য ছোট নয়। চোখ ছোট হলে যেমন নজর ছোট হয়না, আঙ্গুল ছোট হলে ইশারা ছোট হয় না তেমনি বক্তব্য ছোট হলে তার তাৎপর্য্য ছোট হতে পারে না। বিরাট তাৎপর্য্য আছে। দেখা যাচ্ছে শিক্ষা, স্বাস্থ্য, কৃষিতে শিল্প সাফল্যের কোনো অহঙ্কার নেই। কিন্তু আছে যেটা, সেটা হচ্ছে প্রত্যয়। ভারতবর্ষের মধ্যে প্রত্যয়ের যে হাহাকার সেই হাহাকারের প্রত্যয়কে ঘুচিয়ে দেবার মতন কয়েকটি কথা আছে। এইজন্য আমি বলছি এটি একটি অদ্ভুত ভাষণ। এর মধ্যে আছে অন্ধকারময় পরিবেশ থেকে বেরিয়ে আসবার পথ। এই ভাষণটিতে আছে, বলা হয়েছে ৫০ লক্ষ বেকারের জন্য একটি কথাও এখানে নেই। কিন্তু ছয়, সাত, আট, নয়, দশ, এগারো, বারো অনুচ্ছেদগুলি ভালো করে একটু পড়ে দেখবেন। পঞ্চাশ লক্ষ বেকারের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন রাজ্যপালের উদ্দেশ্য নয়। উদ্দেশ্য হচ্ছে এর প্রতিটি অধ্যায় কর্মবিনিয়োগ। কেবল ফাঁকা প্রতিশ্রুতি নয়, নিশ্চয়তা দেওয়া আছে। এই নিশ্চয়তাই আমরা চাই, যৎসামান্যই থাকুক। নিশ্চয়তা সামানাতম — তবু আমাদের হতাশাকে আশা করি দূর করতে সাহায্য করবে। আর এইজন্যই চমৎকারভাবে রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণটি শেষ করেছেন। আহ্বান জানিয়েছেন, শুভবুদ্ধি হোক, কটুবুদ্ধির ঐক্য নয়, যে ঐক্যর আহ্বান নিয়ে পরিব্রাজক হওয়ার সেদিন বিরোধীদের নেতা বললেন। আজকে আমাদের মনে পড়ছে সাড়ে তিন হাজার বছর আগে ভারতবর্ষের কবি একদিন এই শুভবুদ্ধির মন্ত্র রচনা করেছিল। বৈচিত্র্যে ভরা ভারতবর্ষের ইতিহাস পুরুষ যে প্রার্থনা করেছিল তা আমাদের সংযুক্ত করেছে। রাজ্যপালের ভাষণে নতুন পরিপ্রেক্ষিতে নতুন আশায় সঞ্জীবিত একটা পরিবেশ প্রাচীন পুরাতনীকে আনা হয়েছে দেখে আমি আরও আনন্দিত হয়েছি, আরও উদ্দীপনা বোধ করছি। কিন্তু ব্যাপারটা হল এই যে, শুভবুদ্ধি এবং কংগ্রেস বাংলা ভাষায় এই দুটি পরস্পরবিরোধী শব্দ। কারণ শুভবুদ্ধির এই আহ্বান অনর্থক। এগুলো অনেক দিন ধরে চলে আসছে এবং কিছুতেই এই শুভবুদ্ধিসম্পন্ন হতে পারছে না। রাজ্যপালের ভাষণে কি নেই তার বিতর্কে গত কয়েকদিন ধরে সভা উত্তপ্ত হয়ে উঠেছে। সত্যিই তো অনেক কিছু নেই রাজ্যপালের ভাষণে! রাজ্যপালের ভাষণে নেই, এবারে নির্বাচনের প্রাক্কালে কিভাবে বুথে বুথে ওরা ৭২ সালকে ফিরিয়ে আনার চেষ্টা করা হয়েছিল; রাজ্যপালের ভাষণে নেই, কিভাবে রাজীব গান্ধীর মৃত্যুর পর ভয়ানক শোকের মধ্যেও কূটনৈতিক চাল চালিত করা হয়েছিল; রাজ্যপালের ভাষণে নেই, এমন একটা মৃত্যুর পরেও আমাদের এই বাংলার বুকে যে শোকসভার আয়োজন করা হয়েছিল সেই শোকসভার দিনে পার্লামেন্টে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন এমন একজন লোক কিছু উত্তেজনাকর বক্তব্য রাখলেন: রাজ্যপালের ভাষণে নেই, কলকাতার বুকে তাণ্ডব সৃষ্টির চক্রান্ত করে আপনারা জনজীবনকে স্তব্ধ করতে চেয়েছিলেন, এইসব কথা রাজ্যপালের ভাষণে নেই। কিন্তু আমরা আমাদের পুরাতনী অভিজ্ঞতায় জানি যে কিভাবে একে শেষ করতে হয় এবং পশ্চিমবঙ্গের মানুষ এর সমুচিত জবাব দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে একটু সময় দেবেন একটা কবিতা বলার জন্য। পরিশেষে আমি একটা কবিতা দিয়ে আমার বক্তব্য শেষ করছি। সিদ্ধার্থবাবু এই সভায় কিছু মহতীভাবের কবিতা বলেছেন। আমি শুধু পাঠ্য কবিতার দুটি লাইন এখানে বলতে চাই। কবিতাটি হচ্ছে —

" তৃষিত গর্দভ গেল সরোবর তীরে,

ছিঃ ছিঃ কালো জল বলে চলে এল ফিরে।

জল বলে জল কালো, জানে সব গাধা,

যে জন অধিক জানে, জানে জল সাদা।"

রবীন্দ্রনাথ যাদের গাধা বলেছেন, বা গাধার সম্বন্ধে যা বলেছেন তা তাৎপর্যপূর্ণ। এই কবিতার মধ্যে তা নিহিত আছে। পশ্চিমবাংলায় যে সমস্যা আছে এটা সবাই জানে, গাধারাও জানে। এই সমস্যা থেকে বেরিয়ে আসার পথের জন্য বামপন্থী সরকার আছে ও সংগ্রামী জনগণ আছে। এটার জন্য যে অধিক জানার দরকার হয়না, গাধারা সেটুকু জানে না।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। আমরা আশ্চর্য হচ্ছি রাজ্যপালের এত সংক্ষিপ্ত ভাষণ দেখে, ইতিপূর্বে এত সংক্ষিপ্ত রাজ্যপালের ভাষণ আমরা কোনো দিন দেখিনি। তবে আমি এরজন্য মাননীয় রাজ্যপালকে দোষারোপ করছি না। এই জন্য করছি না, কারণ আমরা জানি মাননীয় রাজ্যপালের ভাষণ সাধারণভাবে সরকার তৈরী করে দেয় এবং সেই অসত্য ভাষণকে রাজ্যপালের পড়তে হয়।

**[ 5-35 – 5-45 p.m.]**

রাজ্যপালের ভাষণে শিক্ষা সম্বন্ধে বলা হয়েছে, শিক্ষার প্রসার ও মান উন্নয়নের জন্য সরকার নিরলস প্রয়াস চালিয়ে যাচ্ছেন। আমি এর বিরোধিতা করে বলতে চাই দীর্ঘ ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকারের প্রশাসনে পশ্চিমবঙ্গের শিক্ষাকে ধূলিসাৎ করে দেওয়া হয়েছে, শিক্ষার মানকে ধূলিস্যাৎ করা হয়েছে, শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য চলছে তার কয়েকটি চূড়ান্ত উদাহরণ আপনাদের কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি এই বামফ্রন্ট সরকার প্রাইমারী শিক্ষার মান কিভাবে ধ্বংস করে দিয়েছে। আশ্চর্যের কথা আজকে প্রাইমারী স্কুলে ফেল পাশকে তুলে দেওয়া হয়েছে, প্রাইমারী স্কুলে পরীক্ষার মান নির্ণয় করা হচ্ছে ক, খ, গ, ঘ ইত্যাদি অক্ষর দিয়ে। আপনারা যাঁরা বিধায়ক এখানে আছেন আপনারা ছেলেমেয়েদের অভিভাবক হিসাবে বুকে হাত দিয়ে বলুন তো আপনার ছেলে মেয়ে পরীক্ষা দিলে কোন সাবজেক্টে কত নাম্বার পেয়েছে বলতে পারবেন? বামফ্রন্ট সরকার তার থেকে পশ্চিমবঙ্গের জনসাধারণকে বঞ্চিত করলেন। আজকে প্রাইমারী স্তর থেকে ইংরাজী ভাষাকে তুলে দেওয়া হল। ভাবতে অবাক লাগে আজকে বামফ্রন্ট পার্টি গলাবাজী করে বলে থাকে আমরা কৃষক, শ্রমিক, গরীবের বন্ধু। কিন্তু যে কৃষক, শ্রমিক, গরীবের ছোট ছোট ছেলে মেয়েরা প্রাইমারী স্তর থেকে সামান্য ইংরাজী শিক্ষা লাভ করত সেখান থেকে আজকে কেন ইংরাজী তুলে দেওয়া হল? অথচ পশ্চিমবঙ্গের বুকে হাজার হাজার ইংলিশ মিডিয়াম স্কুল চলছে অবাধে যেখানে মাননীয় মুখ্যমন্ত্রীর পরিবারের ছেলেমেয়েরা, মাননীয় প্রশান্ত শূরের ছেলেমেয়েরা, অন্যান্য মন্ত্রীর ছেলেমেয়েরা অবাধে ইংরাজী শিক্ষা লাভ করছে। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আমরা দেখছি এই বামফ্রন্ট সরকার বেকার বেসিসে পশ্চিমবঙ্গের প্রশাসন চালাচ্ছে। আমার গার্ডেন রিচ এলাকার কোটা অনুযায়ী একটা প্রাইমারী স্কুলের অনুমোদন বেকারের হাতে তুলে দেওয়া হল। পরিণামে দেখলাম সেই বেকার হন্যে হয়ে ঘুরে সেখানে স্কুল নেই ছেলেমেয়ে নেই টিচার নেই সেখানে স্কুল পাশ করিয়ে নিলেন। সেই সি পি এম - এর বেকার হন্যে হয়ে ঘুরে পরিশেষে সাতঘরা প্রাইভেট মাদ্রাসা স্কুলের পরিচালকদের সঙ্গে কথা বলে ঐ অনুমোদিত স্কুল দেখিয়ে সাতঘরা প্রাইমারী স্কুলের রেকগনিসান পেয়ে গেল। এই হচ্ছে বামফ্রন্ট সরকারে শিক্ষা নীতি এবং শিক্ষার উন্নতির জন্য নিরলস প্রয়াস। সমস্ত পশ্চিমবঙ্গে প্রাথমিক ক্ষেত্রে এডুকেশান বোর্ড অব এ্যাডভাইসারী কমিটি রয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আমার কেন্দ্র

গার্ডেনরিচে বার বার শিক্ষা মন্ত্রীকে বলা সত্ত্বেও এই এডুকেশান বোর্ড অব এ্যাডভাইসারী কমিটি তৈরী হচ্ছে না। কারণ কি আমরা জানি। যেহেতু গার্ডেন রিচে কংগ্রেস বিধায়ক এবং সংবিধান অনুযায়ী এগডিস্টিং এম এল এ যিনি আছেন তিনিই সেই কমিটির চেয়ারম্যান হবেন তাই সুকৌশলে সেখানে এডুকেশান বোর্ড অব অ্যাডভাইসারী কমিটি তৈরী করা হচ্ছে না। অথচ আমরা দেখেছি গার্ডেন রিচে এমন বহু স্কুল রয়েছে যেখানে ট্রান্সফার নেওয়ার বা ক্যানসারে স্কুল টিচার মারা যাবার পর বহু পোষ্ট খালি পড়ে আছে। অনেক স্কুল রয়েছে যেখানে ২০০/৩০০ ছাত্র রয়েছে অথচ একজন শিক্ষক দ্বারা সেই স্কুল পরিচালিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন শৃঙ্খলার কথা বলা হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার যা অবস্থা হয়েছে তাতে দেখা যাচ্ছে দৈনিক এখানে হাজার হাজার মানুষ খুন হচ্ছে, অথচ বামফ্রন্ট সরকার বলছেন মাত্র রাজনৈতিক কারণে একজন মানুষ খুন হয়েছে। হাওড়ার কান্দুয়ায় কংগ্রেস করেছিল বলে কংগ্রেস কর্মীদের হাত কেটে নেওয়া হয়েছে। বারুইপুরে সি পি এম প্রার্থীকে যেহেতু কংগ্রেস প্রার্থী পরাজিত করে জয়ী হয়েছে সেই জন্য সেখানকার কংগ্রেস নেতাকে গুলি করে হত্যা করার চেষ্টা হয়েছে। আমার কেন্দ্র গার্ডেনরিচে এক্স চেয়ারম্যান সাহাজাদাকে সি পি এম কাউনসিলর সামসুজ্জমান আনসারি নৃশংসভাবে হত্যা করল, অথচ এখন পর্যন্ত সেখানে কোন কালপ্রিটকে গ্রেপ্তার করা হল না। সেই জন্য আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশক্তি প্রসাদ বল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে দু চারটি কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সব সময় বলেন বিরোধী দল এবং বিরোধী পক্ষ থেকে একটা কনসট্রাকটিভ সমালোচনা রাজ্যপালের ভাষণের উপর আসবে, আমাদের'ও সেই রকম ধারণা ছিল। কেন না, বিরোধী দলের'ও একটা দায় দায়িত্ব, কর্তব্য আছে। এই দু দিনের আলোচনা দেখে সেটা আমাদের মনে হল না। মনে হল না এই কারণে যে, ওরা খালি রিগিং, কারচুপি, নারী ধর্ষণ, আইন শৃঙ্খলা নেই ইত্যাদি কথা বলে গেলেন। জনগন একমাত্র ওদেরই নাকি এই সব কথা বলার জন্য তকমা দিয়েছেন, আর আমরা যারা ২৫৫ জন এখানে নির্বাচিত হয়ে এসেছি, তারা সবাই বানের জলে ভেসে এসেছি, জনসাধারণের সমর্থন নিয়ে আসিনি। একমাত্র কংগ্রেসের লোকেরাই জনগনের জন্য বক্তৃতা করবেন বলে তকমা নিয়ে এসেছেন। কমতে কমতে ১৪ বছরে মাত্র ৩ জন বেড়েছে। রেসিও অনুযায়ী কি বলবেন একে ? মাননীয় সদস্য নাসিরুদ্দিন খান বলে গেলেন রাজ্যপালের এই অসত্য, সংক্ষিপ্ত ভাষণ আমলা দিয়ে দৈরী হয়েছে। ১৪ বছর পরে এই ভদ্রলোক এখানে এসেছেন। তার বক্তব্য অত্যন্ত নিম্ন মানের এবং তিনি কন্ট্রাডিকটরি বক্তৃতা করলেন এবং অত্যন্ত অপমানজনক বক্তৃতা করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এ্যালাও করেছেন, আমার কিছু বলার নেই। আমি শুধু কংগ্রেসী সদস্যদের কাছে আবেদন করব, তাদের যারা ভোট দিয়েছেন সেই অনুগামি জনগনকে বলব রাজ্যপালের ভাষণের ৪ নং অনুচ্ছেদটি একটু পড়ে দেখুন। রাজ্যপালের ভাষণের ৪ নং অনুচ্ছেদে বলা হয়েছে - ''রাজনৈতিক অনিশ্চয়তা ও তীব্র অর্থনৈতিক সংকট এবং সেই সঙ্গে যেসব জাতীয়তাবিরোধী বিভেদকামী ও মৌলবাদী শক্তি আমাদের গণতান্ত্রিক ও ধর্মনিরপেক্ষ রাষ্ট্রব্যবস্থার মূল কাঠামোকে বিপন্ন করছে তাদের আবির্ভাবের ফলে দেশ সম্প্রতি এক ঘোর দুঃসময়ের মধ্য দিয়ে চলেছে। এই মুহূর্তে যা প্রয়োজন তা ছিল স্থিতিশীলতা ও সেই সঙ্গে এমন শক্তি যা দিয়ে আমাদের সমস্যাগুলি আমরা দৃঢ়ভাবে ন্যায়সম্মতভাবে ও মুক্তদৃষ্টিতে সমাধান করতে পারি। কোনওভাবে দেশের সংহতি ক্ষুন্ন না করে কিভাবে আমাদের বিভিন্ন সমস্যার মোকাবিলা করা যাবে তার পন্থা খুঁজে বার করার জন্য জনগনের ওপর আস্থা স্থাপন করতে হবে। মৌলবাদের আত্মপ্রকাশ সম্পর্কে আমাদের অতি সজাগ থাকতে হবে এবং সাম্প্রদায়িক সম্প্রতি ও সদ্ভাব বজায় রাখতে সর্ববিধভাবে প্রয়াসী থাকতে হবে। সাধারণভাবে আমাদের এই রাজ্য সাম্প্রদায়িক উন্মত্ততা থেকে মুক্ত। তথাপি এখানেও কখনো কখনো মৌলবাদী প্রবণতা কদর্যভাবে মাথা চাড়া দিয়ে ওঠে। আমার সরকার সাম্প্রদায়িক সম্প্রীতি ও শান্তি

বজায় রাখতে দৃঢ়সংকল্প ...... ইত্যাদি"। আমি কংগ্রেসের কাছে আবেদন করব যে, আপনারা বলুন, এর মধ্যে কোন্ ভাষণ, কোন্ কথাটা মিথ্যা। তাহলে তো রাজীব গান্ধীর শোক প্রস্তাবের উপর গত ১৮ তারিখে মাননীয় বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় যে বক্তৃতা করেছেন তাঁর প্রতিটি কথাই ভ্রান্ত, অসত্য বলে আমি দাবী করব। কেন? ভারতবর্ষের এই এতবেশি উগ্র জাতীয়তাবাদ, বিচ্ছিন্নতাবাদ কি ভারতবর্ষের অখন্ডতাকে চ্যালেঞ্জ করেনি? আজকে ভারতবর্ষের সার্বভৌমত্ব বিপন্ন নয়, অখন্ডতা বিপন্ন নয়, ভারতবর্ষ আজকে মৌলবাদীদের খপ্পরে পড়েনি? রাজীব গান্ধীর মর্মান্তিকমৃত্যুর পরে ভারতবর্ষের গণতন্ত্র, অখন্ডতা, সার্বভৌমত্ব বিপন্ন নয়? কংগ্রেস কি মিথ্যা কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন? ওদের কি বিন্দুমাত্র দেশপ্রেমিকতাবোধ নেই? দীর্ঘ ৪৩ বছর অপশাসনের ফল কি আজকে উগ্র জাতিয়তাবাদ শক্তি দেশের অখন্ডতাকে চ্যালেঞ্জ করেনি? পাঞ্জাব, কাশ্মীর, আসাম আজকে ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন হয়ে যেতে চায়নি? এর জন্য দায়ী কে ? দীর্ঘ সময় আলোচনার সুযোগ পেলে আরো অনেক কিছুই বলতে পারতাম, আপনি আমাকে সেই সুযোগ নিশ্চয় দেবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনার কাছে বিনয়ের সঙ্গে আবেদন করব— মাননীয় সদস্য নাসিরুদ্দিন খান সাহেব মৌলবাদ সম্পর্কে বিকৃত ব্যাখ্যা করেছেন।

[5.45 - 5.55 p.m.]

স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে করজোড়ে আপনার কাছে একটি আবেদন রাখতে চাই যে, আপনি বিধানসভার লবিতে এই নিয়ে একদিন আলোচনাসভা ডাকুন। আমরা যারা বামপন্থী, আমরা বিশ্বাস করি আমাদের দেশ এক এবং অখন্ড থাকবে, ভারতবর্ষকে কেউ আর দ্বিতীয়বার দ্বিখন্ডিত করতে পারবে না। প্রয়োজন হলে এরজন্য বামপন্থীরা রক্ত দিতেও প্রস্তুত আছে। স্যার, আজকে পাঞ্জাবে যত রক্ত ঝরেছে—উগ্রপন্থীদের আক্রমণে যারা মারা গিয়েছেন তাদের মধ্যে অনেক লোক আছেন সি পি আই এবং সি পি এম-দলের। সিদ্ধার্থবাবু যখন সেখানকার রাজ্যপাল ছিলেন তিনিও স্বীকার করেছিলেন যে পাঞ্জাবে সি পি আই এবং সি পি এমের বেশী লোক আত্মবলিদান দিয়েছেন।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা ঃ** আপনাদের কতজন মারা গিয়েছেন?

**শ্রীশক্তি প্রসাদ বল ঃ** এ বিষয়ে যদি আপনি চালেঞ্জ করেন তাহলে আমি পার্লামেন্ট থেকে রেকর্ড নিয়ে এসে হাজির করতে পারি। আপনারা তো বিধানসভায় এসে ভুয়ো বক্তৃতা করেন, এক্সটেমপো বক্তৃতা করেন কিন্তু আমরা, বামপন্থীরা পড়াশুনা করে এসে বক্তৃতা করি। স্যার, আমার সময় কম, আমি তাই বিনয়ের সঙ্গে একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করবো। আজকে দেশের অর্থনৈতিক অবস্থা কোথায় গিয়েছে একটু চিন্তা করে দেখুন। মাননীয় রাজ্যপালের ভাষনে সে কথা আছে যে অর্থনৈতিক অবস্থা একেবারে ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছে। মানুষ কখন গহনা বন্ধক দেয়? আমার স্ত্রী, মা, বোনের গহনা আমরা কখন বন্ধক দিই? যখন ঘরে সবকিছু একেবারে বাড়ন্ত থাকে তখনই আমরা গহনা বন্ধক দিই। তাহলে অবস্থাটা সহজেই অনুমেয় যে কেন সোনা রিজার্ভ ব্যাঙ্ক থেকে বাইরে চলে যাচ্ছে। ১৯৮১ সাল থেকে আমরা, বামপন্থীরা এই অর্থ-নৈতিক অবস্থা সম্পর্কে সরকারকে বারবার সতর্ক করে এসেছি এবং বলেছি যে এ্যালার্মিং কনডিশান, দেশ সর্বনাশের পথে চলেছে কিন্তু কোন ব্যবস্থা ওদের সরকার নেয়নি। আজকে কোন কংগ্রেসম্যান আছেন কি যিনি বলতে পারেন ভারতবর্ষের বৈদেশিক ঋণের পরিমান কত ? কত টাকা বছরে আমাদের তারজন্য সুদ দিতে হয়? এই যে দফায় দফায় রিজার্ভ ব্যাঙ্ক থেকে বিদেশে সোনা চলে গেল তারজন্য কে দায়ী? ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা আজকে তাসের ঘরের মতন ভেঙ্গে পড়ছে, সেকথা কি আপনারা চিন্তা করবেন না? রাজ্যপালের ভাষণে অর্থনৈতিক অবস্থা সম্বন্ধে যে কথা বলা আছে তা কি অসত্য? আমরা যতটুকু জানি এবং যা শোনা যাচ্ছে তা হচ্ছে এই বৈদেশিক ঋণের অধিকাংশই হচ্ছে স্বল্পমেয়াদী ঋণ এবং সুদ অনেক বেশী দিতে হয় ফলে আরো বেশী বেশী করে বৈদেশিক মুদ্রার সংকট দেখা

দিচ্ছে। স্যার, ওদের ভাষণের মধ্যে ওরা রিগিং-এর কথা বলেছেন, কারচুপির কথা বলেছেন। স্যার, ওদের ভাষা হচ্ছে শুধু রিগিং আর আমাদের ভাষণ হচ্ছে ভূমিসংস্কার। এর ফলে গ্রামের মানুষরা বিত্তশালী হয়নি সত্য কথা কিন্তু তারা সেই ভয়ংকর দারিদ্রের অভিশাপ থেকে মুক্তি পেয়েছে। তারা কাজ ফিরে পেয়েছে ফলে গ্রামে একটা মুক্তির হাওয়া বইতে শুরু করেছে। স্যার, আমি মেদিনীপুর জেলার নিরক্ষরতা দুরীকরণের কথা বলে শেষ করছি। আমাদের মেদিনীপুর জেলাতে নিরক্ষরতা দূরীকরণ অভিযান চালিয়ে আমরা দারুনভাবে তাতে সফল হয়েছি। সমগ্র জেলার এ প্রান্ত থকে ও প্রান্ত পর্য্যন্ত একটিই শ্লোগান লেখা হয়েছিল— চোখ থাকতে অন্ধ কে, নিরক্ষর আবার কে ?— সেই নিরক্ষরতা দুরীকরণের কাজে আমরা দারুণভাবে সফল হয়েছি। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীসঞ্জীব দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার কেন্দ্রের ভোটারদের সদিচ্ছায় এই প্রথমবার পবিত্র বিধানসভায় এসেছি। এখানে সদস্য হয়ে আসার সুবাদে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সে সম্বন্ধে কয়েকটি কথা বলার সুযোগ পেয়েছি। স্যার, আমার আগের বক্তার নামটি অত্যন্ত গুরুত্বপূর্ণ—শ্রীশক্তি বল—ইংরাজী করলে হয় ডবল পাওয়ার। আমার দুর্ভাগ্য যে তাঁর পরেই আমাকে বলতে হচ্ছে। এখানে প্রবীন সদস্য শ্রীননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। শুধু বিরোধিতার জন্য বিরোধিতা নয়। আমি একথা বলতে চাই যে রাজ্যপালের ভাষণ এই রকম হওয়া উচিত যাতে আমরা জানতে পারি আগামী ৫ বছরে একটা সরকার কি করবেন বা কি করতে চলেছেন তার একটা প্রতিচ্ছবি থাকবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে এই ভাষণে তার সঠিক কোন পন্থার উল্লেখ নেই। এই পশ্চিম বাংলার সমস্যার কথা, তার সমাধানের পথার কোন উল্লেখ এতে নেই। আজকে যিনি ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, তিনি আজকে মেনশানে বলেছেন যে পশ্চিমবাংলায় ১১২ দিনে বামপন্থীদের খুনের সংখ্যা কত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিনীতভাবে আপনার কাছে নিবেদন করতে চাই যে এই ভাষণে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার অবনতির কোন উল্লেখ নেই। অথচ যিনি প্রস্তাবক তিনি বলেছেন যে ১১২ দিনে এত খুন হয়েছে। কংগ্রেসের আমতার খুনের কথা ছেড়ে দিলাম, সাকরাইলের খুনের কথা ছেড়ে দিলাম, সাহাজাদা খুনের কথা ছেড়ে দিলাম। আমি একথা বলতে চাই যে সমস্ত বামপন্থী ভায়েরা খুন হচ্ছেন, সাকরাইলে সি পি এম-এর কর্মীরা খুন হয়েছেন, বাগনানে আগুনসিতে পুলিস গুলি করে মারলো, কাগজে দেখেছি এই বিধান সভার মাননীয় সদস্য উমাপতি চক্রবর্ত্তী পুলিসের হাতে কি ভাবে নির্যাতিত হয়েছেন, কাগজে প্রতিদিন নারী নির্যাতনের ঘটনা দেখছি, কাগজে প্রতিদিন বধু আত্মহত্যার ঘটনা দেখছি। কংগ্রেসের কথা না হয় ছেড়ে দিলাম। কিন্তু বামপন্থী কর্মীদের হতভাগ্য মা, বোন যারা লাঞ্ছিত হচ্ছে তাদের কথাও এই রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। শুধু ঠুনকো অভিজাত্যের বড়াই। আমাদের এই রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি নেই— এই ঠুনকো আভিজাত্যের বড়াই করে সত্যকে চেপে রাখা হয়েছে। আজকে তার জন্য আমি রাজ্যপালের এই ভাষণকে বিরোধিতা করছি। আমি বিরোধিতা করছি এই জন্য যে গ্রাম বংলার হাসপাতালের কথার কোন উল্লেখ নেই এই রাজ্যপালের ভাষণের মধ্যে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রি চলে গেলেন। আজকে গ্রামবাংলার সাবসিডেয়ারী হেলথ সেন্টারগুলিতে ডাক্তার নেই। আমার নিজের অভিজ্ঞতার কথা এখানে বলছি। আমার এলাকার স্বাস্থ্য কেন্দ্রে একটাও ডাকতার নেই। যদিও কোন হেলথ সেন্টারে ডাক্তার আছে তো নার্স নেই। আবার ডাক্তার, নার্স থাকেতো উষধ নেই। এই ভাবে যদি চলে তাহলে আমার আশংকা যে বামফ্রন্ট সরকার ৫ বছরে হয়ত ডাক্তার, নার্স, ঔষধ দেবেন কিন্তু সেদিন এমন অবস্থা হবে যে রুগীকে আর খুঁজে পাওয়া যাবে না, সব মরে যাবে। আগে আমরা ছাত্রদের হাসপাতালের ডেফিনেশান শেখাতাম যে হসপিটাল ইজ এ প্লেস ফর ট্রিটমেন্ট এ্যান্ড কেয়ার অব পেসেন্টস। ১৪ বছরে বামফ্রন্ট সরকারের শাসনের পর হসপিটালের ডেভিনেশান নুতন

করে হয়েছে। এখন হচ্ছে হসপিটাল ইজ এ প্লেস হোয়ার পেসেন্টস এনটার ভার্টিক্যালি এ্যান্ড কাম ব্যাক হরিজেনট্যালি। যখন হসপিটালে রুগী যাচ্ছে তাকে ধরাধরি করে ভার্টিক্যালি নিয়ে যাওয়া হয় কিন্তু হসপিটালের এমন অবস্থা যে তাকে হরিজেনট্যালি বলো হরি, হরিবোল দিয়ে নিয়ে আসতে বাধ্য হচ্ছে। এই হচ্ছে অবস্থা। আজকে গ্রামবাংলা থেকে অনেক বিধায়ক এখানে এসেছেন। তাদের সকলের এই অভিজ্ঞতা আছে যে গ্রামের হাসপাতালগুলিতে ডাক্তার নেই, তারা ডাক্তার পায়না। আমি বিরোধিতা করছি এই কারণে যে গ্রামের হাসপাতালগুলিতে ডাক্তার নেই, নার্স নেই, ঔষধপত্র ইত্যাদি বিভিন্ন সমস্যার কথা রাজ্য পালের ভাষণে উল্লেখ নেই।

[5.55 - 6.05 p.m.]

স্যার, রাজ্যপালের ভাষণের চতুর্থ পাতার ১২ নং প্যারায় লেখা আছে, "আমার সরকার শহরাঞ্চলের উন্নয়ন ও পানীয় জল, অনাময় ব্যবস্থা, স্বাস্থ্য ইত্যাদির মতো পৌর সুযোগসুবিধাগুলি প্রসারিত করার ওপর সবিশেষ গুরুত্ব আরোপ করে থাকেন।" অথচ আমরা লক্ষ্য করছি এই ভাষণের কোথাও গ্রাম বাংলার মানুষের পানীয় জলের সমস্যার কথার উল্লেখ নেই। স্যার, আমি আমার কেন্দ্রের বি ডি ও অফিসের লিখিত ডকুমেন্ট দেখাতে পারি যে, ওখানে ২০০র বেশী নলকূপ অকেজো হয়ে পড়ে আছে। বামফ্রন্টের ১৪ বছরের রাজত্বকালের ইতিহাসে এই অবস্থার সৃষ্টি হয়েছে। ১৪ বছরধরে বামফ্রন্ট সরকার অকেজো নলকূপগুলিকে ঠিক করে গ্রামের মানুষকে একটু জল খাওয়াবার ব্যবস্থা পর্যন্ত করতে পারে নি এবং একথার উল্লেখ রাজ্যপালের ভাষণের কোথাও নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সায়াহ্ন-বেলায় এই হাউসের বেশীরভাগ বিধায়কই কেটে পড়েছেন। তবুও আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রী শ্যামলবাবুর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তিনি দয়া করে একবার বাগনানে গিয়ে সেখানকার বাস পরিবহণের অবস্থা যদি দেখে আসেন তাহলে নিশ্চয়ই বুঝতে পারবেন যে, ১৪ বছরে বামফ্রন্ট সরকার রাজ্যের পরিবহন সমস্যাকে কি দৃষ্টি দিয়ে দেখছে। স্যার, বাগনান-বাইনান, বাগনান-খালনা, বাগনান-শিবগঞ্জ, বাগনান-আমতা, বাগনান-কমলপুর প্রভৃতি রুটে বাসের সংখ্যা কত এবং মানুষ কি ভাবে যাতায়াত করে তা তিনি বাগনান স্টেশনে গেলেই রিয়েলাইজ করতে পারবেন। রাজ্যপালের এই ভাষণ পড়ে আমার মনে হচ্ছে যে, সরকারে কোন সমস্যারই রিয়েলাইজেশন নেই। সত্যকে স্বীকার করে নিয়ে সমস্যার সমাধান করার ডিটারমিনেশান রাজ্যপালের এই ভাষণের মধ্যে উল্লিখিত হয় নি বলেই আমি এর বিরোধিতা করছি।

**শ্রীপরেশ নাথ দাস ঃ** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে উত্থাপন করেছেন এবং সে ভাষণকে অভিনন্দন জানিয়ে যে প্রস্তাব এখানে আনা হয়েছে সে প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা রাখতে চাই। এই রাজ্যে চতুর্থবার বামফ্রন্ট সরকারকে সাধারণ মানুষ নির্বাচিত করে পাঠিয়েছে এবং আমরা এটা লক্ষ্য করছি যে, দিনের পর দিন কংগ্রেস (আই) শেষ হয়ে যাচ্ছে। গোটা পশ্চিম বাংলা থেকে এবং ভারতবর্ষের মাটি থেকে তারা শেষ হয়ে যাচ্ছে। কারণ তারা যে নির্বাচনী ইস্তাহার প্রতিবার সাধারণ মানুষের সামনে রাখে সেই ইস্তাহার অনুযায়ী তারা কাজ করে না, মানুষের সংগে তারা বিশ্বাসঘাতকতা করে চলে। অপর পক্ষে বামফ্রন্ট যে নির্বাচনী ইস্তাহার মানুষের কাছে রাখে সে ইস্তাহার অনুযায়ী বিভিন্ন কাজকে তারা বাস্তবে রূপায়িত করার চেষ্টা করে। অর্থাৎ একটা মরণ কাঠি এবং আর একটা জিওন কাঠি। কংগ্রেস (আই) দিনের পর দিন শেষ হয়ে যাচ্ছে, এবং বামফ্রন্ট দিনের পর দিন পুনর্নির্বাচিত হয়ে আসছে। অতীতের বিভিন্ন সময়ে কংগ্রেস (ই)-র সাধারণ মানুষের কাছে দেওয়া বিভিন্ন বড় বড় প্রতিশ্রুতির কথা আমরা জানি। তাঁরা সমাজতান্ত্রিক ধাঁচের সমাজ গঠনের কথা বলেছিলেন। তাঁরা বেকারী দূর করার প্রতিশ্রুতি তাঁদের নির্বাচনী ইস্তাহারে দিয়েছিলেন। তাঁরা গরীবী হটাবার কথা বলেছিলেন জিনিসপত্রের দাম বৃদ্ধি রোধ করে দাম কমাবার কথা বলেছিলেন। কিন্তু তাঁরা এই সমস্ত কোন কাজই করেন নি। ফলে স্বাভাবিক-ভাবেই আজকে তাঁরা কোণঠাসা হয়ে যাচ্ছেন। অপর পক্ষে বামফ্রন্ট সরকার এই কয়েক

বছরে সাধারণ মানুষের আশীর্বাদ নিয়ে এগিয়ে চলেছেন। এই সরকার পশ্চিমবঙ্গে প্রথম ক্ষমতায় এসেই পশ্চিম বাংলার নীচের তলার মানুষদের ক্রয়ক্ষমতা বাড়াবার চেষ্টা করেছেন। আমাদের সমাজের সব চেয়ে নীচের তলায় যেসমস্ত মানুষরা বসবাস করেন— গরীব কৃষক, প্রান্তিক চাষী, ক্ষেতমজুর প্রভৃতির মজুরী বাড়াবার চেষ্টা করেছেন। ফলে আমরা লক্ষ্য করছি আজকে গ্রামাঞ্চলে ক্ষেতমজুরদের ১৭ টাকা থেকে ২৫ টাকা পর্যন্ত মজুরী হয়েছে। তারপরে জোতদার জমিদাররা পূর্বের মত আর যাতে যখন তখন তাদের উচ্ছেদ করতে না পারে তার জন্যও প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। ভূমিহীন মানুষদের হাতে ভূমি তুলে দেওয়া হয়েছে। আমরা সেটা লক্ষ্য করেছি, গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে মাত্র ৩০ ভাগ জমি নিচের তলার মানুষের হাতে আছে আর ৭০ ভাগ জমি যেখানে বড় বড় জোতদার-জমিদারদের হাতে আছে সেখানে পশ্চিমবাংলার ক্ষেত্রে তুলনামূলকভাবে ৭০ ভাগ জমি নিচের তলার মানুষের কাছে গেছে। স্বাভাবিকভাবেই তাদের ক্রয়-ক্ষমতা বেড়েছে এবং তার সাথে-সাথে আছে সেচের ব্যবস্থা এবং অন্যান্য আনুষঙ্গিক সাহায্যের ফলে পশ্চিমবাংলায় কৃষিক্ষেত্রে একটা উল্লেখযোগ্যভাবে উৎপাদন বৃদ্ধি করতে সাহায্য করেছে। অপরদিকে লক্ষ্য করছি, গোটা ভারতবর্ষের উৎপাদন কমেছে, কেন্দ্রীয়সরকার তার লক্ষ্যমাত্রা ধরে রাখতে পারছেন না, অপরদিকে পশ্চিমবাংলার উৎপাদন দিনের পর দিন বেড়েছে। অপরদিকে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি, আমাদের যে তাঁত শিল্প আছে তার মাধ্যমে তন্তুশ্রী, তন্তুজ এবং মঞ্জুষা উল্লেখযোগ্য স্থান দখল করতে পেরেছে। এর সাথে আছে চর্ম শিল্প এবং রেশম শিল্প। এইসব ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। আমাদের বিরোধী দলের বন্ধুরা স্বাভাবিকভাবেই বেকার সমস্যার কথা বলেছেন। দেশে বেকার বাড়ছে। হ্যাঁ, দেশে বেকার বাড়ছে, আমি তাদের সঙ্গে একমত। কিন্তু কিছু কিছু লোককে তো চাকরী দেওয়া হয়েছে। আরো বেশী চাকরী দেওয়া হলে আপনাদের সাথে আমিও খুশী হতাম। কিন্তু চাকরী দেওয়ার দায়িত্ব তো কেন্দ্রীয়সরকারের— এটা জেনে রাখা উচিৎ। আমাদের দেশে ভারী শিল্প মোটেই গড়ে ওঠেনি। ডাঃ বিধান চন্দ্র রায় চলে যাওয়ার পর - ঐ একটি মাত্র দুর্গাপুরে ভারী শিল্প গড়ে উঠেছিল - আর কোন ভারী শিল্প গড়ে তোলার কোন প্রচেষ্টা কেন্দ্রীয়সরকারের তরফ থেকে করা হয়নি। এরজন্য কি আমরা দায়ী? যে সমস্ত শিল্পগুলি ছিল সেই শিল্পগুলিও দিনের পর দিন রুগ্ন হয়ে যাচ্ছে। রুগ্ন শিল্প অধিগ্রহনের দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকার বহন করছেন না। বামফ্রন্ট-সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে ১০/১২টি রুগ্ন শিল্পকে অধিগ্রহন করার চেষ্টা করেছেন এবং কতকগুলোর রুগ্ন শিল্পের পাশে এসে দাঁড়িয়েছেন। সেখানে যে সমস্ত শ্রমিকরা কাজ করছেন তাঁরা যাতে ছাঁটাই না হয়ে যান তারজন্য উল্লেখযোগ্য পদক্ষেপ গ্রহণ করেছেন। আর কংগ্রেসীরা ১৯৫৬ সালে যে বিল এনেছিলেন যারফলে আমরা লক্ষ্য করলাম, পশ্চিমবাংলা শিল্পক্ষেত্রে স্বাধীনতার প্রাককালে যেখানে প্রথম স্থানে ছিলেন ধীরে ধীরে অনেক নিচে নেমে গেছে। এরজন্য দায়ী কে ? এর মূল দায়ী হচ্ছেন আপনারা। আপনারা যে মাশুল সমীকরণ নীতি গ্রহন করেছেন .সেই নীতি গ্রহন করার ফলে পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ গ্রহন করা হয়েছে বলে আমি মনে করি। এই মাশুল সমীকরণ নীতি তুলে দেওয়া উচিৎ। কিন্তু কেন্দ্রীয় সরকার তা করেননি। আপনারা গিয়ে বলুন যে মাশুল সমীকরণ প্রত্যাহার করুন। এই মাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করা হলে পরে দেখবেন কয়েক বছরের মধ্যে অর্থাৎ ৮/১০ বছরের মধ্যে পশ্চিমবঙ্গ আবার সেই স্থান গ্রহন করবে। এতদসত্বেও পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি, অনেক শিল্প কলকারখানা এখানে গড়ে ওঠার ফলে উৎপাদন বেশ ভাল জায়গায় এসেছে। এখানে আপনারা আইন-শৃঙ্খলার কথা বললেন। গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটি মাত্র রাজ্য যেখানে আইন-শৃঙ্খলা খুবই ভাল। আপনারা এখানে রিগিং-এর কথা বলেছেন, সন্ত্রাসের কথা বলেছেন। কিন্তু আমি বলতে চাই, আপনারাই এখানে প্রতিটি বুথে রিগিং করেছেন, প্রতিটি নির্বাচন ক্ষেত্রে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করেছেন। নির্বাচনের প্রাক্কালে প্রতিটি জায়গায় মস্তান বাহিনী নামিয়ে দিয়ে নির্বাচনে জয়লাভ করার চেষ্টা করেছিলেন। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় অসিত মিশ্র কি দোষ করেছিল? তাকে নৃশংসভাবে খুন করলেন। নবগ্রামের আরমান হাজি আপনাদের কি দোষ করেছিল? তাকেও নির্বাচনের প্রাক্কালে খুন করলেন।

[6.05 - 6.15 p.m.]

নবগ্রাম থানার বাগিরাপাড়ার ১০৩, ১০৪, এবং ১০৫ নং বুথে কেন আপনারা মস্তান বাহিনী নামিয়ে দিয়েছিলেন এবং ১০।১২ রাউন্ড গুলি চালিয়েছিলেন? আপনারা বলতে পারবেন কেন খরগ্রামের শেরপুর হাটে নির্বাচনের কয়েক দিন পর মাস্তান বাহিনী নামিয়ে আমাদের চারজন কর্মীকে খুন করিয়েছিলেন? এখানে খুন সন্ত্রাসের কথা বলছেন, কিন্তু এটা প্রতিরোধ করবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন? বরং মাস্তান বাহিনীকে উস্কে দিয়ে এটা ঘটাচ্ছেন। আজকে যে নতুন পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে আমাদের চিন্তা করতে হবে, কারণ খুন সন্ত্রাস মৌলবাদ আজকে ভারতবর্ষের ক্ষেত্রে চ্যালেঞ্জ হিসাবে দেখা দিয়েছে। কিন্তু আপনারা মৌলবাদের বিরুদ্ধে লড়াই করবার পরিবর্তে তাদের সঙ্গে হাত মেলাচ্ছেন। আপনারাই মুসলিম নারীর স্বাধীনতা হরণ করেছেন। আজকে যে রাম জন্মভূমি বিতর্কের সামনে এসেছে সেটাও এসেছে সেটাও এনেছেন আপনারা। কারণ আপনারা যদি সেখানে পূজা করবার অধিকার না দিতেন, তালা খুলতে না দিতেন, তাহলে এটা আসতো না। কাজেই মুখে আপনারা মৌলবাদের বিরুদ্ধে কথা বললেও কার্যক্ষেত্রে আপনারা তাদের সঙ্গে হাত মেলাচ্ছেন। তাই বলি, আপনারা গঠনমূলক বক্তব্য রাখবেন। এই বলে যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাতে সমর্থন করে শেষ করছি।

**শ্রীআবদুস সালাম মুন্সী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের অসত্য, সারবস্তুহীণ ফাঁকা ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তৃতা শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে কোন কথা এতে নেই। আমি কালীগঞ্জ ৭২ নম্বর নির্বাচন কেন্দ্র থেকে জিতে এসেছি। আপনার অবগতির জন্য জানাই, শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষের মধ্যে রামনগর ক্যান এ্যান্ড সুগার কোম্পানী একটা এষ্টাব্লিসড সনসার্ণ, কিন্তু বামফ্রন্ট সরকারের ১৪ বছর শাসনকালের বিগত ৭।৮ বছর ধরে সেটা বন্ধ হয়ে রয়েছে। ফলে সেখানকাব চাষীরা ১৯৮২ থেকে তাদের আটকে থাক ১৩ লক্ষ টাকা সেই কোম্পানীর কাছ থেকে এখনও পায়নি। এবং আমি মনে করি, সেখানকার আর এস পি সংগঠন ওয়ার্কারস্‌ পার্টির নেতা দেবসরণবাবু এবং অন্যান্যদের যোগসাজোসে মালিকদের সঙ্গে গাঁটছড়া বেঁধে রামনগর মিলকে প্রকারান্তরে ৭।৮ বছর ধরে বন্ধ করে রেখেছেন। বেকারত্বের জ্বালায় যখন যুবকেরা জ্বলছে, ৪৮ লক্ষ যেখানে বেকার, সেখানে বামফ্রন্ট সরকার একটা লব্ধপ্রতিষ্ঠ কারখানাকে বন্ধ করে দিয়ে প্রকারান্তরে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে ১০ হাজার মানুষকে কর্মহীণ করে দিয়েছেন। সেখানকার কর্মচারীরা আজকে দীনমজুরে পরিণত হয়েছেন। সেখানকার যারা রিটেয়ার কর্মচারী তাদের গ্রাচুয়িটি এবং পি এফ-এর প্রায় ৬৭ লক্ষ টাকা তারা বঞ্চিত হয়ে আছে, তা ছাড়া আরো ৭ লক্ষ টাকা তারা পাবে। সেই রামনগর ক্যান এ্যান্ড সুগার মিল কেন বন্ধ হয়ে আছে সেই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। তাই আমি এই ভাষণের বিরোধিতা করছি। শুধু রামনগর ক্যান এ্যান্ড সুগার মিল নয়, নদীয়া মিনি সুগার মিল যেটা জামালপুর, পাগলাচন্ডী নদীয়ায় অবস্থিত সেটা ৪-৫ বছর চলার পর বন্ধ হয়ে যায় বামফ্রন্ট সরকারের ব্যর্থ শিল্পনীতির ফলে যেখানে ৪-৫ হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হত প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বেকার ছেলেদের ঘুষের ফাঁদে তাঁদের ফেলে দেওয়া হয়েছে। সেখানে বেকার ছেলেরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নিজেদের নাম বের করতে গিয়ে হাজার হাজার টাকা ঘুষ দিচ্ছে এবং ঘুষ দিয়ে নাম বের করছে। তারপর যেখানে তারা ইনটারভিউ পায় এবং সেখানে যদি এমপ্লয়েড হয় তাহলে সেখানে ২০।২৫ হাজার টাকা ঘুষ দিয়ে চাকুরী পেতে হয়। এমপ্লয়পেমন্ট এক্সচেঞ্জে অবাধ ঘুষের ব্যবস্থা চালু করা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই, তাই আমি এর প্রতিবাদ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যের উন্নতির ব্যাপারে নাকি পশ্চিমবঙ্গ সরকার যথেষ্ট উন্নতি করেছে, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এটা বলা হয়েছে। স্যার, আমি এখানে কালিয়াগঞ্জের স্বাস্থ্যকেন্দ্রের ব্যাপারে দৃষ্টি

আকর্ষণ করছি। আমরা জানি ১৯৭৩-৭৪ সালে কালিয়াগঞ্জ উপস্বাস্থ্যকেন্দ্র তৈরী করা হয়েছিল। আজকে সেখানে জনগনের স্বার্থে কি উন্নতি করা হয়েছে ? আমরা জানি সেখানকার উপস্বাস্থ্যকেন্দ্রগুলি অবস্থা অত্যন্ত খারাপ, সেখানকার ৪টি উপস্বাস্থ্যকেন্দ্রে দরজা-জানালা নেই, ডাক্তার নেই, ঔষধ নেই। গরীব মানুষদের জন্য যে স্বাস্থ্যকেন্দ্র করা হয়েছিল সেখানে গরু ছাগল বাস করছে। স্বাস্থ্যকেন্দ্রের উন্নতি কিছু হয় নি। আর একটা সাবসিডিয়ারী হেলথ সেন্টার যেটা জুড়ানপুরে অবস্থিত, যেটা ১০টি শয্যাবিশিষ্ট হাসপাতাল সেটা কেন বন্ধ হয় সেই ব্যাপারে এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। যাতায়াতের উন্নতি করা হয়েছে বলা হয়েছে রাজ্যপালের ভাষণে। ২৪ পরগনা জেলার টাকিতে ৩৪নং জাতিয় সড়ক কাটোয়াঘাট থেকে দেবগ্রাম পর্যন্ত যেটা নদীয়া এবং বর্ধমান জেলার সংযোগ স্থাপন করেছে সেই রাস্তাটা পশ্চিমবাংলার ১৪ বছরের বামফ্রন্ট সরকারের শাসনের ফলে এমন অবস্থা হয়েছে যে ওই রাস্তার উপর যদি ৪০ মাইল স্পীডে কালিয়াগঞ্জ থেকে দেবগ্রামে যান তাহলে ১০ দিন হাসপাতালে ভর্ত্তি থাকতে হবে। এতদাঞ্চলের মানুষকে অপমান করার জন্য বৃদ্ধাঙ্গুলি দেখিয়ে ওই রাস্তার কিছু করা হয় নি, ওই রাস্তাটি একটা শূয়োরের খোঁয়াড়ের মতো করে রাখা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মৌলবাদের কথা বলা হয়েছে। আমি বলতে চাই এই মৌলবাদ পশ্চিমবাংলায় ১৯৭৭ সাল থেকে তলে তলে কারা নিয়ে এসেছে? কারণ ১৯৭৭ সালের ....................

(এই সয়ম মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রীযোগেশ চন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় প্রবীন এবং নবীন যে সমস্ত সদস্যবৃন্দ আছেন তাঁদের প্রত্যেককে অভিনন্দন জানিয়ে গত ১৮ই জুলাই মাননীয় রাজ্যপাল যে অভিভাষণ দিয়েছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা বলবো।

[6.15 - 6.23 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার একজন নবীন সদস্য হিসাবে এখানে আসার আগ মূহুর্ত পর্যন্ত আমার কৌতূহল ছিল, মোহ ছিল। গত তিনদিন ধরে যে সমস্ত আলোচনা, সমালোচনা এখানে উত্থাপিত হচ্ছে, বিশেষ করে বিরোধী দলের যে ভূমিকা দেখছি, আমি আশা করেছিলাম তাঁরা একটা গঠনমূলক ভূমিকা নেবেন। দীর্ঘ ১৪ বছর বাদে মাননীয় সিদ্ধার্থ শংকর রায় মহাশয়ের নেতৃত্বে এখানে যখন একজন শক্তিশালী নেতার আবির্ভাব ঘটল দেশের এই সংকটকালে, প্রথমদিন আমরা শুনেছিলাম দেশের অবস্থা ভয়ংকর, এই সন্ধিক্ষণে আমরা চেয়েছিলাম বিরোধী দল একটা গঠনমূলক ভূমিকা নেবে। কিন্তু আমরা হতাশ হয়েছি, নিরাশ হয়েছি। আমার বারেবারে মনে পড়ছে, সেই ভোলা ময়রা যেন তার দলবল নিয়ে বসে আছে এখানে খিস্তি খেউড়ের জন্য। আমি গ্রামের ছেলে, কৃষক পরিবারের ছেলে। আমি কি দেখেছি? জীবনের অভিজ্ঞতা দিয়ে আমি দেখেছি কংগ্রেস এখানে ২৮ বছর এবং দিল্লীতে ৪২ বছর শাসন করেছে এবং গ্রাম বাংলার কি দুর্গতি। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট তার শুভ লগ্ন থেকে যাত্রা শুরু করেছে। গ্রামের মানুষের হাতে ক্ষমতা তুলে দিয়ে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কাজ জাতির জনক মহাত্মা গান্ধী ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা স্বাধীনতার সূচনাকালে বলে গিয়েছিলেন-বামফ্রন্ট শুরু করেছে। অথচ কংগ্রেসীরা এটা রূপায়িত করেনি। ক্ষমতার মূলে থেকে গেছে সেই পূঁজিপতিরা সেই সমস্ত লোকেরা, বড়লোকেরাই ক্ষমতায় গেছে। তাই মাননীয় রাজ্যপাল পঞ্চায়েতের ভূমিকার প্রশংসা করেছেন। সেই পঞ্চায়েত গ্রামের সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষের কাছে চোখের মণির মত। সেই পঞ্চায়েতের আমি ভূয়সী প্রশংসা করছি এবং মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি। দেশের পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, দীন মজুর রাষ্ট্রের যে ক্ষমতা তার স্বাদ পেয়েছে। আমলাতন্ত্রের চোখ রাঙানীকে তাদের সহ্য করতে হচ্ছে না। ক্ষুদ্র সেচের

মাধ্যমে ছোট কৃষক, প্রান্তিক চাষী তাদের জমিতে দুই তিন বা চারবার ফসল করার সুযোগ পাচ্ছে। জলপাইগুড়ির ফলাকাটায়, যেখানে আমার নির্বাচনী কেন্দ্র সেখানে নতুন নতুন ফসল হচ্ছে। সেখানে আলু, কপি প্রভৃতি শীতকালীন ফসল ক্ষুদ্র সেচের মধ্যে দিয়ে করছে এবং এরফলে তাদের মনে যথেষ্ট আশার সঞ্চার করছে আগামী দিনগুলোতে। এই অবস্থা আগে ছিল না। আগে চাষী পরিবারকে কুখ্যাত মহাজনী প্রথায় ঋণ নিতে হতো। এখন ঐ ঋণ প্রথা থেকে মুক্ত হয়েছে। পঞ্চায়েত প্রক্রিয়ার মার্ধমে, বিভিন্ন প্রক্রিয়ার মাধ্যমে , বিভিন্ন প্রক্রিয়ার মধ্যে দিয়ে, ডি. আর. ডি. এ. র মাধ্যমে এখন সহজে সে লোন নিতে পারছে এবং জীবন-জীবিকা নির্বাহ করছে। তাই আমি রাজ্যপালের ভাষণের প্রশংসা করছি। যেহেতু ব্যক্তিগতভাবে পেশায় আমি শিক্ষক, সেইহেতু শিক্ষা সম্বন্ধে আমি দু'চার কথা বলবো। মাননীয় অধ্যক্ষ মহাদোয়, আপনি জানেন '৭৭ সালের আগে পর্যন্ত পশ্চিমবাংলায় যে শিক্ষা ব্যবস্থা ছিল, যে শিক্ষক শিক্ষাদান করতেন তাঁদের এবং শিক্ষালয়গুলির অবস্থা কি ছিল। ভাঙা ঘর, ভাঙা চাল, শিক্ষকের ছেঁড়া জামা, ছেঁড়া জুতো, তখনকার শিক্ষকদের অবস্থা কি রকম ছিল তা যদি বলতে হয় তাহলে সেটা ছিল এই রকম যে, কোন মেয়ের বাপ মেয়ে দিতে রাজী হতো না। আজকে গ্রামে, শহরে যেখানে যাবেন, সমস্ত স্তরে শিক্ষক এক কাঠামোর মধ্যে দিয়ে এগিয়ে চলেছেন দেখা যাবে। নতুন নতুন স্কুল, কলেজ তৈরী হয়েছে যে হারে সেগুলো ক্রমশঃ এগিয়ে যাচ্ছে। এই তো আমাদের ওখানে, ফলাকাটা, ধূপগুড়িতে কোনদিন কলেজ নির্মিত হবে একথা আমরা স্বপ্নেও ভাবতে পারিনি আগে। সেখানে তিন চারটি হায়ার সেকেন্ডারী স্কুলও নির্মিত হয়েছে। গ্রামে যে এগুলো হবে এটা স্বপ্নেও ভাবতে পারিনি। কংগ্রেস আমলে ১০ বছরেও অরগ্যানাইজেশান করে সেখানে একটিও স্কুল স্থাপন করা যায় নি। এবং সেই সময়ের কংগ্রেস এম এল এ যোগাদানন্দ মহাশয়ের কাছে আমাদের আবেদন করতে করতে পায়ের চটি ছিঁড়ে যাবার জোগাড় হয়েছিল। তিনি বারবারই প্রতিশ্রুতি দিয়ে গেছিলেন হবে হবে বলে কিন্তু কংগ্রেস রাজত্বে তা হয়ে ওঠেনি। এবং তার এই প্রতিশ্রুতি যে কতবড় মিথ্যা প্রতিশ্রুতি সেটা পরে আমরা জানতে পারলাম। ১৯৭৭ সালের পরে জনদরদী বামফ্রন্ট সরকার আসার পরে গ্রামের মানুষগুলোর শিক্ষাদানের যাতে উন্নতি ঘটে তারজন্য চেষ্টা চালায়। সেইজন্য এই সরকার আসার পরেই ওখানকার জুনিয়ার হাইস্কুলগুলিকে হাইস্কুল করে দেওয়া হয়। এখন এমন একটা গ্রাম পশ্চিমবঙ্গে নেই যেখানে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয় নি। কিছুক্ষণ আগে মাননীয় বিরোধীদলের সদস্য বারেবারে আইনশৃঙ্খলার কথা বললেন। আইনশৃঙ্খলার প্রশ্নে আপনাদের বলি শুনুন, আপনারা জানেন গত ২১ তারিখে কংগ্রেস সভাপতি এবং প্রাক্তন প্রধানমন্ত্রি রাজীব গান্ধীর মর্মান্তিক হত্যা হল। এতে গোটা পশ্চিমবঙ্গের সবাই স্তম্ভিত হয়ে পড়েছিল। জলপাইগুড়ি জেলা বিমূঢ় হয়ে পড়েছিল। অথচ সেইদিন রাতে ১.৪০ মিনিট থেকে কংগ্রেস গুন্ডারা তাদের দলবল নিয়ে এমন কোন জলপাইগুড়ির অফিস নেই যে তছনছ করে নি। আপনারা পরের দিন খবরের কাগজে দেখেছেন যে কি অমানবিক কান্ড তারা করেছিল। সমস্ত সিটু অফিস, সি পি এমের অফিস এবং এ বি টি এর অফিসঘর ভাঙচুর করা হয়েছিল। এমন কি সিটু অফিসের বাগানে শ্রমিকরা কাজ করছিল, তাদের মারধোর করে যেখানে কাগজপত্র জমা রাখার জায়গা থাকে সেখানে ঢুকে গিয়ে ভাঙ্গচুর করে সব নষ্ট করে দিয়েছিল। ওই যে শ্রদ্ধেয় কংগ্রেসের অনুপম সেন মহাশয় বসে রয়েছেন, যিনি নিজেকে কেউ কেটা বলে মনে করেন, তাঁকে জিজ্ঞাসা করুন, তিনি সেদিন কি করেছিলেন। তার ওই তান্ডবলীলা দেখে কংগ্রেস সভাপতি এখান থেকে তাঁকে ফোনে সাবধান করেছিলেন যে ও পথে যাবেন না। এখান থেকে বারংবার নিষেধ করা হল ফোনে যে আপনি কি করছেন, থামুন, থামুন। তার উত্তরে অনুপমবাবু জানালেন যে আমাদের নেতা মারা গেছে, এখানে এইসব গন্ডগোল তো একটু আধটু হবেই। সে কি ভয়ংকর তান্ডবলীলা। সমগ্র জলপাইগুড়ি জেলার কংগ্রেসী উৎপাতে জনগণ আতিষ্ঠ। কিন্তু আমরা এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারতাম। এবং সত্যি যদি রুখে দাঁড়াতাম তাহলে কোথায় যেতেন তারা কে জানে। ভাগ্যক্রমে সেই সময়ে আমাদের মাননীয় মন্ত্রি শ্রীবিনয়দা সেদিন শিলিগুড়ি এসেছিলেন। তিনি সেখানে থেকে আমাদের সংযত হবার জন্য আবেদন জানালেন। সেই আদেশবলে আমরা

কোনরকমই সেখানে প্রতিহিংসাপরায়ণ হই নি। সেদিন যদি সেই সংযত হবার আদেশ আমরা না শুনতাম তাহলে কোথায় যেত এই কংগ্রেস দল। সেই কংগ্রেসই আজকে এখানে আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছেন। আবার সেই কংগ্রেসই বামফ্রন্ট সরকারের সঙ্গে হাতে হাতে মিলিয়ে সহযোগীতার সঙ্গে কাজ করার কথা বলেছেন। এঁদের বোঝা দায়। এই পশ্চিমবঙ্গে একমাত্র বামফ্রন্ট সরকার আছে যে সরকার এখনো পর্যন্ত সুসংবদ্ধভাবে প্রশাসন পরিচালনা করছে এবং তার একটি সুষ্ঠ পরিচালন ব্যবস্থা আছে। এই কথা বলে এই রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন করে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এবং সভার মাননীয় সভ্যদের পুনরায় অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.23 p.m. till 1.00 p.m. on Wednesday, the 24th July, 1991 at the Assembly House, Calcutta.

## Proceeding of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 24th July, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 24 Ministers, 8 Ministers of State and 183 members.

[1.00-1.10 P. M.]

**শ্রীসুব্রত মুখার্জী :** Sir, on a Point of Order.

(Several Congress (I) Members rose to speak)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেরদিন আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আপনি তো এমনিতেই মহানুভব এবং সংসদীয় গণতন্ত্র রক্ষা করার জন্য সাউথ আফ্রিকা ঘুরে এসেছেন আপনার প্রশংসায় পঞ্চমুখ। আপনি কি মিনিমাম প্রটেকশান দেবেন না? আজকে কি কোয়েশ্চান এ্যানসার হবে না, ওরা কি ঘাস খায়, ওরা কি করেন, হোয়াই ইউ আর হেয়ার? আপনি পরিষদীয় মন্ত্রীকে বলুন, লেট দেম এ্যানসার, দিস ইজ আওয়ার প্রিভিলেজ।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** Please take your seat. I am on my legs. এখন প্রশ্ন হচ্ছে, এই সেশনটা খুব তাড়াতাড়ির মধ্যে ডাকা হয়েছে, আমাকে অনেক মন্ত্রী চিঠি দিয়েছেন যেহেতু বাজেট প্রিপারেশান চলছে তারা সেইহেতু এই অল্প সময়ের মধ্যে প্রশ্নোত্তর দিতে পারবেন না। আমি এইজন্য ১ তারিখ পর্য্যন্ত প্রশ্নোত্তর স্থগিত রেখেছি। এটা কোন মন্ত্রীর ব্যাপার নয়, কথাগুলি বুঝে নিন, আমি মনে করি কোনদিন হয়ত একটা প্রশ্নোত্তর এল, কোনদিন হয়ত ২টি এল, তাই এটা আকচুপাকচু করে না আসাই ভাল।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোঝা গেল যে কোয়েশ্চেন উত্তর না আসার জন্য আপনি সব ব্যবস্থা করেছেন। আপনি তো হাউসের কর্তা, আপনি যা খুশি করতে পারেন। তবে আমার আপনাকে ফ্রাঙ্ক সাবমিশান, ফ্রাঙ্ক কনফেসান যদি এটাই বিকল্প হয় তাহলে আপনি বিধানসভা তাড়াতাড়ি ডাকলেন কেন, পরে ডাকতে পারতেন। আমরা যখন প্রশ্ন দিয়েছি — আমাদেরও তাড়াতাড়ি আছে, আপনাদেরও অনেক কাজ আছে, এইগুলি করতে হবে, তার মানে হাউস চলছে আপনাদের স্বার্থে, অথচ আপনি বলেছেন হাউস বিরোধীদের জন্য, মুখ্যমন্ত্রী বলেছেন হাউস বিরোধীদের জন্য, বিরোধীদের যদি কোন কাজ না করা হয় তাহলে হাউস বিরোধীদের জন্য নয়। অর্থাৎ সরকার পক্ষের কাজ করার জন্যই হাউস ডাকা হয়েছে; তাদের সুষ্ঠনীতি পরিচালনার জনাই হাউস ডাকা হয়েছে। আমাদের বিরোধীদের কোন সুবিধা নেই। গণতন্ত্রের পদ্ধতিতে বলার কোন সুযোগ নেই। পশ্চিমবাংলার মানুষের কথা বলার কোন সুযোগ নেই। স্যার, তাহলে আপনি বলে দিন, House is meant for the opposition, not for the ruling

party to transact their Business.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার আপনি পুরোনো মানুষ। আপনি সহানুভূতিশীল বলেই মনে করি। আমি আপনার রুল ৩৪,৩৫,৩৬ রুলসে আপনার দৃষ্টি আকর্ষন করছি। আপনি এই হাউস সমাপ্ত করেছেন থার্ড জুলাই, টু ডে হ্যাপেনস টু বি টোয়েন্টি ফোর্থ জুলাই। স্যার, এর মধ্যে এখানে বলা আছে, টুয়েলভ ডেজের মধ্যে নোটিশ দিতে হবে এবং ওঁদের প্রস্তুত হওয়া দরকার। মন্ত্রিসভা গঠিত হয়েছে জুন মাসে, মোটামুটি কমপ্লিট হয়ে গিয়েছিল, দু, একজনকে নিয়ে কনট্রোভার্সি ছিলো। আপনি বলুন কি লজিক থাকতে পারে? কি সঙ্গত কারণ থাকতে পারে? দে ক্যান নট এলিশিট ইনফরমেশান ফ্রম দেয়ার ডিপার্টমেন্ট। আপনি বলুন কি যুক্তি থাকতে পারে? এখানে যদি একটা অ্যাডমিনিস্ট্রেশন থাকে অ্যাকর্ডিং টু কনস্টিটিউশন তাহলে গভর্ণমেন্ট উত্তর দেবেন? বিরোধীপক্ষের জানবার কি সুযোগ আছে? একটা জাম্বো জেট মন্ত্রিসভা গঠিত হয়েছে। দে আর সাপোজ টু ডু দেয়ার ওয়ার্কস বাই দিস টাইম। আদার দ্যান লীডার অফ দি অপোজিশান আমরা এখানে প্রশ্ন করেছি, আমরা এনটাইটেল উত্তর পাবার, ইনফরমেশান পাবার। সর্ট নোটিশ করছিনা কারণ এতে মন্ত্রির সম্মতি লাগে, কিন্তু আমরা প্রশ্ন করেছি, প্রশ্ন জমা দিয়েছি, বারো দিনের মধ্যে উত্তর দেবার কথা। কিন্তু আপনিই বলুন কেন আমরা কোশ্চেনের উত্তর জানতে পারবো না? আপনার এক্তিয়ার আছে। আমাদের দুর্ভাগ্য এটা। হাউস অফ কমন্সে, স্পীকার দু সাইডের কথা শুনে বক্তব্য রাখেন। You cannot participate in debates, though you have done this on several occasions. I was not present at that time. I have seen those reports. হাউস অফ কমন্সে স্পীকার দু পক্ষের বক্তব্য শোনেন, ইন কনসালটেশান উইথ দি ক্রাউন এবং তারপর সাম আপ করেন। We are capable of eliciting information with your permission from the Treasury Bench. কিন্তু সেই প্রাকটিশ এখানে নেই। কেন এই অধিকার থেকে বঞ্চিত করবেন? কতদিন ধরে এই রকম চালিয়ে যাবেন? ডু ইউ সাপোর্ট দিস? রুল তুলে দিন। বাইরে রুল নেই কিন্তু হাউসের মধ্যে রুল থাকবেনা কেন? আমাদের চেয়ারকে ক্রমাগত বঞ্চিত করে যাবেন? ইউ উইল প্রোটেকট দি ট্রেজারী বেঞ্চেস? একটা জাম্বো জেট ট্রেজারী বেঞ্চ। প্রশ্ন আমরা করেছি, লীডার অফ দি অপোজিশান করেননি। লীডার অফ দি আপোজিশান করলে ওই দিনেই উত্তর দিতে হয়। এই প্র্যাকটিশ এষ্টাব্লিশ ইন দি পার্লামেন্টারী ডেমোক্রাসী। উই আর পুটিং কোশ্চেন। আজকে এতবড় মন্ত্রিসভা, তাঁরা উত্তর দেবেনা? আপনি কনটিনিউয়াস ওঁদের প্রোটেকশান দেবেন? ওঁদের প্রিভিলেজ দেবেন? সুব্রতবাবু, সত্য বাপুলী এবং আপনিও কনভেনশান চালু করেছেন হাউস বিলংস টু দি অপজিশান। But you are not protecting the rigthts of the opposition. We are all elected members. You are not protecting our rights. Better you drive us away. স্যার, এতো আমাদের গলা কাটা হচ্ছে। ওঁরা চীৎকার করছে, ওঁরাই অপকর্ম করছে। আপনার কাছে একটা স্যাটিসফ্যাকটারী উত্তর চাই। What are the limitations, we are the constraints for this jumbo jet ministry to give reply. রুল অফ ল, অ্যাডমিনিস্ট্রেশান যদি থাকে তাহলে আমরা কেন উত্তর পাবো না? এই পয়েন্ট অফ অর্ডারের ভীষণভাবে উত্তর চাই। লীডার অফ দি অপজিশান করছে না। We are putting questions. The members of the Treasury Bench are also entitled to put questions for eliciting information from the Govt.

**[ 1-10 – 1-20 p.m.]**

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই, যে আপনি ওদের নীলকণ্ঠ হয়ে কত বিষ গ্রাস করবেন। ওদের আজকে ৪৫ জনের মন্ত্রিসভা করা হয়েছে তৎপরতা বৃদ্ধির জন্য, ওদের মন্ত্রিসভা বড় করা হয়েছে কলেবর বৃদ্ধি করার জন্য। আপনি আজকে যে কথা বলছেন, তাতে

মনে হচ্ছে যে এর আগে বাজেট সেশান কোনদিন হয়নি, বাজেট সেশনে কোশ্চেন অ্যানসার কোনদিন হয়নি। এরকম অন্যকোন প্রিসিডেন্স, আপনি দেখাতে পারেন কোথায় এই মন্ত্রিসভা আরও তৎপর হবে, তা না উল্টো ব্যাপার হচ্ছে। এটা অত্যন্ত মারাত্মক। তাই আপনার কাছে আমাদের আবেদন, আপনি আপনার সিদ্ধান্ত পুণর্বিবেচনা করুন। গত ১৮ তারিখ থেকে হাউস খুলেছে, আর আজকে আপনি বলছেন ১লা আগষ্ট থেকে কোশ্চেন অ্যানসার আরম্ভ হবে। তাদের এই ল্যাপসেসগুলি পশ্চিমবাংলার জনসাধারণের কাছে তাদের একটা ডিসক্রেডিট, যে তারা কোশ্চেন অ্যানসার দিতে পারে না। এর থেকে আর কি দূরাবস্থা এদের হতে পারে। আপনি ওদের হয়ে আর কত গরল পান করবেন, তাই আমি আপনার কাছে আবেদন করছি আপনি আপনার সিদ্ধান্ত পুণর্বিবেচনা করুন।

**শ্রীঅতীশ চন্দ্র সিন্হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলী ও জয়নাল আবেদিন মহাশয় যে কথা বলেছেন আমি তাদের সঙ্গে একমত। বাজেট সেশন চলাকালীন, বাজেট সম্বন্ধে মন্ত্রিমহাশয়রা খুব ব্যস্ত, এই সময় তারা প্রশ্নের উত্তর দিতে পারবেন না, এই অজুহাত দেখিয়ে এখানে প্রশ্নগুলি উপস্থাপিত হচ্ছে না এবং আপনি তা সমর্থন করছেন। আবার আপনি বলেছেন, যখন প্রশ্নগুলি আসবে তখন ভালোভাবে আসবে। এই ভালোভাবে আসবে কথাটির মানে আমি বুঝলাম না। ১লা আগষ্ট থেকে যখন প্রশ্নোত্তর পর্ব আরম্ভ হবে তখন কি আপনি প্রশ্নোত্তর পর্বর সময় বাড়িয়ে দেওয়ার ব্যবস্থা করবেন এবং যে সমস্ত খবরাখবর মন্ত্রিসভার কাছ থেকে আমাদের জানা দরকার সেই সুযোগ থেকে আমরা বঞ্চিত হব না, এই আশ্বাস কি আমরা আপনার কাছ থেকে পেতে পারি।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, সুব্রতবাবু যে প্রশ্নটা তুলেছেন এবং জয়নাল অবেদিন সাহেব রুলস্ অফ প্রসিডিওর খুলে যে কথা প্রতিষ্ঠা করার চেষ্টা করেছেন যে এই কোশ্চেন আওয়ার হচ্ছে এমন একটা সময় যখন সাধারণ সদস্যরা মন্ত্রিদের কাছ থেকে ইনফর্মেশান পান। এই যে দীর্ঘদিন কোশ্চেন প্রসিডিওর ডেভালপ করছে এর মূল লক্ষ্য হচ্ছে রাইট অফ ইনফর্মেশান। আমরা যখন হাউসে মেনশান করি বা বক্তৃতা দিই, তখন মন্ত্রিরা তা শোনে না ও জবাবও দেয়না, মুখ্যমন্ত্রীতো কোনদিন জবাবই দেয় না। কিন্তু যখন আমরা প্রশ্ন করি তখন তার জবাব পায়। আপনার অধীনে থেকেই আমরা এসব শিখেছি, কারণ আগে তো আমি হাউসে ছিলাম না। আমি লোকসভায় দেখেছি যে প্রশ্নোত্তর পর্ব এত গুরুত্বপূর্ণ যে কোন মন্ত্রী যদি বিদেশে থাকেন তাহলে তিনি ফিরে আসেন কোশ্চেন আওয়ারে অ্যাটেন্ড করার জন্য। কিন্তু এখানে এসে দেখলাম পুরোপুরি উল্টো, একমাত্র পশ্চিমবঙ্গ বিধানসভাতেই কোশ্চেন হেল্ড ওভারের ব্যবস্থা আছে। এরকম ঘটনা আমি আর কোথাও শুনিনি। পার্লামেন্টারী প্রাকটিশ এতে লঙ্ঘন হচ্ছে। আমরা একাধিকবার দেখেছি মন্ত্রিমহাশয় জবাব দিতে পারবেনা, কোশ্চেন হেল্ড ওভার লিখে দিল এবং এইভাবে হাউসকে ইগনোর করা হচ্ছে। আপনি সিদ্ধান্ত নিয়েছেন যে ১লা আগষ্ট থেকে কোশ্চেন আবার আরম্ভ হবে, সাধারণ সদস্যরা তাদের অধিকার থেকে বঞ্চিত হচ্ছে। এরজন্য আপনি দুটি জিনিস করুন, এক নম্বর হচ্ছে আজকে আপনি রুলিং দিন যে এর পরে কোন হেল্ড ওভার কোশ্চেন হবে না। কোয়েশ্চান জমা দেবার পর আর হেল্ড ওভার করা হবে না। তাই আপনার কাছে অনুরোধ যে আপনি ১লা আগস্টটাকে কমিয়ে একটু আগে করুন, আগামীকাল থেকে কোয়েশ্চন স্টার্ট করুন, কাল থেকে মন্ত্রীরা জবাব দিক, নইলে হাউসে আসা বন্ধ করুন। যদি মন্ত্রীদের প্রশ্নের উত্তর দেবার যোগ্যতা না থাকে তাহলে এখানে তাঁদের মন্ত্রী হবার কোন অধিকার নেই। এই হাউসে কোয়েশ্চেনের ব্যাপারে একটা ভাল প্রিসিডেন্ট তৈরী হোক যেটা লোকসভার ক্ষেত্রে আছে। এখানে আমাদের নিজেদের হাউসের আমরা নিজেরা আইন বানাই, এখানে আমাদের যে সুযোগ তার থেকে বঞ্চিত করবেন না। সত্যসাধন বাবু লোকসভায় ছিলেন, তিনি জানেন কোশ্চেন আওয়ারে কোন মন্ত্রী না থাকলে পার্লামেন্টারী এ্যাফেয়ার্সের মন্ত্রী উত্তর দিয়ে দেন, এমনকি কোন মন্ত্রী উপস্থিত না থাকলে সিভিরণি রেপ্রিমেন্ট করা হয়, এমনকি প্রাইম মিনিষ্টারের নিজের কোয়েশ্চন থাকলে তিনি অন্য কোথাও যান না। আমাদের এখানে সেই

হেল্‌দি প্র্যাকটিস ডেভ্‌লোপ করুন। পার্লামেন্ট সেসানের সমন ১ ঘন্টা আগে একটা ব্রিফিং সেসান হয়, সেখানে এই নিয়ে আলোচনা হয়। মন্ত্রীরা এখানে এসে ভাল করে যদি জবাব দিতে না পারেন তাহলে আপনাকে এই হাউসে তাঁদের বাঁচাতে হয়। এই দুর্বল মন্ত্রীদের আপনি বাঁচাবেন না। কাল থেকে আপনি প্রশ্ন উত্তর পর্ব শুরু করুন এবং বলে দিন আর কোনদিন হেল্ড ওভার কোশ্চেন এ্যালাও করা হবে না। ডাঃ জয়নাল আবেদিন বলেছেন ওঁরা চুড়ি শাঁখা পরে আসুন, আমি এতটা বলতে চাই না, আমি বলতে চাই ওঁরা একটু যোগ্যতার পরিচয় দিন।

**শ্রীসুদীপ বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে অনেক আলোচনা হয়েছে কোয়েশ্চান এ্যানসার নিয়ে। আমরা জানি যে সরকার পক্ষ প্রশ্ন করলে সেই প্রশ্নের সাপ্লিমেন্টারী আমরা করি এবং আমাদের কোয়েশ্চেনের সাপ্লিমেন্টারী সরকার পক্ষের সদস্যরাও করেন, সব মিলিয়ে প্রশ্নোত্তর পর্ব চলে। কিন্তু আমরা এটাও মনে করি যে সমস্ত আইন-কানুন মেনে প্রশ্নোত্তর পর্ব। আমার কাছে ২৫/৩০ টা এ্যাকসেপ্টেড প্রশ্ন এসে গেছে, তার মধ্যে আজ এবং কালকের প্রশ্ন ছিল। এক্ষেত্রে কোন রকম নরম মনোভাব না দেখিয়ে সরকারকে ঐ আসন থেকে তিরস্কার করা হোক, রেপ্রিমেন্ড করা হোক এবং সরকার পক্ষের সদস্যরা অন্ততঃ গণতন্ত্রের স্বার্থে এক্ষেত্রে বিরোধিতার প্রশ্ন না দেখিয়ে স্যার, আপনি ঐ আসন থেকে প্রস্তাব তুলুন, সকলে মিলে সরকারকে তিরস্কার করা হোক। বিভিন্ন সময় অনেক প্রস্তাব ওখান থেকে উঠেছে, সেজন্য ওখান থেকে সরকারকে তিরস্কার করার প্রস্তাব এনে সরকারকে তিরস্কার করুন। এইভাবে অবজ্ঞা এবং অবহেলা করে বাই পাস করে চলে যাবার যে প্রবণতা সেই প্রবণতা থেকে যেন এই সরকার ভবিষ্যতে আরো বেশী সচেতন থাকে, নিজেদের দায়িত্বের প্রতি অধিকতর সচেতন হয়ে উঠে।

**Mr. Speaker :** A Question arises here asto whether the speaker himself has fixed the date on 1st of August for reply of questions. Now, I would like to inform the members that the Ministers of the Ruling Party or the members of the Ruling Party or the members of the Opposition have got nothing to do in this regard. So, no question of criticising anybody arises. If anybody has to be criticised, then I am to be criticised. It is my decision. I am giving my ruling. In the last Budget Session we had very unfortunate experience that two or three or questions would become ready, some would be answered and some would be held over that was very unfortunate. To avoid these unfortunate circumstances I fixed the date as per request of the Ministers. There are many new members in this House this year. In this Budget Session we made vote-on-account first. The Central Government Budget and the State govt. Budget function simultaneously. It is a very short session. I could fix the date on 29th or 30th or 31st. But I felt that fixing it for two or three days in July would not serve any material purpose because some of the questions may be held over again. So, fixed the date with the hope and expectation that the Ministers will get prepared and ready with the questions to answer and get sufficient time to answer those questions. It will be a full Question Hour and all the answers will be given. It is our unfortunate experience in this House that on some days two or three questions were answered and

others were held over. So, the Opposition legitimately has raised this question. I have given my comments on this occasion against the Ministers. I have also passed strictures against Ministers, not that I have spared them. In this peculiar situation we passed vote-on-account for 3/4 months till the end of July. Under the circumstances, Assembly had to be summoned, Budget had to be passed. It is a very short session and there are many new Ministers here also who have elected for the first time. Practical difficulties are there. Looking into all these I have decided the best course to give them reasonble time so that they could come prepared and could understand all these things. Generally in every new House I face this I have faced it twice before. So, to avoid all these things I fixed 1st August with the hope and expectation that the Ministers will come prepared and members will be getting bold, useful answers and complete answers. I hope from the 1st of August the Ministers will come prepared.

[1-20 - 1.30 p.m.]

## NOTICES OF ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of alleged deterioration in the law and order situation in different parts of West Bengal.

The Member will get early opportunity to raise the matter during discussion on the Governor's Address which is continuing. Moreover, the Member may call the attention of the Minister concerned on the subject through Calling Attention. Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the test of the Motion as amended.

**Shri Saugata Roy :** " Sir, this Assembly now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely;

the continued clashes in the State in Which congressmen have been killed and in which houses of Congress workers have been damaged and also the Ganasakti reports that 59 CPI (M) workers have been killed in 112 days which overall show a sharp deterioration in the law and order situation."

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :-

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Inclusion of P.S. Kaligunge within the Tehetta Sub division | : | Shri Abdul Salam Munshi |
| 2. | Alleged murder of Shri Asitendra Mishra, Savapati of Hariharpara panchayat Samity, Murshidabad | : | Shri Mozammel Haque and Shri Biswanath Mondal |
| 3. | Reported closure of Ramakrishna Mission Seva Pratisthan | : | Shri Saugata Roy |
| 4. | Financial assistance for Bakreswar Thermal Power project from U. S. S. R. | : | Shri Lakshman Chandra<br>Shri Lakshman Chandra Seth |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported closure of Ramkrishna Mission Seva Pratisthan.

The Minister-in-charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on 2nd August, 1991.

## MENTION CASES

**श्री सलीव ठोप्पी :** मिस्टर स्पीकर सर, हम वहुत ही जरुरी विषय पर आपके माध्यम से सवधित मन्त्री का ध्यान आर्कषित करना चाहता हु। अपने कन्तीचूयंन्ती कुमारग्राम की ओर। मेरे विधानसभा क्षेत्र मे दो वड़ी नदी हे। चम्पक ओर सोनकोल। जिसमे हरवर्ष भयकर वाढ आ जाती हे। हजारो एकड जमीन से लगी फसल बरबाद हो जाती हे ओर जमीन का कटाव होता हं। लेकिन कटाव रोकने की व्यवस्था कभी नही किया गया हे।

मन्त्री महोदय से म अनुरोध करेंगा कि दिल्ली पार्लियामेन्ट में जो रिलिफ फण्ड की व्यवस्था कर दिया गया हं लेकिन अभी तक मेरे क्षेत्र मे नही दिया गया हें। आपके माध्यम से मन्त्री महोदय से अनुरोध करेगा कि विशेष ध्यान देकर बाढ से जो क्षातिग्रस्त हो जाता हे वह वांध देकर जमीन की रक्षा समान की रक्षा किया जाए ।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের

প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা হাওড়া জেলা জুড়ে যে সন্ত্রাসের রাজত্ব চলেছে সেটা আপনারা জানেন এবং সারা পশ্চিমবঙ্গের মানুষও জানেন। সেখানে কান্দুয়া গ্রামে যে নারকীয় ঘটনা ঘটে গিয়েছে তার কথা সারা পশ্চিমবাংলার মানুষই জানেন। স্যার, আমতা থানার জয়পুর, ভান্ডারগাছা, বাইনান থানার ঘটনা সংবাদপত্রে বেরিয়েছে। স্যার, ঐ আমতা থানারই অন্তর্গত চেতনান গ্রামে গত ১১.৭.৯১ তারিখে যে ঘটনা ঘটেছে আমি সেই ঘটনার কথা এখন বলব। সেখানে এক ভদ্রলোক থাকেন, তাঁর নাম, ডাঃ এ.আর. মল্লিক। তিনি রাজনীতি করেন না। তাঁর একমাত্র অপরাধ যে তিনি আমাদের ভোট দিয়েছেন। স্যার, কান্দুয়া গ্রামে আমাদের যারা ভোট দিয়েছেন তাদের হাত কেটে নেওয়ার ঘটনার কথা আপনারা সকলেই শুনেছেন। এখানে, এই চেতনার গ্রামে ঐ স্বনামধন্য ডাক্তার তিনি আমাদের ভোট দিয়েছেন বলে রাত্রি একটার সময় তার বাড়ীতে ঢুকে সমস্ত বাড়ী তছনছ করে দিয়েছে। তাঁর বাড়ীতে লুঠপাট করা হয়েছে এবং এমন কি সেখানে মহিলারা পর্যন্ত রেহাই পায়নি। বাড়ীর কর্তারা পালিয়ে গিয়ে বেঁচেছেন কিন্তু মহিলাদের একটি ঘরে আটকে রেখে দেওয়া হয়েছিল। সেখানে বাড়ীতে আগুন পর্যন্ত ধরানো হয়। ডাক্তারবাবুর ডিসপেন্সারিটি পর্য্যন্ত আক্রমণকারীদের হাত থেকে রেহাই পায়নি। তার ডাক্তারীর বই এবং ডিসপেন্সারী তছনছ করা হয়েছে এবং প্রায় ১ লক্ষ টাকার মত সম্পত্তির ক্ষতি করা হয়েছে। সেখানে আমতা থানায় কয়েকজনের নামে এফ. আই. আর করা হয়েছে কিন্তু কাউকে গ্রেপ্তার করা হয়নি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয়ের কাছে দাবী জানাচ্ছি যে অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রীরবীন্দ্র নাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়ায় গঙ্গার ভাঙন-রোধ কল্পে মাননীয় মন্ত্রিমহাশয় নিজে তদন্ত করেছিলেন এবং ১৪ লক্ষের মত টাকা স্যাংসান করেছিলেন ভাঙন রোধ করার জন্য। সেখানে এক ঠিকাদার-বোনাফাইড কনট্রাকটর কিছু অফিসারের সঙ্গে যুক্ত হয়ে কাজটা এখন শেষ করেন নি। কাজটা শেষ করার জন্য একটা সময় নির্দিষ্ট ছিল কিন্তু তারা মাত্র ১০ পারসেন্ট কাজ করেছেন। সেখানে নদীর জল বাড়ছে, ষাড়াষাড়ির বান আসছে ফলে সেখানকার মানুষ খুব আতংকগ্রস্ত হয়ে পড়েছেন। স্যার, যে কোন মুহূর্তে বাঁধ ভেঙে উলুবেড়িয়ার সমস্ত মানুষকে বন্যাদুর্গত করে তুলতে পারে এবং তাদের বাড়ীঘর ভেঙে যেতে পারে। যেখানে ১৪ লক্ষ টাকা স্যাংশান করা হ'ল এবং একজন বোনাফাইড কনট্রাকটরকে কাজ দেওয়া হ'ল, সেই কাজ শেষ হল না। তাহলে তাকে এই কাজ দেওয়া হল কেন? এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার ইরিগেশান সেখানে সংশ্লিষ্ট টাকা নয়ছয় করছে, কাজ হচ্ছে না। আমি বলব, এখনই সরেজমিনে তদন্ত করা দরকার যে কেন কাজ হচ্ছে না বা কবে কাজ শেষ হবে। অলরেডি এরজন্য যে মেয়াদ ছিল তা শেষ হয়ে গিয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় সেখানে পরিদর্শন করে মানুষের মুখে হাসি ফুটিয়েছিলেন।

[1.30 - 1.40 p.m.]

এ বিষয়ে তদন্ত করে ঠিক মত বাঁধ দেবার ব্যবস্থা করা হোক। এই দাবী আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রির কাছে করছি এবং বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর কাছে আমার অনুরোধ তিনি এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা সকলেই জানি যে, পশ্চিম বাংলায় বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরীর ব্যাপারে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট, বিশেষ করে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি বিগত ১৯৮৯ সালে সারা পশ্চিমবঙ্গ জুড়ে রক্ত-দানের মধ্যে দিয়ে, মাইনে দানের মধ্যে দিয়ে বক্রেশ্বর তৈরীর কথা বলেছিলেন। কিন্তু এখন সংবাদপত্রে যে সংবাদ বেরচ্ছে তা দেখে আমরা বিস্মিত হচ্ছি এবং হতাশ হচ্ছি। ওঁরা বলেছিলেন, 'রক্ত দিয়ে গড়ব মোরা বক্রেশ্বর।' ওঁরা আরো বলেছিলেন, 'বক্রেশ্বর আমাদের

আত্ম মর্যাদার প্রতীক।' আজকে আমরা দেখছি সেই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরীর কাজ সম্ভবত বন্ধ হতে চলেছে। কারণ গত বছর যে ১৩৪ কোটি টাকা স্যাংশন হয়েছিল তার মধ্যে সরকার এখন পর্যন্ত ৩৫ কোটি টাকা দিয়েছেন এবং এভাবে যে ৮৩ কোটি টাকা বরাদ্দ হয়েছে তার এক পয়সাও দেওয়া হয় নি। সব চেয়ে মারাত্মক যে সংবাদটি আমাদের সব চেয়ে বেশী বিস্মিত করছে, সেটা হ'ল বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র প্রকল্পকে প্রাইভেটাইজেশনে দিয়ে দেবার কথা নাকি ভাবা হচ্ছে! স্যার, যে বক্রেশ্বর নিয়ে দীর্ঘ চিৎকার চেঁচামেচি হয়েছিল সেই বক্রেশ্বর প্রকল্প যদি প্রাইভেটাইজেশন হয়ে যায় তাহলে তার চেয়ে লজ্জার আর কিছু নেই।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শ্রমমন্ত্রির দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাইছি। স্যার, আপনি জানেন যে, পশ্চিম বাংলার একটি উল্লেখযোগ্য কারখানা হচ্ছে, 'বাসন্তী কারখানা।' স্বাধীনতার চেতনায় উদ্বুদ্ধ হয়ে ১৯৩৫ সালে মৈত্ররা এই কারখানাটি গড়ে তুলেছিলেন। এই কারখানা তৈরী করার ক্ষেত্রে আচার্য প্রফুল্ল চন্দ্র রায়ের সহযোগিতা ছিল। শ্রদ্ধেয়া বাসন্তী দেবীর নামে সেদিন যে কারখানা গড়ে উঠেছিল তার দ্বার উদ্ঘাটন করেছিলেন কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর। তৎকালে বৃটিশ সরকার ল্যাঙ্কাশায়ার এবং ইয়র্কশায়ার থেকে যে কাপড় নিয়ে আসত সে কাপড়ের সঙ্গে বাসন্তী কারখানার কাপড় প্রতিযোগিতার মধ্যে দিয়ে একটা বিশেষ স্থান করে নিয়েছিল এবং দুই বাংলার কাপড়ের চাহিদা মেটাত। কিন্তু স্বাধীনতার পরবর্তীকালে আমরা দূর্ভাগ্যজনকভাবে দেখলাম যে, এমন একটা আইন তৈরী করা হল যে আইনের ফলে সমগ্র পূর্বাঞ্চলকে শিল্পের ক্ষেত্রে পঙ্গু করে দেবার পরিকল্পনা শুরু হল। সেই আইনের ফলে আমাদের বস্ত্র শিল্প ক্রমাগত মার খেতে শুরু করল। ১৯৬১ সালে এই কারখানাটি প্রথম হাত বদল হয় এবং তারপর থেকে ক্রমাগত হাত বদল হতে থাকে। হাত বদল হয়ে পোদ্দারদের হাতে গিয়েছিল এবং তাদের হাত থেকে গোয়েঙ্কাদের হাতে যায়। আমরা আরো লক্ষ্য করলাম যে, ক্রমাগত এই সংস্থাটি একটা অলাভজনক সংস্থায় পরিণত হয় এবং ১৯৮৭ সাল থেকে কারখানাটি বন্ধ হয়ে আছে। এখানে ১৬০০ কর্মী আছেন। বাসন্তী দেবীর নামের সঙ্গে যুক্ত এই কারখানাটি আমাদেরজাতীয় ঐতিহ্যের বাহক হতে পারত। সেই কারখানাটি গোয়েঙ্কারা 'সোয়ান' কারখানার সঙ্গে যুক্ত করেছিল, ফলে পরবর্তীকালে বোম্বাই-এর এক শিল্পপতি মিঃ দাবে কারখানাটি নিতে চান না। শেষে ভট্টর বলে আর একজন নিতে রাজী হন। আজকে এমন পরিস্থিতি তৈরী হয়েছে যে, দুটো ইউনিয়ন— সি আই টি ইউ এবং আই এন টি ইউ সি আলোচনার মাধ্যমে চুক্তিবদ্ধ হওয়া সত্বেও আই এফ আর হিয়ারিং না দেওয়ার জন্য কারখানাটি খুলছে না। সুতরাং এই অবস্থায় আমি বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে :** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সম্প্রতি রাজ্য বিদ্যুৎ পর্ষদ একটা সার্কুলার জারি করেছেন। সেই সার্কুলারের বলে যে সমস্ত তন্তুজীবীর বাড়িতে দুইয়ের অধিক তাঁত আছে তাদের এনার্জি বিল ডোমেস্টিকের পরিবর্তে কমার্শিয়াল হিসাবে ট্রিট করে দিতে হবে। অত্যন্ত আশ্চর্যের কথা, হস্ত চালিত তাঁত যেখানে, যেখানে কোন বিদ্যুৎ ব্যবহার হয়নি অর্থাৎ বিদ্যুৎ চালিত তাঁত নয় সেখানেও অতিরিক্ত গরীব তন্তুজীবীর ঘাড়ে ২৮ পয়সা করে পার ইউনিট করের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে। এই সরকার শ্রমিক দরদের কথা বলেন। আমার এলাকায় ৪০ হাজার তন্তুজীবী রয়েছেন যাদের হস্তচালিত তাঁত আছে, বিদ্যুৎ চালিত নয় সেখানে ৫২ পয়সার জায়গায় অতিরিক্ত ৮০ পয়সা অর্থাৎ ২৮ পয়সা বেশি পার ইউনিটে বাড়িয়ে দেওয়া হয়েছে। মিটার রেন্ট ৫ টাকা থেকে ১০ টাকা করে দিতে হচ্ছে। এখানে মাননীয় বিদ্যুৎ মন্ত্রি আছেন। এই যে অন্যায়ভাবে অতিরিক্ত করের বোঝা গরীব তন্তুজীবীর ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে তা থেকে যেন রেহাই দেওয়া হোক এবং অন্যায়ভাবে যে সার্কুলার জারি করা হয়েছে তা বাতিল করা হোক— এই হচ্ছে আমার আবেদন।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্যের তথ্য ও সংস্কৃতি মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আগামী ২৭শে জুলাই বিদ্যাসাগরের মৃত্যুর শতবার্ষিকী পূর্ণ হবে। বাংলার গর্ব এই শ্রেষ্ঠ মনীষী আমার জেলায় (মেদিনীপুর) বীরসিংহ গ্রামে জন্মগ্রহন করেন। তাঁর মায়ের নামানুসারে ভগবতীদেবীর নামে একটি বিদ্যালয় আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রি মহাশয়ের কাছে প্রস্তাব করছি, বিদ্যাসাগরের মৃত্যু শতবার্ষিকি উপলক্ষে ঐ গ্রামে ভগবতীদেবীর নামে যে বিদ্যালয়টি আছে তাকে উন্নতীকরণ করা হোক এবং ঐ বিদ্যালয়টিকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনে নিয়ে আসা হোক। এছাড়া বীরসিংহ গ্রামে একটি সংগ্রহশালা আছে। এই সংগ্রহশালাটি অবহেলায় নষ্ট হচ্ছে। রাজ্যসরকার সেটি সুরক্ষিত করার ব্যবস্থা করুন। সেই সঙ্গে সঙ্গে বিদ্যাসাগর মহাশয় কলকাতায় যে বাসস্থানে থাকতেন সেই বাসস্থানটি রাজ্যসরকার অধিগ্রহন করুন। এইভাবে কতকগুলি কর্মসূচী গ্রহন করা হোক এবং এক বছর ধরে বিদ্যাসাগরের মৃত্যু শতবার্ষিকী পালন করা হোক। আমি এই প্রস্তাব আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রি মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী শিবদাস মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি মাননীয় তথ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মধ্যে স্বাধীনতা আন্দোলনের সঙ্গে কবি দ্বিজেন্দ্রলাল রায়ের নাম জড়িত হয়ে আছে। তাঁর জন্মদিন গত রবিবার ৪ঠা শ্রাবণ পালিত হল। আমি লক্ষ্য করে দেখলাম, কৃষ্ণনগরে যে রবীন্দ্রভবন আছে সেখানেই সেই অনুষ্ঠান হবার কথা ছিল। দ্বিজেন্দ্রলাল রায়ের স্মৃতিরক্ষা সমিতি আছে। সেই সমিতির সভাপতি হচ্ছে জেলা শাসক, সহ-সভাপতি হচ্ছেন এস. ডি ও এবং জেলা পরিষদের সম্পাদক হচ্ছে ঐ কমিটির সম্পাদক এবং আনন্দবাজার পত্রিকার সাংবাদিক শ্রী সমীরেন্দ্র সিংহ রায় এবং নির্মল দত্ত আছেন। তাঁরা পারমিশন চাওয়া সত্ত্বেও সেখানে রেগুলেশন আছে রবীন্দ্রভবন যেদিন কমপ্লিট হবে রবীন্দ্রনাথ এবং কাজি নজরুল ইসলামের প্রভৃতি মনীষীদের জন্মদিন উপলক্ষে ফ্রি দিতে বাধ্য সেখানকার তথ্য অফিসার। এই তথ্য অফিসারের নাম হচ্ছে শ্রী নারায়ন চন্দ্র বোস। তিনি সাড়ে ৪ বছর ধরে সেখানে আছেন। ঐ ভদ্রলোক রবীন্দ্রভবনে যে উৎসব অনুষ্ঠান ঐ দিনে হবার কথা সেইসব অনুষ্ঠানগুলিকে পারমিশন না দিয়ে অন্য অনুষ্ঠানগুলিকে পারমিশন দিয়েছেন। সেইজন্য কৃষ্ণনগরের সমস্ত মানুষ আজ ক্ষুদ্ধ। আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রির কাছে জানতে চাই এই তথ্য অফিসার এত সাহস পায় কোথা থেকে ? দ্বিজেন্দ্রলাল রায়ের অনুষ্ঠানকে ঐ রবীন্দ্রভবনে পারমিশান না দিয়ে তিনি দ্বিজেন্দ্রলাল রায়ের প্রতি অপমান করেছেন।

[1.40 - 1.50 p.m.]

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ির অন্তর্গত ফলাকাটা ও ধুপগুড়ির মাঝখানে ছোট একটি নদী ডুডুয়ান. তার উপর যে কাঠের ব্রীজটি ছিল সেটি ধ্বংস হয়ে গেছে। ধ্বংস হওয়ার জন্য ঐ এলাকার ফলাকাটার যে সমস্ত কৃষক বন্ধুরা আছেন তাঁরা তাঁদের পাট বিক্রি করার জন্য ধূপগুড়িতে নিয়ে আসতে ভীষণ অসুবিধার মধ্যে পড়েছেন। জেলাপরিষদ খেয়াপারাপারের ব্যবস্থা করেছেন, কিন্তু আমি দাবী রাখছি যে খেয়াপারাপারের ব্যবস্থার চেয়ে একটি কংক্রীট ডাইভারসান যাতে তৈরী হয়। সেই ডাইভারসান তৈরী হলে ফলাকাটার লোকে রোগী এবং প্যাসেঞ্জার নিয়ে জলপাইগুড়ি যেতে পারবেন বা তাঁদের যাবার সুবিধা হবে। কুচবিহার জেলা থেকে আরম্ভ করে যাত্রী বা রোগী জলপাইগুড়ি বা শিলিগুড়ি নিয়ে যাবার সুবিধা হবে। তাই আমি আপনার মাধ্যমে ডুডুয়ান নদীর উপর ঐ ডাইভারসান যাতে অবিলম্বে নির্মিত হয় তার ব্যবস্থার জন্য মন্ত্রি মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার উপর মাননীয়

মুখ্যমন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বাণেশ্বরপুর এক নম্বর ব্লকের অন্তর্গত ফলাকাটা, বেলডাংগায় একজন তফশীলি কংগ্রেস কর্মী শ্রী রতন দে, এবং তার পরিবারবর্গের উপর সি. পি এমের চার জন গুন্ডা শ্রী সুকুমার মন্ডল, শ্রী জহর মন্ডল, শ্রী তরুণ মন্ডল এবং শ্রী প্রশান্ত সামন্ত আক্রমণ করে এবং তার বাড়ীর খানিকটা অংশ পুড়িয়ে দেয়। এটাই যথেষ্ট নয়, পুলিস ঘটনাস্থলে গিয়ে সুকুমার মন্ডলকে গ্রেপ্তার করে কিন্তু লজ্জার কথা এই যে সি পি এমের চাপে বা অনুরোধে ঐ ঘর পোড়া কেসের আসামীকে পুলিস থানা থেকে ছেড়ে দেয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রির কাছে আবেদন করছি যে অবিলম্বে ঐ দোষীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রি মহাশয়ের দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপুর ব্লকে একটি মাত্র উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে। বিদ্যালয়টির অবস্থান হচ্ছে ব্লক এলাকার একবারে সাউথ কর্ণারে। ১০টি গ্রাম পঞ্চায়েত নিয়ে এই ব্লক বা পঞ্চায়েত সমিতি। বাকি নয়টি গ্রাম পঞ্চায়েতের ছাত্র-ছাত্রীদের উচ্চ মাধ্যমিকে ভর্তি করতে গেলে নওদা, ডোমকল, হরিহরপাড়া, ইসলামপুর বেলডাংগায় তাদের উচ্চ মাধ্যমিক স্কুলে তাদেরকে ভর্তি হতে হয় অনেক সুপারিশ করে। সেজন্য অভিভাবক এবং ছাত্রছাত্রীদের কটাক্ষ উক্তি শুনতে হয় যে অতবড় ব্লকে একটা উচ্চ মাধ্যমিক স্কুল কেন নেই? তাই আমার প্রস্তাব যে হরিহরপুর এলাকার পূর্ব ও পশ্চিমপ্রান্তে দুটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন করা বিশেষ প্রয়োজন।

সম্প্রতি অনুমোদনের জন্য যে সমস্ত দরখাস্ত তা দেওয়া হয়েছে এবং যা করণীয় তা করা হয়েছে। এই গুরুত্বপূর্ণ বিষয়টা আমি মাননীয় শিক্ষামন্ত্রির বিবেচনার জন্য রাখছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ই জুন আমার কেন্দ্রে রাত ১০টার সময় মহাবীর প্রসাদ নামে এক দোকানী, যিনি তার ছোট ছোট চার ছেলেমেয়েকে নিয়ে একটি ছোট ঘরে বসবাস করেন, তার মুদিখানার দোকানে সি পি এম-এর ৮।১০ জন গুন্ডা গিয়ে বলে 'তোমার দোকানের চাল, তেল এবং মদ খাবার টাকা দিতে হবে।' সে বলে, 'আমি কংগ্রেস কর্মী, আমি দেবো না।' একথা বলায় তাকে মারতে মারতে ওদের এক চায়ের দোকানে নিয়ে যায়। রাত ১০ টার পর পুলিস খবর পেয়ে এসে সেখান থেকে তাকে থানায় নিয়ে যায় এবং পরে থানা থেকে হাসপাতালে পাঠান হয়। কিন্তু ঐ দিনই রাত ৩ টার সময় তিনি মারা যান। মারা যাবার আগে তিনি অপরাধীদের নাম দিয়ে থানা এবং হাসপাতাল— দু জায়গাতেই জবানবন্দী দিয়ে যান, কিন্তু আজ পর্যন্ত সেখানে একজন দুস্কৃতিকারীও গ্রেপ্তার হয়নি। আমরা সংশ্লিষ্ট অফিসারদের যখন বলি কাউকে গ্রেপ্তার করছেন না কেন তখন তারা বলেন, 'সি পি এম নেতারা বলেছেন, অপরাধীদের তারাই ধরে দেবেন। কাজেই তারা না ধরে দিলে আমরা কি করবো?' একথা তারা বলেছেন। এব্যাপারে আমরা এস. পি. এবং ডি. এম. এর কাছেও আবেদন করেছি, কিন্তু কোন কাজ হয়নি। সেজন্য মুখ্যমন্ত্রির কাছে আবেদন জানাচ্ছি, অবিলম্বে অপরাধীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ২৮শে জুন সকাল ১০টার সময় মুর্শিদাবাদ জেলার খরগ্রামের শেরপুর, যেখানে শব্জি এবং গরুর হাট বসে, প্রচুর লোক সমাগম হয়, প্রচুর ব্যবসায়ী আসেন সেখানে হঠাৎ করে চারজন কংগ্রেসী গুন্ডা সেখানে চারজনকে আগ্নেয়াস্ত্রের সাহায্যে খুন করে যাদের মধ্যে তিনজন — সানায়ুল্লা শেখ, তার ছেলে মাইনুদ্দিন শেখ এবং রফিক শেখের বাড়ি বাগিরাপাড়ায় এবং অপর নিহত ব্যক্তি মুত্তাকিমের বাড়ি মুড়চায়। মুর্শিদাবাদ জেলায় বিশেষ করে নবগ্রামে আমাদের দলের বিরুদ্ধে যিনি প্রার্থী হয়েছিলেন তিনি একজন গুন্ডা। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, শোচনীয়ভাবে পরাজিত হবার পর সমাজ বিরোধীদের সঙ্গে নিয়ে সেখানে খুন জখমের সাহায্যে সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার চেষ্টা করছেন। আপনার মাধ্যমে বলছি, অবিলম্বে

এটা বন্ধ করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার স্যার, প্রথমে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, এর আগের দিন আপনি রুলিং দিয়েছিলেন যে, মেনশনের সময় মাননীয় মন্ত্রি মহাশয়েরা উপস্থিত থাকবেন।

**মি স্পীকার :** অনেক মন্ত্রিই তো আছেন আজকে।

**ডাঃ জয়নাল আবেদিন :** কিন্তু তাকিয়ে দেখুন, একজন স্বাস্থ্য মন্ত্রি এবং একজন স্বাস্থ্য রাষ্ট্রমন্ত্রি হয়েছেন, রয়েছেন তাঁরা? কিন্তু যে পয়েন্টটা আমি তুলতে চাইছি সেটা একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং দৃষ্টিও আকর্ষণ করতে চাইছি তাঁদের। আজকে ৩।৪ মাস ধরে পশ্চিম দিনাজপুর জেলায় একটা এপিডেমিক দেখা দিয়েছে এ্যান্ড ইট হ্যাজ বিকাম পার্মানেন্ট। প্রবীন ভূমি-রাজস্ব মন্ত্রি আছেন। বিষয়টা আপনি আপনাদের মন্ত্রিসভার সদস্য স্বাস্থ্যমন্ত্রি এবং স্বাস্থ্য রাষ্ট্রমন্ত্রিকে বলুন।

[1.50 - 2.00 p.m.]

একটা জেলায় পারমানেন্ট একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে, কোন প্রতিকার নেই। আমরা বিচ্ছিন্নতাবাদের কথা শুনি। দায়িত্ব নিয়ে কোন প্রতিকার করা হচ্ছে না। বাংলাদেশ থেকে আসছে এই গ্যাসট্রো-ইনটারাইটিস রোগ। বিজ্ঞান এবং প্রযুক্তিতে যখন এতো উন্নত তখন কেন একটা প্রান্তিক জায়গায় এই রোগ পারমানেন্ট আকার নিচ্ছে জানতে চাই। আপনারা খবরকে সম্পূর্ণ ভাবে প্রকাশিত হতে দেন না, খবরকে আপনারা সেনসান করেন। ওখানে ৯১ জন মারা গেছে এই রোগে এবং কয়েক হাজার এ্যাফেকটেডএবং এ্যাপিডেমিক আকার ধারণ করেছে। এটার কেন প্রতিকার হয় নি? আপনারা জানেন ইট ইজ এ ওয়াটার বর্ণ ডিজিজ। আপনারা ১৪ বছর ক্ষমতায় আছেন, আপনারা মিনিমাম পানীয় জলের সুযোগ করে দিতে পারছেন না? কোথায় আপনাদের কনসট্রেনটস সেটা আপনারা বলবেন। আজকে আমরা জানতে পারি কি, বিনয়বাবু জবাব দিন কি আপনাদের কনসট্রেনটস আছে। স্যার, পারমানেন্ট একটা জেলায় এই জিনিস হচ্ছে যে জেলা প্রভাটি লাইনের নিচে আছে। স্যার, এখন চাষের সময় ইট ইজ এফেকটিং দি ফারমার। আপনারা কি জবাব দেবেন? মোনসুন ইজ এ্যাপ্রোচিং, একজন ফারমার যদি এফেকটেড হয় তাহলে সে চাষ করবে কি করে? কোথায় আপনাদের কনসট্রেনটস, কেন আজকে এর প্রতিকার হবে না? আমি জিজ্ঞাস করি মাননীয় বিনয়বাবুকে আপনাদের স্বাস্থ্য মন্ত্রি গিয়েছেন সেখানে? হ্যাজ হি গন টু দ্যাট প্লেস? বিশেষজ্ঞের অভাব নেই, কেন এই প্রবলেমকে ট্যাকেল করা হবে না? ফারমার, কালটিভেটর এদের যদি এই রোগ হয় তাহলে কালটিভেশান হবে কি করে? ফারমারদের বাড়ির যদি মেজর আরনিং মেম্বার যদি এ্যাফেকটেড হয় এই রোগে তাহলে তো সেই ফ্যামিলি স্টার্ভে পড়বে। আপনারা দেশে দারিদ্র বৃদ্ধি করেছেন আপনারা যদি চিকিৎসার সুযোগ যদি মানুষকে না দেন তাহলে মানুষ যাবে কোথায়? আমি এর প্রতিকার দাবি করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সংবেদনশীল মানুষ আপনি সাধারণ মানুষের প্রতি একটু সংবেদনশীল হন। স্যার এটা একটা এ্যাপিডেমিক আকার ধারণ করেছে। আমি জানি না কোন অজ্ঞাত কারণে স্বাস্থ্যমন্ত্রি সম্পূর্ণ ব্যর্থ, তাই আজকে গ্যাসট্রোএনট্রোরাইটিস হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে নিবেদন আপনি স্বাস্থ্যমন্ত্রিকে বলুন তিনি যেন এখানে একটা বিবৃতি দেন এবং কি কি প্রতিকার নিয়েছেন সেটা জানান। এখানে একটা এক্সপার্ট টিম পাঠানো হোক এবং আইডেনটিফাই করা হোক কি কারণে এই ডিজিজ এখানে হচ্ছে এবং এখানে প্রিভেনটিভ মেজার নেওয়া হোক এবং এখানে ভাল পানীয় জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক। আমি আশা করি এই ব্যাপারে সরকার তৎপর হবে।

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আছে 'চোরের মায়ের বড় গলা'। বিরোধী দলের সদস্য বন্ধু দের কথা শুনে তাই মনে হচ্ছে। আমি নবগ্রাম এলাকার কথা বলি। সেখানকার

কংগ্রেস প্রার্থী বহু খুনের আসামী, প্রতিটি খুনের রেকর্ড আছে। সেই খুনী আসামী পরাজিত হওয়ার ফলে নবগ্রামের গ্রামে গ্রামে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। আমরা জানি ৩০শে জুন মেহিদীপুরে আমাদের দলের কাজেম আলিকে গুলি করে এবং সে অল্পের জন্য বেঁচে যায়। ১৫.৭.৯১ তারিখে আমাদের কৃষক নেতা আইজুদ্দিন-এর বাড়ি আক্রমণ করে, তাকে না পেয়ে তার বাড়ির টালির চালা ভাঙ্গচুর করে। ১৬ তারিখে গ্রামে গিয়ে আমাদের কর্মী জালাল শেখকে আক্রমণ করে। সে প্রাণের দায়ে বাড়ী থেকে বাড়ী টপকে কোন রকমে প্রাণ রক্ষা করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাবী করছি অবিলম্বে এই সমস্ত কংগ্রেসী গুন্ডাদের দমন করা হোক এবং উপযুক্ত শাস্তিদানের ব্যবস্থা করা হোক। আমার কাছে প্রতিটি কেসের রের্কড আছে। এইভাবে পরাজিত প্রার্থী গ্রামের বুকে সন্ত্রাস চালাচ্ছে।

**শ্রী শংকরদাস পাল ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখতে চাইছি। এখন আমরা বুঝতে পারছি যে এখানে সরকার পুলিসী রাজ চালাচ্ছে, না কি করে চালাচ্ছে। গত সোমবার দিন ভবানী ভবন থেকে গোয়েন্দা বিভাগের বড় কর্তা বহরমপুর গিয়ে গোটা শহরকে তছনছ করেছে। বহরমপুরে এস পি আছে, ও সি আছে, তারা নয়, ভবানী ভবন থেকে গোয়েন্দা দপ্তরের অফিসার আমাদের ওখানে যে বড় ক্লাব আছে সেখানে গিয়ে যোগাসন মাষ্টার গৌতম দত্ত এবং ক্লাবের লাইব্রেরিয়ান সুনীলবাবু, ষ্টেট গভর্ণমেন্ট এমপ্লয়িজকে এ্যারেষ্ট করেছে। এ্যারেষ্ট করে তাদের কোথায় নিয়ে গেছে তা আমরা জানতে পারছি না। তাদের ভবানী ভবনে নিয়ে গেছে, না কোথায় নিয়ে গেছে তা আমরা জানতে পারছি না। আমার প্রশ্ন হচ্ছে, যেখানে সি পি এম-এর পায়ের তলায় মাটি নেই, সেখানে পুলিস দিয়ে সরকার রাজত্ব চালাবার চেষ্টা করবে? সি পি এম যদি মনে করে যে পুলিস দিয়ে রাজত্ব চালাবে তাহলে আমি আপনার মাধ্যমে সি পি এম বন্ধুদের বলতে চাই যে, পুলিস থাকবে না, কেউ থাকবে না, আপনি রেফারী থাকবেন, দেখবেন কত সি পি এম-এর লোক আছে আর আমাদের কত লোক আছে। পুলিস দিয়ে আজকে তান্ডব নৃত্য ওরা চালাচ্ছে। পুলিস আসামীকে ধরার নাম করে লোকের বাড়ী গিয়ে তছনছ করেছে। শিলিং ফ্যান, সোফা সেট, ফ্রিজ ফেলে দিয়েছে। এই ঘটনার ছবি আমার কাছে আছে, আমি সেটা আপনার কাছে দিচ্ছি। আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, এই পুলিসী রাজ থাকবে, পুলিসী রাজ চলবে, না এটা বন্ধ হবে? আমি এখানে এই কথা বলি, যে পুলিস ওখানে অন্যায় ভাবে গিয়েছে এবং অন্যায় ভাবে ধরে এনেছে তাদের শাস্তি দাবী করছি। গজধরপাড়ায় পুলিস এদিন যে অন্যায় অত্যাচার চালিয়েছে, শিলিং ফ্যান, সোফা সেট নষ্ট করে দিয়েছে, এই সমস্ত কমপেনসেশান দিতে হবে পুলিসকে। এই কথা আমি আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাইছি। গজধরপাড়া এবং বহরমপুর টাউন ক্লাবে কি অবস্থা হয়েছে— গোটা শহরে পুলিস যে তান্ডব নৃত্য চালিয়েছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। পুলিসকে ক্ষতিপূরণ দিতে হবে এবং আসামী যাদের ধরে নিয়ে গেছে তারা বেঁচে আছে কিনা এবং কি অবস্থায় আছে তা এই হাউসকে জানাতে হবে। আমি এই কথা আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রির কাছে রাখলাম।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা বলার আগে আপনার কাছে একটি আবেদন করবো। আপনার মাধ্যমে এই সভায় যাঁরা অনেকদিনের সদস্য আছেন, পুরনো সদস্য আছেন তাঁদের কাছে আবেদন করবো যে, এখানে অনেক সদস্য নতুন এসেছেন। অমাদের এখানে একটা ডেকোরাম আছে। তাঁরা যখন মেডেন স্পীচ দেন - আমি সব পক্ষকেই বলছি - আমাদের সেই সুযোগ তাঁদের দেওয়া উচিত যাতে তাঁরা আনডিষ্টার্বড্ তাঁদের বক্তব্য রাখতে পারেন। আপনার সেই সুযোগ করে দেওয়া উচিত। আমার গুরুত্বপূর্ণ বিষয় যেটি উল্লেখ করতে চাই সেটি হচ্ছে, আপনি দেখেছেন যে, আজকের গণশক্তিতে একটি খবর বেরিয়েছে যে ব্যারাকপুরে রাষ্ট্রগুরু সুরেন্দ্র নাথ কলেজ যেটি আছে সেটি গত ৩০ বছর ধরে আছে। এখন কর্তৃপক্ষ একটি ফতোয়া জারী করে বলেছে যে ৩০ দিনের মধ্যে এটিকে অন্য জায়গায় নিয়ে যেতে হবে। রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ব্যানার্জীর স্বাধীনতা সংগ্রামে যে অবদান সেকথা আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ

করি। শুধু তাই নয়, আজকে এই যে পরিষদীয় ব্যবস্থা, জন্মলগ্ন থেকে সুরেন্দ্র নাথ ব্যানার্জীর যে ভূমিকা সেটা আমরা গর্বের সঙ্গে স্মরণ করে এসেছি। শুধু তাই নয়, এই কলেজে হাজার হাজার ছেলেমেয়ে পড়ে।

[2.00 - 2.10 p.m.]

গত ৯ই জুলাই একটা সার্কুলার দেওয়া হয় কলেজ কর্তৃপক্ষকে। কিন্তু ডব্লিউ এম টি এইচ কর্তৃপক্ষ ওই কলেজকে স্বীকৃতি দিয়েছে এবং রেমকেমন্ডও করে দিয়েছেন। অথচ এখানে প্রতিরক্ষা দপ্তর থেকে এই ফতোয়া জারি করা হয়েছে যে কলেজটিকে তুলে দেওয়া হবে। এই ফতোয়া সাধারণের স্বার্থ বিরোধী, অবমাননাকর এবং উদ্ধত্যপূর্ণ। এটা বন্ধ হওয়া উচিত। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রি এখানে আছেন এবং মাননীয় স্পীকার মহাশয় আছেন, আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রির কাছে আবেদন করছি অবিলম্বে যাতে এই কলেজটি রক্ষিত হয় তার একটা যেন ব্যবস্থা নেওয়া হয়। আমি এই ব্যাপারে কংগ্রেস দলের কাছে আবেদন করছি যে এই আদেশটির বিরুদ্ধে প্রতিরোধ করুন। কলেজটি যাতে থাকে তার জন্য আপনারা আমরা সবাই মিলে চলুন দিল্লী যাই এবং এই ফতোয়ার বিরুদ্ধে কেন্দ্রের কাছে প্রতিবাদ জানাই, প্রতিধ্বনি দিই। আমি এই বিষয়ে বিশেষ করে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রি আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীসত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য যে বিষয়ে বললেন এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। আমিও আশ্বাস দিচ্ছি যে বিষয়টি আমি দেখবো এবং খবরাখবর নেবো এর কি করা যায়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে সাধারণ ভাবে কংগ্রেসের নিরপত্তার কথা নিয়ে এর আগে উদ্বেগ প্রকাশ করেছিলাম কিন্তু শাসকদলের পক্ষ থেকে কোন গুরুত্ব দেওয়া হয় নি। এবং তাদের মনোভাব এমন যে গুরুত্ব দেওয়ার দরকার বলে মনে হয় নি। কিন্তু এইবার এমন একটি বিষয়ে উদ্বেগ প্রকাশ করছি যাতে শাসকদল এই বিষয়ে চিন্তা করবেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রির নিরাপত্তা নাকি খুব কঠোরভাবে চিহ্নিত করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের যে হাই রিস্ক ক্যাটাগরির যে সমস্ত ভি আই পি চিহ্নিত করা আছে তারমধ্যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রি রয়েছেন এবং তাঁর ছেলে জড়িত আছে। ওই ক্যাটাগরি হচ্ছে রেড ক্যাটাগরির মধ্যে পড়ে। তারমানে তারা খালিস্তানী একস্টিমিস্টদের একটা চূড়ান্ত টারগেটে রয়েছেন। স্যার, আপনি জানেন যে, এরই মধ্যে আমরা দেখেছি যে কলকাতায় মাননীয় মুখ্যমন্ত্রির গাড়ীর সামনে ৪-৫টি গাড়ী সামনে থাকে এবং ২টো গাড়ী লাল আলো জ্বেলে সামনে থাকে। মুখ্যমন্ত্রি যখন কলকাতায় থেকে দিল্লী যাচ্ছেন তখন ওই নেতার সঙ্গে স্পেশাল সিকিউরিটি ফোর্স ট্রেনে, প্লেনে তাঁর সঙ্গে যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রি সার্কুলার রোডে থাকলে সেখানেও নিরাপত্তা দেওয়া হয়েছে এবং তাঁর ছেলের নাম এখানে করতে পারবো না, তিনি যদি তাজ হোটেলে থাকেন সেখানেও তাঁকে নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। দিল্লীর এ্যাডিশনাল কমিশন (সিকিউরিটি) বলেছেন মুখ্যমন্ত্রির নিরাপত্তার ব্যবস্থা আমরা করছি। ৩জন মুখ্যমন্ত্রিকে সিরিয়াসলি থ্রেটেন্ড হিসাবে ধরা হয়েছে। তারা হচ্ছেন, একজন তামিলনাড়ুর মুখ্যমন্ত্রি, একজন আসামের মুখ্যমন্ত্রি এবং একজন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রি। মাননীয় মুখ্যমন্ত্রি যখন দিল্লী গিয়ে থাকবেন তখন পুলিসের এক বাহিনী ব্ল্যাক ক্যাট কমান্ডো বাহিনী তারসঙ্গে সর্বদা থাকবে ন্যাশানাল সিকিউরিটি গার্ড এবং স্পেশাল প্রোটেকশান গ্রুপের লোক তাকে দেওয়া হয়েছে এবং দিল্লীতে সর্বদা তার সঙ্গে ওই ব্ল্যাক ক্যাট কমান্ডোবাহিনী থাকবে। আমরা চাই মাননীয় মুখ্যমন্ত্রির বিশেষ ব্ল্যাক ক্যাট কমান্ডো বাহিনীর নিরাপত্তা থাকুক দিল্লীতে এবং সেই সঙ্গে আমার অনুরোধ ওই ন্যাশানাল সিকিউরিটি গার্ড এবং স্পেশাল প্রোটেকশান গ্রুপের পুলিস যথা ব্ল্যাক ক্যাট এখানেও মুখ্যমন্ত্রিকে দেওয়া হোক। কারণ কলকাতায় পশ্চিমবঙ্গের পুলিস আর নিরাপত্তা দিতে পারছে না। যারা আমাদের নিরাপত্তা দিতে পারছে না, তারা আবার মুখ্যমন্ত্রির নিরাপত্তা দেবে কি করে ? সুতরাং মুখ্যমন্ত্রি এবং তাঁর ছেলের জন্য ব্ল্যাক ক্যাটের ব্যবস্থা থাকুক এটাই আমরা দাবী করছি।

এবং এই ব্যাপারে আমরা হাউসে একটা প্রস্তাব নেবো যে মুখ্যমন্ত্রির জন্য এখানে কালো বেড়াল থাকুক এবং এই স্ট্যাটাস থাকলে মুখ্যমন্ত্রির নিরাপত্তা সম্বন্ধে নিশ্চিত হব। পশ্চিমবঙ্গের সব অপদার্থ পুলিসের হাতে তাঁর নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। এবং আশা করি এতে শাসকদলের সকলেই একমত হবেন এবং তাঁর নিরাপত্তা আরো সুনিশ্চিত হবে।

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছর পুরুলিয়া জেলায় আমার এলাকাতে বৃষ্টিপাত দারুণভাবে আরম্ভ হয়েছে। এবং দেরীতে বৃষ্টি আরম্ভ হওয়ার ফলে এস সি, এস টি-র যে সমস্ত ছোট চাষী আছে তাদেরকে আবার দুইবার করে ধানের বীজ ফেলতে হয়েছে, এই অবস্থায় আবার রেশনিং ব্যবস্থা ঠিকমত চলছে না এবং সরবরাহও ঠিকমত হচ্ছে না। আমার মনে হয় জেলাতে যে দূরবস্থা সেই অবস্থায় দেখা যাচ্ছে চালের দাম ৬ টাকা কে জি, তাই রেশনে যাতে ডাবল পরিমাণে চাল অক্টোবর, নভেম্বর মাস পর্যন্ত সরবরাহ করা হয় তাঁর জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীলক্ষ্মী রাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন কয়েকদিন আগে আনন্দবাজার, আজকাল ও গণশক্তিতে খবর বেরিয়েছে কংগ্রেসিরা আমাদের দেশের সম্পদ সোনা বাইরে বিক্রি করে দিচ্ছে। আমার বিধানসভা কেন্দ্র বান্দোয়ানে ভারতীয় ভূতাত্ত্বিকদের সমীক্ষার মাধ্যমে জানা গিয়েছে প্রায় ৪৫ মেট্রিক টন সোনা সেখানে আছে। কিন্তু এই এলাকার মানুষ প্রায় ১০।১২ বছর ধরে সোনা সংগ্রহের কাজ শুরু করেছে, এবং প্রায় ৩ হাজার সোনা সংগ্রহকারী তারা সোনা সংগ্রহ করেন। আজকে সেখানে যে পরিস্থিতি দাঁড়িয়েছে তাতে দেখা যাচ্ছে কংগ্রেসী মদতপুষ্ট ফরিয়াল গোষ্ঠী সোনা সংগ্রহ করার জন্য তারা বহু রকম প্রচেষ্টা করছে। অন্যকিছু ফরিয়াল যারা ব্যবসাদার তারা যাতে সোনা কম দামে সংগ্রহ করতে পারে তার জন্য চেষ্টা করছে। অবিলম্বে যাতে সোনা সরকারের মাধ্যমে সংগ্রহ করার ব্যবস্থা করা হয় তার জন্য মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। অন্যদিকে ঐ বিধানসভা এলাকাতে তুলসি গ্রাম বলে একটা জায়গা আছে, ঐখানে মাটির মধ্যে ৫০।৬০ টন সোনা পাওয়া গিয়েছে, ঐখানে কিছু কংগ্রেসি তারা মাটি লুঠ করে বিক্রি করছে, তাই অবিলম্বে বিষয়টি প্রশাসনের নজরে আনতে চাই এবং মুখ্যমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন প্রকৃতপক্ষে আসামে যখন বাঙাল খেদাও আন্দোলন শুরু হয়— যে কাহিনী আপনাদের সকলেরই জানা আছে। সেখানে কংগ্রেসিরা আয়ারাম গয়ারাম শুরু করে যে রাজনীতি শুরু করেছিল গোলাপ বরবরা রাজত্বে তার ফলে জলপাইগুড়ি জেলার যশোডাঙ্গা ডাঙ্গিক্যাম্প ও বুড়িতোলা থেকে প্রায় ১৫ হাজার মানুষ দুরাবস্থায় পড়ে চলে আসে। ইতিমধ্যে দুইটি ক্যাম্প ১০ বছর ধরে চলছে এবং আরো দুইটি ক্যাম্প ১৩ বছর ধরে চলছে। রাজ্য সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা, তা সত্ত্বেও আমরা দেখেছি গত বছরে ৯০।৯১ সালে ৬৪ লক্ষ টাকা ত্রাণের জন্য খরচ করেছে।

[2.10 - 2.20 p.m.]

ইতিমধ্যে সাত থেকে আট কোটি টাকা খরচ করতে হয়েছে। যশোডাংগায় যে বি. ডি. ও অফিস হওয়ার জন্য প্রস্তুত হলো তার আগে কিছু সংখ্যক উদ্বাস্তু আছে। বি ডি ও তার অফিসে স্বাভাবিক কাজকর্ম করতে পারছেন না। আসামে নির্বাচিত সরকার এসেছেন, আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই এই ব্যয়ভার বহন পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে সম্ভব নয়। অবিলম্বে আমি মাননীয় মুখ্যমন্ত্রিকে অনুরোধ করবো আপনার মাধ্যমে যাতে ওদের স্বরাষ্ট্রমন্ত্রির সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়া যায়।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আমাদের প্রধান বিরোধীদল কংগ্রেস আইয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে দার্জিলিংয়ের সমস্যা নিয়ে অতীতে কংগ্রেস আইয়ের সাথে রাজনৈতিক বিরোধ যে রকম হয়েছে তেমনি আবার অনেকগুলি প্রশ্ন অ্যাসেম্বলীর ভেতর দাঁড়িয়ে ঐক্যমতও হয়েছিল। ঐক্যমতের সুর ধরেই একটা প্রশ্ন আমি আমাদের প্রধান বিরোধীদলের কাছে রাখতে চাইছি। ঘটনাটা একটু পুরোনো। নির্বাচনের ঠিক আগে ১৪ই মে দার্জিলিংয়ের কার্শিয়াংয়ে কংগ্রেস আইয়ের ডাকা জি এন এল এফের একটি সভায় কংগ্রেস আইয়ের প্রার্থী ছিলো, তিনি একটা বক্তৃতা দেন। সেই বক্তৃতার বিস্তৃত বিবরণ ১৪ই মে টেলিগ্রাফ পত্রিকায় প্রকাশিত হয়। পত্রিকার হেডিংয়ে ছিলো ডি-কলোনাইজ দার্জিলিং ফ্রম বেঙ্গল, আই. জি., বলে প্রার্থীর নাম ছিলো। আটারিং টেলিগ্রাফ পত্রিকা তুলে দেয়। দার্জিলিংকে পশ্চিমবঙ্গের ঔপনিবেশত্ব থেকে আলাদা করা হবে। এটা কংগ্রেস প্রার্থীর বক্তব্য। রিপোর্ট আছে, যিনি জেলা কমিটির সভাপতি তিনি সেই মিটিংয়ে ছিলেন। একই সুরে তিনিও এই কথা বলেছেন। আমি কংগ্রেস দলের নেতৃত্বের কাছ থেকে জানতে চাই, প্রার্থীর এই বক্তৃতা, কংগ্রেস আইয়ের নিজস্ব বক্তব্য কি না? এখনো পর্যন্ত বক্তব্যের বিরোধীতা করে পশ্চিমবাংলার যাঁরা প্রদেশ কংগ্রেসের নেতা আছেন তাঁরা কোনো বিবৃতি দেননি। আমি কংগ্রেস আই নেতৃত্বর কাছ থেকে জানতে চাই, নির্বাচনের সময়ে প্রার্থী যে এই ধরণের কথা বলেছেন যে, দার্জিলিংকে পশ্চিমবঙ্গের ঔপনিবেশত্ব থেকে আলাদা করা হবে, এটা কংগ্রেসের সরকারী বক্তব্য কি না? অতীতে আমরা এখানে দাঁড়িয়ে অনেকগুলি ক্ষেত্রে ঐক্যমত হয়েছিলাম। আর যদি এটা তাঁদের সরকারী বক্তব্য হয়, তাঁদের কাছে আমার জিজ্ঞাস্য— এই দার্জিলিংয়ের সমস্যা সম্পর্কে প্রাক্তন প্রধানমন্ত্রি রাজীব গান্ধী এবং রাজ্য সরকারের মধ্যে যে বোঝাপড়া হয় সেই জায়গা থেকে কংগ্রেস দল সরে যাচ্ছে কি না? পশ্চিমবঙ্গ ভাগ হবে না এটা প্রাক্তন প্রধানমন্ত্রি রাজীব গান্ধীরই প্রতিশ্রুতি ছিলো। নীতিগত অবস্থানটা এতোই ঠুনকো ভোট পাবার জন্য। নপুংসকের মতন সব বসে থাকেন। পশ্চিমবাংলার জন্য একদিনও গলা ফাটাননি। একটা কথারও প্রতিবাদ করেন নি। এইরকম মেরুদন্ডহীন বিরোধীদল পশ্চিমবাংলার পক্ষে বিপদজনক। পশ্চিমবাংলার পক্ষে ক্ষতিকর। প্রধান বিরোধীদলের নেতা এক ঘন্টা ধরে বক্তৃতা দেন স্বার্থের জন্য। দার্জিলিং পশ্চিমবাংলা থেকে আলাদা হয়েযাবে এ এক রাজনৈতিক শঠতা। নীতিহীনতা কংগ্রেস আই দলের বিরোধীদলের উঠে দাঁড়িয়ে বলা উচিৎ ছিলো, বিরোধীতা করা উচিৎ ছিলো ইন্দরজিৎ খুল্লারের বক্তব্য। বলা উচিৎ ছিলো যে আমরা বিরোধীতা করছি।

**ডাঃ দীপক চন্দ্র :** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে বিরোধী আসনে যাঁরা বসে আছেন তাঁদের অনেককে দেখেছি, গতবার ছিলেন না। স্যার ওঁদের গতবার যারা ছিলেন, তারা এখন প্রাক্তন বিধায়ক হয়ে গেছেন, আর এখন যারা আছেন তার আবার পাঁচ বছর পর প্রাক্তন বিধায়ক হবে। প্রাক্তন বিধায়ক হলেই তাদের পেনশান পেতে হবে। পেনশান পেতে গেলে আমাদের যে নিয়ম আছে তাতে তাদের প্রতি মাসে ট্রেজারিতে যেতে হবে, তারপর পেনসান পাবে। আর তা না হলে এক বছর পর পাবে। ওদের ভালোর জন্য আমি অর্থমন্ত্রির কাছে নিবেদন করছি যে নিয়মটা একটু পাল্টে দিন। যেমন সরকারী কর্মচারীরা এবং মাষ্টার মশায়রা ব্যাঙ্ক থেকে প্রতি মাসে তাদের পেনশান পান সে রকম প্রাক্তন বিধায়করা যাতে ব্যাঙ্ক থেকে পেনশানপান সেই ব্যবস্থা করার জন্য আমি অর্থমন্ত্রির কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীদীপক মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষা এবং সংস্কৃতির প্রাণকেন্দ্রের উপর কংগ্রেসের বর্বর আক্রমনাত্মক কয়েকটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। স্যার, জলপাইগুড়ি জেলায় রাজীব গান্ধী হত্যা হয়ে যাওয়ার পর, শোক প্রকাশের একটা অভিনব পদ্ধতি ওরা গ্রহণ করে। স্কুলের ছাত্ররা টিফিনের পয়সা তিল তিল করে জমিয়ে যে টেক্সট্ বুক লাইব্রেরী তৈরী করেছিল কংগ্রেসী সমাজ বিরোধীরা সেটা নষ্ট করে দিয়েছে। স্যার, এমন কি আমাদের প্রবীন স্বাধীনতা সংগ্রামী প্রয়াত সাংসদ শ্রদ্ধেয় সুবোধ

সেনের যে পুস্তক সংগ্রহশালা ছিল সেটাও ওরা নষ্ট করে দিয়েছে। স্যার, ধরো বই, ওটা হাতিয়ার, এই শ্লোগান যখন আমরা চারিদিকে প্রচার করার চেষ্টা করছি, তখন শিক্ষা বিরোধী এই কংগ্রেসপার্টি আক্রমনের লক্ষ্য বস্তু হিসাবে বেছে নিয়েছে এই, সব লাইব্রেরীগুলোকে। আমাদের দক্ষিণ ২৪ পরগণার বারুইপুরে, সুন্দরবন সংগ্রহশালার চরম ক্ষতি ওরা করেছে। নিম্ন গাঁঙ্গেয় ও তার সংস্কৃতির জীবনধারা সব কিছু সেখানে সুরক্ষিত ছিল। সেখানে গত ১৮ জুন, নির্বাচনে জেতার পর ওখানকার বিধায়কের নেতৃত্বে সমাজবিরোধীরা সেই মিউজিয়ামে আগুন লাগিয়ে দেয়। আমাদের বিশিষ্ট ভাস্কররা এর বিরোধিতা করেছেন এবং আমি দোষীদের শাস্তি চাই।

**শ্রী বিমল মিস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই যে ক্যানিং মাতলা নদীতে সুন্দরবন এলাকায় যে বাঁধগুলি আছে, সেই বাঁধগুলির অবস্থা ভয়ঙ্কর। এই বাঁধগুলি অবিলম্বে মেরামত না করা হলে একটা বিস্তীর্ণ অঞ্চল ডুবে যাবে এবং বেশ কিছু লোক ভয়ঙ্কর বিপদের মধ্যে পড়বে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রির কাছে অনুরোধ করতে চাই এদিকটা একটু নজর দিন। সুন্দরবন এলাকার যেসব এম এল এ-রা আছেন তারা বাঁধগুলি মেরামত করার কথা উল্লেখ করেছেন। কিন্তু এই বাঁধগুলি মেরামত করার জন্য যে টাকা অনুমোদন করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে এই বিষয়ে নজর দিন, যাতে করে তাড়াতাড়ি বাঁধগুলি মেরামতি করা যায় বর্ষার আগেই।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী সাত্ত্বিক রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বচনী এলাকা বীরভূমের মুরারৈ ২নং ব্লকের গ্রামে গত একমাস থেকে গ্রামবাসীদের বিভিন্ন জিনিস চাষের গরু চুরি হচ্ছে। ওখানকার পুলিশকে বলা সত্ত্বেও মুরারৈ থানা থেকে কোন এ্যাকসান নেওয়া হচ্ছে না। সেজন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ গ্রাম এই অত্যাচার থেকে বাঁচে এবং পুলিস যেন নিষ্ক্রিয় না থাকে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিআপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রির দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে রাখছি। বিগত ১০ বছর পশ্চিমবাংলায় ৭৬ হাজার প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক অবসর গ্রহন করার পর এখনও পেনসান পান নি এবং এই অবসরপ্রাপ্ত শিক্ষকদের অনেকে মারা গেছেন এবং যাঁরা বেঁচে আছেন তাঁরা পেনসান না পেয়ে চরম দুরবস্থার মধ্যে আছেন। আপনি শুনলে আশ্চর্য হবেন সম্প্রতি শিক্ষা দপ্তর পেনশান প্রাপ্ত শিক্ষকদের একটা করুন সংখ্যা যেটা তাঁরা রিপোর্টে দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১৯৮১ সাল থেকে ১৯৯১ সালের ৩১ শে মার্চ পর্যন্ত যেখানে ৮৭ হাজার ৪৭৬ জন প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক অবসর গ্রহণ করেছেন। সেখানে সরকারের কাছ থেকে পেনসান পেয়েছেন ১১ হাজার ৭১৬ জন শিক্ষক, এখনও ৭৬ হাজার শিক্ষক পেনসান পাননি। আপনি জানেন ১৯৫১ সালে এই সরকার প্রথম যখন এই পেনসান স্কীম চালু করলেন তখন সরকারের নির্দেশ ছিল অবসর পাওয়ার পর ৩ মাসের মধ্যে শিক্ষকরা পেনসান পাবেন এবং এর জন্য অর্থ দপ্তরের পৃথক পেনসান সেল বসল, কিন্তু সমস্যার সমাধান হল না। আমি শিক্ষা মন্ত্রির কাছে দাবি করছি শোনা যাচ্ছে অর্থ দপ্তর এই ৭৬ হাজার শিক্ষকের পেনসান আপ টু ডেট পরিশোধ করতে হলে কয়েক শো কোটি টাকা দরকার বলে নানা রকম টালবাহানা করছে এবং ফলে প্রাথমিক এবং মাধ্যমিক অবসর প্রাপ্ত শিক্ষকদের আর্থিক দুরবস্থার মধ্যে ফেলে রেখে দিয়েছে। এখানে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রি উপস্থিত আছেন, তাঁরা শিক্ষক দরদী একথা বলেন, অথচ আজকে যে ৭৬ হাজার শিক্ষক ১০ বছর পেনসান পাচ্ছেন

না এই বিষয়ে আপনারা কি ভাবছেন এই বিষয়ে একটা বিবৃতি দিন। আমি পশ্চিমবঙ্গের শিক্ষক সামাজের পক্ষ থেকে আবেদন করছি দয়া করে একটি বিবৃতি তিন।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষকদের পেনসান দেওয়ার যে পদ্ধতি তা এই বামফ্রন্ট সরকার চালু করেছেন এবং এটা সকলেই অবগত আছেন যে সম্প্রতি যে আদেশ দেওয়া হয়েছে তাতে একজন শিক্ষক যিনি অবসর গ্রহণ করবেন প্রভিশনাল পেনসান সঙ্গে সঙ্গে দেবার ব্যবস্থা আছে তিনি যে স্টেটমেন্ট দেবেন সেই স্টেটমেনটের উপর ভিত্তি করে। পেনসান দেবার জন্য যে কাগজপত্র সরকার বিরোধী পক্ষের রাজত্বে তারা কোন রেকর্ড রাখেননি, ডেট অব বার্থের কোন রেকর্ড করা ছিল না। সেজন্য কোন কোন শিক্ষকের এই সমস্ত কাগজপত্র তৈরী করতে বিলম্ব হচ্ছে, অর্থ দপ্তরের এই ব্যাপারে কোন টালবাহানা নেই। সরকার তাদের পেনসান দেবার জন্য অঙ্গীকারবদ্ধ, কেবল কাগজপত্র তৈরী নেই বলে হেড মাষ্টার মহাশয় যথা সময়ে ডি আইকে কাগজপত্র পাঠাতে পারছেন না, সেই কারণে বিলম্ব হচ্ছে। এগুলি রেগুলারাইজ করার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ সংবাদ পত্রে একটি খবর প্রকাশিত হয়েছে এবং সেটা সকলের পক্ষে খুবই গভীর উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে। খবরটি হচ্ছে এই— সিকিম হতে নির্বাচিত একমাত্র সংসদ সদস্যা অভিযোগ করেছেন যে, দার্জিলিং হতে কংগ্রেসের নির্বাচিত লোকসভার সদস্য বিবৃতি দিয়েছেন ভারত হতে সমস্ত নেপালীদের বিতাড়িত করা হোক। এখানে ১ কোটি নেপালী আছে। এই ১ কোটি নেপালীকে বিতাড়িত করার জন্য কংগ্রেসের সংসদ সদস্য যে ষ্টেটমেন্ট করেছেন তাতে সিকিমের সংসদ সদস্যা গভীর উদ্বেগ প্রকাশ করেছেন। এই কথায় আমরা গভীর ভাবে উদ্বিগ্ন। আজকে সাম্রাজ্যবাদী শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি দেশের মধ্যে ভয়ংকর পরিস্থিতির সৃষ্টি করেছে, দেশকে টুকরো টুকরো করার ষড়যন্ত্র, চক্রান্ত চলছে। স্যার, দার্জিলিং হতে নির্বাচিত কংগ্রেস সংসদ সদস্যের কথা আপনার নিশ্চয় মনে আছে। স্যার, উনি এক সময় দার্জিলিং-এর বিচ্ছিন্নতাবাদকে মদত দিয়েছিলেন। দার্জিলিং-এ খুন হয়েছে, অগ্নি-সংযোগ চলেছিল এবং তার ফলে কোটি কোটি টাকার সম্পত্তির ক্ষতি হয়েছে। এই ভদ্রলোকই তখন নানা ভাবে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দিয়েছেন। তার ফলে এই ভদ্রলোককে যখন জি এন এল এফ প্রার্থী করে তখন কংগ্রেস তাকে সমর্থন করেছিল এবং এবারেও কংগ্রেসের টিকিটে তিনি নির্বাচিত হয়েছেন। আজকে আমাদের পক্ষে এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে, কংগ্রেস মুখে বলে একরকম জাতীয় সংহতির কথা, আর অপর দিক থেকে পাঞ্জাব, কাশ্মীর, ত্রিপুরা, আসাম, পশ্চিমবঙ্গ প্রভৃতি সর্বত্রই তারা সুপরিকল্পিত ভাবে এই বিচ্ছিন্নতাবাদী শক্তি মদত দিয়ে চলেছে। আমরা জানতে চাই যে, কংগ্রেস পার্টির পক্ষ থেকে দয়িত্বশীল লোকেরা এখানে দাঁড়িয়ে পরিষ্কার ভাবে আমাদের সামনে এটা ব্যাখ্যা করুন। আমি আমাদের বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রির বিবৃতি দাবী করছি যে, পশ্চিমবঙ্গের কংগ্রেস সংসদ সদস্য যে বিবৃতি দিয়েছেন — 'এক কোটি নেপালীকে ভারত থেকে বিতাড়িত করতে হবে'— এই বিষয়ে আমাদের সরকার কি ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করছেন সেটা আমাদের জানান।

(গোলমাল)

**শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোর্খা এবং নেপালিদের মধ্যে পার্থক্য আছে। স্যার, এটা না বোঝার জন্যই গোলমাল হচ্ছে।

স্যার, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করতে চাচ্ছি। কারণ, মুখ্যমন্ত্রি গতকাল প্রধানমন্ত্রির কাছে একটি চিঠি পাঠিয়েছেন। আমরা সংবাদপত্রে দেখলাম রাজ্যের যেসমস্ত প্রকল্পের জন্য অর্থ আর প্রয়োজনীয় ছাড়পত্র দেবার কথা আছে, সেইগুলি যেন বাজেটের আগেই প্রধানমন্ত্রি পাস করে দেন। বিরোধী দলের পক্ষ থেকে আমরাই প্রথম বলি এবং বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শংকর রায় বলেছেন

পশ্চিমবঙ্গের জমে থাকা প্রকল্পগুলির ব্যাপারে রাজ্যের উন্নয়নের স্বার্থে একসঙ্গে তিনি দিল্লী যেতে প্রস্তু আছেন। স্যার, আমরা বুঝতে পারছি না যে, এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রি কেন শুধু চিঠি লিখে দায়িত্ব শেষ করতে চাইলেন। এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে মুখ্যমন্ত্রি দিল্লী যেতে পারতেন। আজকে যখন বাজেট পেশ হচ্ছে, ঠিক তার মাত্র দু দিন আগে চিঠি দেওয়ার কি মূল্য আছে? এই চিঠি প্রধানমন্ত্রি হাতে পৌছবে না। যদি সত্যিই কোন গুরুত্বপূর্ণ ব্যাপার থাকতো তাহলে আমাদের কথা মনে রাখা হত। এই চিঠি নিতান্তই একটা গিমিক, একটা চমক - তা নাহলে হঠাৎ করে দুদিন আগে শনিবার লিখলেন, সোমবার দিন প্রেস রিলিজ করলেন এবং মঙ্গলবার সংবাদপত্রে বেরল। আর আজকে বুধবার বাজেট পেশ হচ্ছে এই ভাবে চিঠি দিয়ে মানুষকে পুরোপুরি ভুল বোঝাচ্ছেন। আমরাও পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে কাজ করতে চাই, তার পাশে দাঁড়িয়ে লড়াই করতে চাই। এই চিঠিটা একটা গিমিক, চটকদারি ছাড়া কিছু নয়।

**(গোলমাল)**

[2.30 -.2.40 p.m.]

**শ্রীক্ষিতি গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভায় তুলে ধরতে চাই। স্যার, আমরা বোধহয় সকলেই সংবাদপত্রে দেখেছি যে বহরমপুর মিউনিসিপ্যালিটির কর্মচারীরা কাজকর্ম করছেন না ফলে সেখানে প্রচুর আবর্জনা জমে আছে এবং তাতে শহরের পরিস্থিতি খুব খারাপ হয়ে পড়েছে। স্যার, সরকারের সঙ্গে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের একটা গোলমাল চলছে। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান যিনি আছেন তিনি এই হাউসের সদস্য। কাজেই আমি মাননীয় পৌর মন্ত্রির কাছে এই বিষয়ে একটি বিবৃতি দাবী করবো। যিনি চেয়ারম্যান, এই হাউসের সদস্য তিনি সরকারকে নতুন যে এমপ্লয়মেন্ট দিয়েছেন, বেঠিক পদ্ধতিতে যেসব এমপ্লয়মেন্ট দিয়েছেন তার তালিকা তিনি সরকারকে দিচ্ছেন না। আমি দাবী করবো, হাউস থেকে দাবী করা হোক যেভাবে তিনি বেআইনী সব করেছেন তার তালিকা তিনি সরকারকে দেবেন। পৌরমন্ত্রির কাছে দাবী করবো, বহরমপুর পৌরসভার যে অবস্থা তা অবসান কল্পে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**(তুমুল হট্টগোল)**

**শ্রীনরেন হাঁসদা :** স্যার, আমাদের শ্রদ্ধেয় স্বরাষ্ট্রমন্ত্রিকে উপহার দেবার জন্য একটি ভাল খবর নিয়ে এসেছিলাম। আমার যে এলাকা বীনপুর, রানীবাঁধ এবং জাম্বুনী এলাকা বাঁকুড়া জেলার সেখানে সি পি এম ও পুলিস দু ভাই হয়ে গিয়েছে। এরা এতোই শক্তিশালী যে মানুষের গনতান্ত্রিক অধিকারকে পর্য্যন্ত খুন করছে। এলাকার মানুষরা বলছেন, এর থেকে ইংরাজরা ভাল ছিল। আমাদের বুঝতে হবে আমরা কোথায় আছি।

গত ১৬ তারিখে বীনপুর বিধানসভা কেন্দ্রের আন্ধারিয়া গ্রামের ৬ জন ঝাড়খন্ডি কর্মীকে পুলিস মিথ্যা কেস দিয়ে এ্যারেস্ট করে। সেখানে মেয়েদের উপরও অত্যাচার করেছে, মারধোর করেছে বাহাদুর পুলিস। ৬ জন ঝাড়খন্ডি কর্মীকে থানায় নিয়ে গিয়ে মারধোর করা হয়েছে এবং এমনকি তাদের উপর পাশবিক অত্যাচার করা হয়েছে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সুন্দরবনের একটা করুণ চিত্রের প্রতি মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৩/৪ বছর ধরে সুন্দরবনের নদী বাঁধ গুলি রক্ষনা-বেক্ষন করা হচ্ছে না, এক ফোঁটা মাটি পর্যন্ত ফেলা হয় নি। যে পিচিং ছিল সে পিচিং ধসে পড়েছে গত কয়েক দিনের বর্ষাতেই। এই অবস্থায় শীঘ্র যদি ওখানে কোন কাজ না করা হয় তাহলে সাগর, পাথর প্রতিমা, বাসন্তী, ক্যানিং, সন্দেশখালি, কুলতলি প্রভৃতি বিস্তীর্ণ এলাকায় নদী বাঁধ ছাপিয়ে নোনা জল ঢুকবে। ফলে ঐ বিস্তীর্ণ এলাকার চাষীদের এবছর আর চাষ করা সম্ভব হবে না। সেই জন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রি মহাশয়কে অনুরোধ

করছি যে অবিলম্বে ওখানে নদী বাঁধ গুলি মেরামত করা হোক। এখনই যদি মেরামত করা না হয় তাহলে ঐ ব্লক গুলির কোন-রকম উন্নয়ন কাজ করাও সম্ভব হবে না। সুতরাং সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলের মানুষদের নোনা জলের হাত থেকে রক্ষা করতে হলে অবিলম্বে ওখানকার সমস্ত বাঁধ গুলিকে রক্ষা করা দরকার। সেই জন্য আমি বিষটির প্রতি আপনার মাধ্যমে সেচ মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় স্পীকার মহোদয়, যাঁর প্রতি আমাদের অগাধ বিশ্বাস আছে সেই মাননীয় বিদ্যুৎ মন্ত্রি মহোদয়ের আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এবং এই সঙ্গে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয়ের কাছে আমাদের এলাকার একটা জ্বলন্ত প্রশ্ন রাখছি। কোলাঘাট তাপ বিদ্যুৎ প্রকল্প কোলাঘাটে প্রতিষ্ঠিত হয়েছে, কিন্তু সেই তাপ বিদ্যুৎ কেন্দ্রের আশপাশের বিস্তীর্ণ এলাকায় সীমাহীন লোড্‌শেডিং হচ্ছে। সেই এলাকার মানুষ, যারা তাপ বিদ্যুৎ কেন্দ্র করার জন্য নিজেদের বাস্তু দিয়েছেন, সম্পদ দিয়েছেন তাঁরাই আজকে অন্ধকারে দিন কাটাচ্ছেন। মাঝে মাঝে সেখানে যখন আলো আসে তখন সে আলো এতই স্তিমিত যে, তাতে ছাত্র-ছাত্রীরা পড়াশুনা করতে পারে না। বাড়ির লোকেরা কোন কাজ করতে পারে না। আমরা যাঁরা রাজনীতি করি তাঁরা সারা দিন ঘুরে ফিরে রাত্রে যখন ঘরে ফিরি তখন সে আলোতে আমরা একটু লেখা-পড়াও করতে পারি না। এই অবস্থায় ঐ এলাকায় ক্ষুব্ধ মানুষ ইতিপূর্বে বহু অফিস ভাঙচুর করেছে। মহিষাদলে ২ হাজার মানুষ অফিস ভাঙচুর করেছে। বিভিন্ন জায়গায় বিদ্যুৎ কর্মীদের ওপর অত্যাচার হয়েছে। সেখানে অফিসে কাজকর্ম করা যাচ্ছে না। আমরা বার বার প্রশাসনকে এবিষয়ে জানিয়েছি, স্টেশন মাষ্টার থেকে আরম্ভ করে ডিভিশনাল ইঞ্জিনিয়ার পর্যন্ত সকলের সঙ্গে মিটিং করেও আমরা এ বিষয়ে কোন সুরাহা করতে পারি নি। তাই আমি আজকে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত বিদগ্ধ মন্ত্রি শংকরবাবুর কাছে বিনীতভাবে আবেদন জানাচ্ছি যে, কোলাঘাট প্রকল্পের আশপাশে যে সীমাহীন লোডশেডিং, সীমাহীন লো-ভোল্টেড চলছে তা বন্ধ করুন।

**শ্রীইদ্‌ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই এলাকার চাষবাস ক্যানেলের জলের ওপর নির্ভরশীল। শুধু মুর্শিদাবাদ জেলার ভরতপুর এবং সালার অঞ্চলই নয়, কান্দী মহকুমার বিস্তীর্ণ অঞ্চল এবং বীরভূম জেলার একটা বিরাট অংশর সমস্ত জমিই একফসলা এবং বর্ষার ওপর নির্ভরশীল। এবছর ঐ অঞ্চলে ঠিক মত বর্ষা হচ্ছে না, ফলে জমি জল পাচ্ছে না এবং ক্যানেলের জলও পৌঁছচ্ছে না। এই অবস্থায় চাষীরা হাত গুটিয়ে বসে আছে। অবিলম্বে ওখানে ক্যানেলের জল ছেড়ে সেচের ব্যবস্থা করা দরকার। সেই জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি এবং ক্যানেলের জল ছাড়ার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। এখনই যদি ওখানে ক্যানেলের জল না ছাড়া হয় তাহলে ঐ এলাকায় ভাল চাষ হবে না, উৎপাদন কম হবে, ফলে আমাদের খাদ্যাভাব দেখা দেবে। এই অবস্থার প্রতিকারের দাবী আমি মাননীয় সেচমন্ত্রির কাছে করছি।

**শ্রীপ্রভঞ্জন কুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সুভাষ নস্কর একটা গুরুত্বপূর্ণ বিষয় মেনশন করেছেন। আমিও সেই বিষয়টির প্রতি আরো একটু আলোকপাত করতে চাই। সুন্দরবনের বিস্তীর্ণ ২০ কিলোমিটার ব্যাপী এমব্যাঙ্কমেন্ট বা নদীবাঁধ বা বাউন্ডারির অবস্থা বিগত চার বছর ধরেই খুব খারাপ। বর্তমানে অবস্থা খুবই খারাপ হয়ে দাঁড়িয়েছে। বিস্তীর্ণ এলাকায় নোনা-জল ঢুকছে। ওখানে সেচ দপ্তরের দায়িত্ব প্রাপ্ত অফিসার এবং ইঞ্জিনিয়ারদের গাফিলতির ফলেই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চল মার খেতে বসেছে, ধ্বংস হতে বসেছে। ওখানে যা অবস্থা হয়েছে তাতে ঐ বিস্তীর্ণ অঞ্চলের আমন চাষ শেষ হয়ে যাবে।

[2. 40 - 2.50 p.m.]

বারবার ধরে জেলা পরিষদ থেকে আরম্ভ করে সমস্ত লেভেলে আবেদন জানানো হয়েছে, কিন্তু কাকস্য পরিবেদনা। সেচ দপ্তরে বর্তমানে আর একজন মন্ত্রি হয়েছেন। সেই গণেশবাবুর কাছেও বলেছি যে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহন করতে হবে। এছাড়া আর কোন উপায় নেই। সমস্ত সম্পত্তি চলে যেতে পারে। ডেভেলপমেন্ট করে কি হবে? আজকে লক্ষ লক্ষ মানুষের শস্য, ফসল সব বিনষ্ট হতে বসেছে। এই সম্পর্কে মাননীয় মন্ত্রির হস্তক্ষেপ ইমিডিয়েট প্রার্থনা করি।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় স্পীকার স্যার, গতবার "বর্তমান" সংবাদপত্রে প্রকাশিত একটি খবরের প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। ঐ খবরে প্রকাশিত মুচিপাড়া থানা এলাকায় একজন সমাজবিরোধী একটি ব্যক্তিকে অপহরণ করে। প্রথমে সে একটি সোনার দোকানে ঢুকে কিছু টাকা চায়, টাকা না দেওয়ায় সেই ব্যক্তিকে অপহরণ করে। "বর্তমান" পত্রিকায় যে খবরটি বেরোয়নি সেই খবরটি হচ্ছে ঐ ব্যক্তিটি করপোরেশন খ্যাত পঞ্চা এবং ইনি একজন কংগ্রেস নেতার আশ্রয়পুষ্ট। বহু দিন ধরে ঐ অঞ্চলে এই পঞ্চা সন্ত্রাস চালাচ্ছে এক কংগ্রেসী নেতার আশ্রয়ে। আমি আবেদন জানাচ্ছি সংশ্লিষ্ট মন্ত্রি মহাশয়ের কাছে, অবিলম্বে ঐ লোককে এবং তার দলবলকে গ্রেপ্তার করে উপযুক্ত শাস্তি দেওয়া হোক যাতে ঐ এলাকার মানুষ শান্তিতে বসবাস করতে পারে।

**শ্রী নিতাই চরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেকার সেশানে আপনার মাধ্যমে কয়েকটি গুরুত্বপূর্ণ প্রশ্ন রেখেছিলাম এবং এবারেও আমি আবার মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটি সংবাদ পাঠিয়েছি, বিষয়টি হচ্ছে, রূপনারায়ণ নদীতে বিরাট ভাঙন দেখা দিয়েছে। সেই ভাঙনের ফলে হাজার-হাজার বিঘা চাষের জমি নষ্ট হয়েছে এবং বাড়ী ঘর নষ্ট হয়েছে। গতকাল আমি সেখানে গিয়ে দেখেছি, ভাঙনের ফলে প্রায় হাজার দুই মানুষ ক্ষতিগ্রস্থ হবে এবং ৬০০।৭০০ বাড়ী নষ্ট হবে। রূপনারায়ণ নদীর রাইট এমবাঙমেন্ট-এ বন্যা রোধের জন্য এই বামফ্রন্ট সরকারের আমলে যে কাজ করা হয়েছিল সেই বাঁধে ভাঙন দেখা গেছে। এগুলি যদি সংস্কার না করা যায় তাহলে বাগনান থানার ৬০ পারসেন্ট এলাকা ক্ষতিগ্রস্থ হবে। আমি এই বিষয়ে মাননীয় সেচমন্ত্রির সঙ্গে একটু আগে কথাবার্তা বলেছি। আমি অত্যন্ত আনন্দিত যে তিনি সহানুভূতির সঙ্গে বিষয়টি দেখেছেন এবং আগামী দিনে তিনি ব্যবস্থা গ্রহণ করার কথা বলবেন।

## ZERO HOUR

**Shri Narendra Kumar** : Mr. Speaker, sir there was a brutal murder of a GNLF supporter, S. B. Pradhan at Dudhia in Curesong on 22nd July. That murder was committend by CPM caders in that area. Till now no arrest is made. the culprits names are already there. It was pointed out that Shri Dhankumar B. K., Rohit Rai, Dhan Bahadur and 22 others committed the murder of S. B. Pradhan. He was offering puja. When he was coming out a bomb was hurled on him and he fell down unconscious and then he was shot down by a pistol. Sir, is this democracy ? Sir, in democracy opposition members are to be protected like the treasury

benches. He was the leader in that area and that leader of the GNLF is being killed in open-daylight. It is a shame. No police action has been taken up till now and we demand that necessary steps should be taken up immediately by the Minister-in-Charge of the Home (Police) Department. Otherwise, democracy will be meaningless in West Bengal.

**Shri Lakshman Chandra Seth :** (Not Present in the House)

**Shri Subrata Mukherjee :** (Not Present in the House)

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণে আছে যে গত বিধানসভা চলার সময়ে আপনাদের এই হাউসে মাননীয় অর্থমন্ত্রি মহাশয় ঘোষণা করেছিলেন আমাদের নিজেদের যে অর্থ আছে সেই অর্থ এবং আমাদের নিজেদের সম্পদ দিয়ে আমরা বক্রেশ্বর তৈরী করব। আপনারা সেই সময়ে খুব টেবিল চাপড়ে ধন্যবাদ জানিয়েছিলেন। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে হচ্ছে— মাননীয় অর্থমন্ত্রি ঘোষণা করেছিলেন যে, আমরা নির্ধারিত সময়ের আগে সমাপ্ত করে ফেলব। আমার মেমারি যদি বিট্রে না করে তাহলে বলতে পারি যে, এই দুটি ঘোষণা তিনি করেছিলেন। তাঁর ধারণা ছিল সোভিয়েট রাশিয়ার কাছ থেকে মর্ডানাইজেসনের জন্য যে সমস্ত কারিগরী বিদ্যার সুযোগ সুবিধা পাওয়ার কথা সেগুলি বোধহয় পাওয়া যাবে। কিন্তু এখন রাশিয়া নিজেরাই আর্থিক সংকটের জন্য আমেরিকার কাছে পেট বিক্রি করে দিয়েছে। কমিউনিষ্ট দেশ, আপনারাও কমিউনিষ্ট দেশের প্রতি আগ্রহশীল, কাজেই ভাল হবে। এখন দেখা যাচ্ছে তাদেরই চরম অর্থ সংকট। সুতরাং আমি অনুরোধ করব যে আমাদের হলদিয়া পেট্রো কেমিকেলস কমপ্লেক্স এবং অন্যান্য যেখানে যে সমস্ত পরিকল্পনা আছে— মাননীয় মুখ্যমন্ত্রি শুধু একটি চিঠি লিখেছেন--- পশ্চিমবঙ্গের বিরোধীদলের উপ নেতা হিসাবে আমি ঘোষণা করছি যে সেজন্য কেন্দ্রের কাছে যেতে হবে। শুধু একটি চিঠি লিখে দায় না সেরে সমস্ত দলের সদস্যাদের নিয়ে একটি সর্বদলীয় কমিটি করা হোক এবং কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করা হোক। যদিও কেন্দ্রে কংগ্রেস সরকার, কিন্তু পশ্চিমবঙ্গের আদায়ের ব্যাপারে সংঘবদ্ধ ভাবে পরিকল্পনা মাফিক ব্যবস্থা নিতে হবে। শুধু ভোটের জন্য করলে হবে না। মাননীয় মুখ্যমন্ত্রি মহাশয উপস্থিত থাকলে এ কথা বলতাম। মাননীয় ভি পি সিং ১১ মাস ছিলেন, একটা কথা বলা হয় নি, এখন কেন্দ্রের বিরুদ্ধে শ্লোগান আরম্ভ হয়েছে। পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা না করে আসুন, সমবেত ভাবে চেষ্টা করা হোক। চিঠি লিখে দায় না সেরে কেন্দ্রের বিরুদ্ধে শ্লোগান না দিয়ে সমস্ত দলের সদস্যাদের নিয়ে একটা কমিটি করে দিল্লীতে আমরা যাই, যাতে কিছু আদায় করতে পারা যায়। আর এর সঙ্গে জানাই যে সি পি এম পশ্চিমবঙ্গের ভাল করতে চায় না সি পি এম চায় পশ্চিমবঙ্গের ক্ষতি করতে।

[2.50 - 3.00 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি আমি মুখ্যমন্ত্রি, শিল্পমন্ত্রি এবং বন ও পরিবেশ মন্ত্রি মহাশয়গণের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সম্প্রতি বিশ্ব ব্যাঙ্ক বনজ শিল্প গড়ে তুলবার জন্য রাজ্য সরকারকে সাহায্য করবেন এবং রাজ্য সরকারও বন-নির্ভর শিল্প গড়ে তুলবার জন্য সচেষ্ট আছেন বলে জানতে পেরেছি। অতীতে ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা ডুয়ার্সকে কাঁচামাল জোগানদার হিসাবে ব্যবহার করেছে। কংগ্রেসও ডুয়ার্সকে ভোট ব্যাঙ্ক হিসাবে ব্যবহার করেছেন এবং বড় বড় প্রতিশ্রুতি দিয়ে গেছেন তারা। যাতে উত্তরবঙ্গের পিছিয়ে পড়া বনবাসী ট্রাইবাল এবং সিডিউল্ড কাস্টদের স্বার্থে সেখানে নরম কাঠ থেকে কাগজের কল তৈরী হয়, বনাঞ্চলে যেসব ভেষজ গাছ পাওয়া যায় তার দ্বারা যাতে ভেষজ শিল্প গড়ে তার ব্যবস্থা করা দরকার। জয়ন্তীর ডোলোমাইট, সেই ডোলেমাইট নিয়ে গিয়ে অন্য জায়গায় সিমেন্ট কারখানা গড়ে উঠছে, কিন্তু আজও সেখানে সিমেন্ট কারখানা গড়ে তোলা হয়নি। সেখানে

টাইগার প্রজেক্ট রয়েছে, বকসা দুয়ার রয়েছে, সেখানে লক্ষ লক্ষ মানুষ রয়েছে, কিন্তু তাদের জন্য কাজের কোন ব্যবস্থা নেই। কাজেই আমি আবেদন করবো, বনাঞ্চলের ঐসব মানুষের যাতে কাজের ব্যবস্থা হয় তারজন্য সেখানে বন নির্ভর শিল্প গড়ে তোলা হোক, তাতে ঐসব পিছিয়ে পড়া মানুষগুলি উপকৃত হবে। সেজন্য আমি বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান নামে প্রখ্যাত চিকিৎসা কেন্দ্রটি আজকে আড়াই মাস ধরে, ৫ই মে থেকে, বন্ধ হয়ে রয়েছে। ঐ চিকিৎসা কেন্দ্রটি বন্ধ হবার ফলে শুধু দক্ষিণ কলকাতা নয়, শহরতলী এবং গোটা পশ্চিমবঙ্গের হাজার হাজার মানুষ একদিকে চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন, অপর দিকে ঐ প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত দেড় হাজারের মত কর্মীবৃন্দর ভবিষ্যৎ অনিশ্চয়তার মধ্যে জড়িয়ে গেছে। এই ব্যাপারে আপনি জানেন স্যার, তৃতীয় পে কমিশনের রিপোর্টের ভিত্তিতে তাঁরা তাঁদের বেতন পাবেন - এই নিয়ে কর্তৃপক্ষের সঙ্গে তাঁদের বিরোধ এবং তারাই পরিণতিতে এইরকম একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এর সমাধান করবার জন্য ইতিপূর্বে স্বাস্থ্যমন্ত্রি এবং শ্রমমন্ত্রি কয়েক দফায় বসেছেন, কিন্তু এখনও সফল হননি। সমস্যাটা দ্রুত সমাধানের জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌরমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। যে জেলা থেকে আমি নির্বাচিত হয়ে এসেছি সেই জেলার কৃষ্ণনগরে একটা ভয়াবহ অবস্থা চলছে। সেখানে যে পৌরসভা রয়েছে সেই পৌরসভার কর্মচারীরা বেতন পাচ্ছেন না। সেখানে খিড়কী-দরজা দিয়ে ২০০ লোক ঢুকিয়ে দেওয়া হয়েছে। এ ব্যাপারে কোনরকম নিয়ম-কানুন মানা হয়নি। এখন আবার তারা হাডকোর লোন নিচ্ছেন। আমরা জানতাম, হাডকোর লোন দিয়ে দালান-কোঠা হয়, কিন্তু এখন দেখছি, সেই টাকা ভক্ষণ করবার জন্য লোক নিয়োগ ঠিক হয়ে গেছে। ভারতবর্ষের কোথাও নেই, ৫৫২ জন কর্মচারী হচ্ছে বহরমপুর পৌরসভায় আর ৫৭৩ জনকে ঢুকিয়ে দিয়েছে খিড়কির দরজা দিয়ে, মোট ১১২৫ জন কর্মচারী। ৮ মাস তারা বেতন পাচ্ছে না। এটা একটা ক্রিমিনাল এ্যাকটিভিটি। আমি মনে করি এই পৌরসভার যিনি চেয়ানম্যান তাকে গ্রেফতার করা উচিত। এখানে আলো জ্বলছে না. জঞ্জাল স্তুপিকৃত হয়ে আছে, জল পাওয়া যাচ্ছে না। ঐতিহাসিক শহর এই বহরমপুর, তাই অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করা উচিত। ওই 'হাডকো'-র টাকা যাতে খেয়ে ফেলতে না পারে সেই ব্যাপারে পৌরমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেসের যে দুটি বোর্ড আছে সেই দুটিতেই এই কান্ড করছে। নাগরিকদের জীবন নিয়ে তারা ছিনিমিনি খেলছে। ১ কোটি ৪০ লক্ষ টাকা দিয়েছে বহরমপুর পৌরসভাকে আমাদের এই রাজ্যসরকার। সেই টাকা কোথায় গেল তার হিসাব দিতে হবে রাজ্য সরকারকে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি যে ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করছি জিরো আওয়ারে সেই ব্যাপারে আমাদের মাননীয় সদস্য সুদীপ বন্দোপাধ্যায় এবং সত্যবাপুলী মহাশয় বলেছেন। আজকে স্যার কেন্দ্রের বাজেট, হঠাৎ করে আমাদের মুখ্যমন্ত্রির খেয়াল হয়েছে, উনি জানতে পেরেছেন যে আজকে বাজেট কেন্দ্রের। ২০শে জুলাই তিনি জানতে পেরেছেন এবং একটা চিঠি লিখে পাঠিয়েছেন ৪ দিন আগে যে চিঠি যেতেই সময় লেগে যাবে দুটি দিন এবং ২ দিনের মধ্যে এই প্রকল্প গুলি অনুমোদন করতে হবে এই বাজেটে। এই হচ্ছে পশ্চিম বাংলার ১৪ বছরের অভিজ্ঞ মুখ্যমন্ত্রির কাজ। তিনি কতক গুলি প্রকল্পের নাম দিয়ে বলেছেন যে এই বাজেটে ওই গুলি ইনক্লুড করা হোক। তিনি চিঠিতে যেগুলি লিখেছেন, তড়িঘড়ি করে তিনি যেগুলি লিখেছেন সেই লিষ্টের মধ্যে কতকগুলি গুরুত্বপূর্ণ প্রকল্প আছে যেমন ইনডিয়ান ওয়েল রিফাইনারী এক্সপানসান করবে এবং হিন্দুস্থান ফার্টিলাইজার আবার নূতন করে তৈরী করা হচ্ছে। তারপর যেটা আছে যে বলা হয়েছে শালবোনীতে একটা ছাগল গবেষণা কেন্দ্র প্রতিষ্ঠিত করা হোক। ছাগল গবেষণা কেন্দ্র রাইটার্স বিল্ডিং হওয়া উচিত, শালবোনীতে নয়। মুখ্যমন্ত্রির দেখা উচিত তাই আমি এটা বলছি যে এর মধ্যে অনেক

কটা প্রকল্প কেন্দ্রীয় সরকার অনুমোদন দিয়ে দিয়েছেন। শালবনীতে যে ট্যাকশাল হবার কথা সেখানে ভিত্তি প্রস্তর স্থাপন হয়ে গেছে, কাজ সুরু হয়ে গেছে, 'ইস্কোর' এক্সপানশান এর আগে এ্যাপ্রুভড হয়ে আছে। যে গুলি গুরুত্বপূর্ণ প্রকল্প— ছাগল গবেষণা কেন্দ্র নয়—সেই গুলির ব্যাপারে আমরা সরকারের সঙ্গে সহযোগিতা করবো সেটা আমরা আগেই বলেছি। আমি বলতে চাই মুখ্যমন্ত্রি সমস্ত ব্যর্থতা ঢাকবার জন্য ৫ বছরে একটা চিঠি দিয়েছেন। এই রকম বছরে একটা করে চিঠি দেওয়ার পর এই সরকার ক্ষমতা পাবার পরে মুখ্যমন্ত্রি ডেভলপমেন্টের জন্য কি কি কাজ করেছেন সেটা দেখা দরকার। অর্থাৎ ডেভলপমেন্টের জন্য যেটা দরকার সেটা করতে পারেন নি। যেমন বিদ্যুতের ব্যবস্থা নেই, রাস্তাঘাটের ব্যবস্থা নেই, ফিনান্সের ব্যবস্থা নেই, লেবার ট্রাবেল এই গুলি মুখ্যমন্ত্রি ঠিক করতে পারেন নি। ২০শে জুলাই ৪ দিন আগে মুখ্যমন্ত্রি একটা চিঠি দিয়ে, একটা স্টান্ট দিয়ে বাঁচবার চেষ্টা করছেন।

[3.00 - 3.45 p.m.]

[Including adjournment]

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে নতুন। কিন্তু গত কয়েকদিন ধরে এখানে দেখতে পাচ্ছি এদের একটা মাত্র ক্রাই, সেটা হল কাঁদুয়া।

**মিঃ স্পীকার :** আপনি কি বলতে চান কাঁদুয়া ওঁদের কাঁদিয়ে দিয়েছে?

**শ্রী পদ্মনিধি ধর :** হ্যাঁ, ওঁদের কাঁদিয়ে দিয়েছে। বিরোধী পক্ষে যাঁরা আছেন তাঁদের আমি জিজ্ঞাসা করতে চাই যে, তাঁরা বলুন নির্বাচনের কয়েকদিন আগে উদয়নারায়ণপুরে যে কংগ্রেস এম. এল. এ., তাঁর বাড়ী থেকে ৫০০ বোমা এবং কয়েক হাজার বোমার মাল মশলা উদ্ধার হয়েছিল কিনা ? ২য় প্রশ্ন হলো, '৮৮ সালে ঐ কাঁদুয়াতে ........

**(গোলমাল)**

**মিঃ স্পীকার :** আমি আবার মেম্বারদের স্মরণ করিয়ে দিতে চাই যে কোন মেম্বারের বিরুদ্ধে যদি কোন অভিযোগ আনতে হয় তাহলে আমার কাছে নোটিশ দিতে হবে। আমার কাছে লিখিত নোটিশ ২৪ ঘন্টা আগে জমা দিতে হবে, তার রসিদ আমার কাছে ফাইল করতে হবে। তারপর সে সম্বন্ধে উল্লেখ করতে পারবেন। না হলে এই ভাবে কোন অভিযোগ, কোন এ্যালিগেশান আনা যাবে না।

**শ্রী পদ্মনিধি ধর :** উনি, সদস্য নন। উনি কোনদিন জেতেন নি। ঐগুলো ওরা ব্যবহার করেছে। আজকে হাওড়া জেলায় যা হচ্ছে সবই করছে কংগ্রেসীরা। কাঁদুয়াতে ১০৭ টি বাড়ী লুঠ করেছে। সেগুলোর তালিকা স্পীকারের কাছে দেওয়া আছে। আমাদের বিধায়ক বারীন্দ্র নাথ কোলে মহাশয় স্পীকার মহোদয়ের কাছে তালিকা দিয়েছেন। কংগ্রেসী এম. এল এ-দের বাড়ীতে লুঠের মাল পাওয়া যেতে পারে। রাজীব গান্ধী হত্যার পরে জয়পুর বাজারে .............(মাইক অফ্ হয়ে যায়)

**(গোলমাল)**

**মিঃ স্পীকার :** ঐ যে "কংগ্রেসী এম. এল. এ.-র বাড়ী থেকে বোমা বেরিয়েছে" বলা হয়েছে, এগুলো বাদ যাবে।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রি মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্র কাঁথি (দক্ষিণ)। এই দক্ষিণ কেন্দ্রের দক্ষিণ দিকের বিরাট অংশ সমুদ্র, তার নাম বঙ্গোপসাগর। তার সাথে একটা খাল, পিছবুনী খাল যুক্ত। এটা দিয়ে কাঁথি, রামনগর

**[Note : Expunged as ordered by the chair]**

এবং এগরা এলাকার বিস্তীর্ণ অংশের জল সমুদ্রে যায়। সমুদ্রপুর বলে একটা গ্রাম আছে, সেখানে সমুদ্রপুরের পিছবনীর কাছে একটি স্লুইস গেট আছে, যারমধ্যে ২২টি ফোকর আছে। এর একদিকে ২২টি কপাট বসানো থাকে এবং ভেতর দিকে বসানো থাকে ২২টি কপাট। এখানে জরুরী যেটা দরকার সেই বিষয়ে আমি মাননীয় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় যেদিন থেকে সেচমন্ত্রি হয়েছেন সেইদিন থেকে তিনি উত্তরবঙ্গ ছাড়া দক্ষিণ বঙ্গের দিকে কোন দিন দৃষ্টি দেন নি। তবে আমি শুনেছি, গণেশ চন্দ্র মন্ডল মহাশয় রাষ্ট্রমন্ত্রি হয়েছেন। তাঁর উপরে দায়িত্ব ন্যস্ত করা হয়েছে নদী এবং বাঁধগুলোকে সারাবার - আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ২২টি কপাট ওখানে থেকে তুলে এনে সেগুলোকে মহকুমা শহর কাঁথির একটি দোকানে সারাবার জন্য দেওয়া হয়েছে। সেগুলো এখনও সারানো যায় নি। সামনে কোটালের গোণ। সমুদ্রের জল ঢুকে যাবে।........... (মাইক অফ্ হয়ে যায়)

**(এই সময়ে ৩.৪৫ মিঃ পর্যন্ত হাউস বিরতি হয়)**

[At this stage the House was adjourned till 3.45 p.m.]

[3.45 - 3.55 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের একজন নবীন সদস্য একটি প্রিভিলেজ মোশন এনেছেন আপনি যদি অনুমতি দেন তাহলে তিনি উঠে বলতে পারেন।

**মিঃ স্পীকার ঃ** উনি এটা আজকে ফাইল করুন, কালকে পুটআপ হবে এবং ডিপার্টমেন্ট থেকে দেখা হবে। তারপর যা হবার হবে।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় রাজ্যপালের ভাষণ যা হয়েছে এবং তারপরে সেই ভাষণের পরিপ্রেক্ষিতে একটি মোশান নিয়ে আসা হয়েছে ধন্যবাদ দিয়ে, আমাদের দলের থেকে এবং আমি নিজে এই ধন্যবাদ মোশানের বিরোধিতা করছি। কিন্তু এটা মনে রাখা দরকার যে শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। শুধু যে আমরা বিরোধিতা করেছি তাই নয়, আমরা রাজ্যপালের ভাষণ পর্যন্ত শুনিনি, বয়কট করেছি। সম্প্রতি দেখতে পাচ্ছি আপনারা রাজ্যপালকে নিয়ে ভাবাবেগে আপ্লুত হয়ে পড়েছেন। কিন্তু আজকে আমি যদি বলি কারা আপ্লুত হয়েছেন, যারা নাকি একদিন রাজ্যপাল ধর্মবীরাকে কি কুৎসিত ভাবে অবমাননা করেছিলেন। ইউনাইটেড ফ্রন্ট গভর্ণমেন্ট থাকাকালীন আপনারাই তাঁকে বাধ্য করেছিলেন দুটি প্যারাগ্রাফকে কেটে দিতে এবং তাঁকে এই পশ্চিমবঙ্গ থেকে তাড়িয়ে দেবার জন্য সুপারিশও করেছিলেন। গতবছর আমরা রাজ্যপাল ভাষণ দেবার সময়ে শুধু উঠে দাঁড়িয়ে প্রতিবাদ করেছিলাম, কোন তার মর্যাদাহানি করিনি। কিন্তু তারজন্য আপনারা আমাদের প্রিভিলেজ মোশান এনেছিলেন। শ্রী অমলেন্দ্র রায় প্রিভিলেজ মোশান এনে বলেছিলেন ইট ইজ এ কনটেম্পট অফ দি হাউস। আমরা শুধু চেঁচিয়েছিলাম, আমরা তাঁকে কোন অপমান করিনি। এই যে আপনাদের রাজ্যপাল সম্পর্কে দুনুখো নীতি এটা আমাদের সকলের ভাবার বিষয়। সুতরাং এই যে মানসিকতা, এই সিস্টেমটার গন্ডগোল কিনা সেটা আমাদের ভাবা উচিত। আপনারা যদি মনে করেন যে শ্বেত হস্তী পুষবেন তাহলে সেটা আমাদের বিতর্কের বিষয়। আপনারা এই শ্বেত হস্তী পুষে আপনাদের সুযোগ-সুবিধামত কথা বলাবেন, এবং এইভাবে রাজ্যপালকে এক্সপোজ করবেন সেটা চলতে পারে না। আমরা রাজ্যপালের ভাষণ সম্পর্কে যে মোশন এসেছে তার বিরোধিতা করেছি। তার কারণ

হচ্ছে এতে যে মানসিকতা দেখা গেছে তার পরিবর্তন হওয়া উচিত। রাজ্যপাল সম্পর্কে আপনাদের যে মানসিকতা রয়েছে তার পরিবর্তন হওয়া উচিত। আমরা রাজ্যপালের আসনটিকে হেয় করতে চাই না। আমরা মন্দির ধ্বংস করতে চাই না এবং মন্দিরের বিগ্রহ ধ্বংস করতে চাই না। কিন্তু আমরা ***

**মিঃ স্পীকার :** বদমাইশ কথাটি বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার আপনাকে ৭৫৫ পাতার প্রসিডিংসটা পড়ে শোনাচ্ছি যেখানে ফরোয়ার্ডব্লকের সদস্য ভক্তিভূষণ মন্ডল মন্ত্রি যিনি তখন মন্ত্রি ছিলেন, তিনি বলেছিলেন কংগ্রেসকে লাঠি পেটা করে বের করে দেওয়া হোক। সেখানে বদমাইশ কথাটি তারচেয়েও কঠিন শব্দ। তারপরে কংগ্রেসের পূরবী মুখার্জীকে বলেছিলেন বরাহনন্দিনী। এইগুলো কি সংসদীয় কথাবার্তা।

স্যার, এটা যদি প্রসিডিংসে ছাপা অবস্থায় আপনার লাইব্রেরীতে থাকতে পারে তাহলে এখানে শুধুমাত্র বদমাইস কথাটা বলতে পারব না কেন, এটা কি করে বলছেন আমি জানিনা, তাহলে কি চোরকে চোর বলবো না, ডাকাতকে ডাকাত বলব না, বদমাইসকে বদমাইস বলব না, তাহলে তো দুই দিন পরে স্পীকারকে স্পীকার বলব না। এই ভাবে তো চলতে পারে না, যাকে যা তা বলতে হবে। আমি আপনাদের কাছে আলোচনা করছি আমরা যদি গভর্ণর সংক্রান্ত বক্তব্য রাখি এবং ভাষণের দিন বয়কট করি তখন ওরা উভয়কেই আপত্তি করেন। ১৯৬৭ সালে ধরমবীরের সময় এখানে ১৪৩ ক্লজের ওয়ানে যেটা আছে সেটা পর্যন্ত ওরা ভায়োলেট করেছিলেন স্টেট পলিটিকস ইন ইন্ডিয়া ২৯৩ পাতায় যেটা আছে সেখানে লিখেছেন

The West Bengal Council of the CPI(M), at a meeting held on 16 February, demanded the recall of Dharamvira because "no normal relations can be established between the present Governor and the new UF Ministry." This demand was taken up vigorously by the UF which asked the Centre to recall Dharamvira by six March, 1968, when he was to address a joint session of the State Legislature. The Central Government rejected the demand. The Central Home Minister reiterated the constitutional position that the Governor was appointed for a five year term and held office at the pleasure of the President. At the same time, the State Cabinet drafted the speech of the Governor to be delivered by him at the joint session, which contained highly critical references on the role of the Governor and of the Centre in the dismissal of the UF Government. A crisis in West Bengal's relations with the centre was again threatened by Dharamvira's ommision of the two paragraphs which contained highly critical references to the role of the Governor and the Centre during 1967.

স্যার, এই জিনিস যদি হতে পারে তাহলে আমি কি দাবী করতে পারিনা আর একজন গভর্ণর যে একই সংবিধান মত একই এক্তিয়ারে থেকে দু-এক লাইন সত্য ভাষণ এখানে বলুক। এটাতো আমরা সেন্টারের বাইরে দাবী করিনি ভেতরেই দাবী করেছি। আমরা সাধারণতও দেখি একই ধরনের গভর্ণর আসে, কিন্তু অনেক সময় আমরা দেখেছি হরেন্দ্রকুমার মুখোপাধ্যায়ের মত গভর্ণরকেও, তাঁকে আমরা শ্রদ্ধা করি। কিন্তু এই গভর্ণরকে আমি সমর্থন করিনা, কারণ যিনি নীরবে বসে থাকবেন আর চারিদিকে খুন হতে দেখবেন। জোর করে গভর্ণরকে দিয়ে অসত্য ভাষণ পড়িয়ে নেবেন অথচ তাঁর মোকাবিলা করার সাহস আপনাদের

**[ Note : Expunged as ordered by the chair ]**

নেই। আমি হরেন্দ্রকুমার মুখোপাধ্যায়ের সম্বন্ধে বললাম কি রকম গভর্ণর চাই। এই ব্যাপারে সুবোধচন্দ্র গঙ্গোপাধ্যায় রাজ্যপাল হরেন্দ্রকুমার মুখোপাধ্যায়ের সম্বন্ধে বলছেন— বাঙ্গালীর এই দুর্দ্দিনে যখন নানাভাবে বাঙ্গালীর অবদানের গুরুত্ব অস্বীকার করিবার হীন চেষ্টা পরিলক্ষিত হইতেছে এবং বাঙালী যেন নিরাশ হইয়া পড়িতেছে। তখন হরেন্দ্রকুমারের ত্যাগপূত প্রকৃত বীরত্বে সুরভিত জীবন-কথা বাঙালী মাত্রেরই অধ্যয়ন করিয়া উপকৃত হওয়া প্রয়োজন। এবং বাঙালীরা সমগ্র ভারতে অসাধারণ চেষ্টা করিয়া গিয়াছেন - বাঙ্গালীর মনীষা - বাঙ্গালীর ত্যাগবুদ্ধি - বাঙ্গালীর মনুষ্যত্ব যে অন্তর্হিত হয় নাই বিবেকানন্দ, সুভাষচন্দ্র প্রভৃতির মত হরেন্দ্রকুমার জীবনে কাজের দ্বারা প্রতিপন্ন করিয়া গিয়েছেন।

[3.55 - 4.05 p.m.]

এই রকম মানুষকেই তো ধন্যবাদ দিতে চাই। যাঁকে সুভাষচন্দ্রের সঙ্গে, যাঁকে বিবেকানন্দের সঙ্গে তুলনা করা যায়। আমি করিনি, মহামান্য মানুযরাই করেছিলেন। ওই রকম ভূমিকা যদি বর্তমানে রাজ্যপাল মহাশয় করতে পারতেন তাহলে কিছু বলবার ছিলো না এবং তারপর যদি মোশান আসতো তাহলে সেটাকে সমর্থন না করবার কোনো ব্যাপার ছিলো না। কাজ করেছেন ? কি কাজ করেছেন ? চারবার এসেছেন ? এটা গর্ব করে বলছেন ? মিছিল করছেন ? চারবার এসেছেন ? প্রথমবার এলেন, সংবাদপত্রে লিখলেন - চারবার ক্ষমতায় এসেছেন। প্রত্যেকবার মালা পরানো হচ্ছে, সম্বর্ধনা দেওয়া হচ্ছে কিন্তু প্রত্যেকবার পারসেনটেজ অফ ভোট কমছে। ১৯৭৭ সালে এলেন, ক্ষমতায় এলেন কিন্তু কার দয়ায় ? ১৯৭৭ সালে বাবু জগজীবন রামের পায়ে ধরে, জয়প্রকাশ নারায়ণ, এবং প্রফুল্ল চন্দ্র সেনের পায়ে পড়ে এলেন। ১৯৮২ সালে এলেন বন্যা, খরার দয়াতে। ১৯৮৭ সালে এলেন সুভাষ ঘিসিংয়ের দয়াতে। আর ১৯৯১ সালে — মিশর যেমন নীলনদের দান, তেমন করে বি. জে. পি.-র দানে আপনারা এবারে এলেন। পশ্চিমবঙ্গের বইটা পড়ে দেখবেন। আপনারা অনেকে মুখে বলেন, এগিয়ে যাবেন। এবারকার ভোটে জিতে আসলেন সম্পূর্ণ বি. জে. পি-র দান নিয়ে। আপনারা পরিকল্পনা করেই আসছেন। আপনারা বলছেন ফোর পার্সেন্ট একটা ভোটের ডিফারেন্স। একটা ফোর্স - যে ফোর্সটা কেটেছে কংগ্রেসের একচেটিয়া ভোটে। পরিকল্পনা মাফিক বারো পার্সেন্ট ভোট কেটে নিয়ে ক্ষমতায় এলেন। কাজেই সত্যিকে গোপন করছেন। সত্যকে ধামাচাপা দেবার চেষ্টা করছেন। এই রকম জানলে বিধানসভায় আসবার প্রবৃত্তি হতো না। রাধাকৃষ্ণ পাল খুব খেদের সঙ্গে বলেছিলেন, সেটা আমি একটু পড়ে দিচ্ছি - "অ্যাসেম্বলী এমন ধাম, আগে কে জানিত রে, হয়ে এতো লালায়িত কে ইহা যাচিতরে, আগে যদি জানি ধাম এসেছেন এতো অসৎ বা কুৎসিত ধাম তাহলে কি পড়িতাম এই আলেয়ার মাঝারে - খাঁচার ধাম"। ১৯৬৬ সালে অ্যাসেম্বলী সম্পর্কে এই মহান মানুষটি এই শ্লোক বলে গিয়েছেন। মাননীয় রাজ্যপাল মহাশয়ের প্রত্যেকটা প্যারাগ্রাফে দেখবেন কোথায় কোথায় ভুল আছে। তার আগে আমি বলে দিচ্ছি - পিলুমোদী বলেছেন সুন্দর করে When criminals conspire to loot the country, the first thing they do is to suppress the information, when the looting is done with the connivance of the Government, The suppression becomes almost an oppression.

**মিঃ স্পীকার ঃ** মিঃ মুখার্জ্জী, পিলু মোদী তো অপোজিশানে বসতেন। আপনি তার বই থেকে রেফারেন্স দিচ্ছেন ?

**শ্রী সুব্রত মুখার্জ্জী ঃ** হ্যাঁ, আমি সেই জন্যই তো তার বই থেকে রেফারেন্স দিচ্ছি। পিলু মোদীর কথা সেই জন্যই তো আমি বলছি। তাহলে আল্টিমেটলি কোন জায়গায় যাচ্ছে সেটা পিলু মোদী বলেছেন। গত ১৪ বছরের কাজের খতিয়ান দিয়ে একটা ছোট্ট উদাহরণ আমি দিচ্ছি। যদি আপনি উত্তরবঙ্গ থেকে দক্ষিণ বঙ্গ পর্য্যন্ত যান এবং আপনার কাছে আমি একটা খতিয়ান তুলে ধরছি। ধরুন, যদি কল্পনা করি, মুখ্যমন্ত্রিমহাশয়

তার দুটি নাতনীর হাত ধরে কোচবিহারে গেলেন। তাহলে চিত্র কি দাঁড়াবে? যদি উনিপ্রথমে কোচবিহারে যান এবং নাতনি জিজ্ঞাসা করেন, - দাদু মদন মোহনের মন্দির কে তৈরী করেছেন? কোচবিহারের রাজা। ভালো কথা, এবার চলে যান জলপাইগুড়িতে, যদি নাতনি জিজ্ঞাসা করেন— দাদু জলদাপাড়া ফরেস্ট কে তৈরী করছেন? দাদু বলবেন, এইগুলি সব কংগ্রেস আমলে তৈরী হয়েছিল। এবার যখন দার্জিলিঙে আসবেন, তখন যদি নাতনি জিজ্ঞাসা করেন— দাদু মেডিকেল কলেজ, বিশ্ববিদ্যালয়, মিরিক লেক এই গুলো কে করেছে? তখন দাদুকে বলতে হবে, ইন্দিরা গান্ধী করেছে, প্রফুল্ল সেন করেছে, সিদ্ধার্থ শঙ্কর রায় করেছে। শিলিগুড়ি পৌঁছে যদি জিজ্ঞাসা করে এই গ্যাস টারবাইন কে করেছে? তখন দাদু বলবে আমি করেছি। ওটা অকেজো কোনো কাজে আসে না, গ্যাস চলে, কিন্তু টারবাইন চলে না। যদি জিজ্ঞাসা করে পশ্চিমদিনাজপুর স্পিনিং মিল কে করেছে ? তাহলে বলতে হবে সিদ্ধার্থ শঙ্কর রায় করেছে। তারপর আপনি চলে আসুন মালদায়। মালদা রেলওয়ে স্টেশন, রাস্তাঘাট, মালদা ব্রীজ, গঙ্গার ওপর ব্রীজ, গৌড় ভবন এগুলো কে করেছে? তাহলে বলতে হবে প্রফুল্ল চন্দ্র সেন, সিদ্ধার্থ শঙ্কর রায়, বরকত সাহেব করেছেন। এরপর আপনি চলে আসুন নদীয়ায়। যদি জিজ্ঞাসা করেন, গৌড়াঙ্গ সেতু কে করেছে? তাহলে বলতে হবে সিদ্ধার্থ শঙ্কর রায় করেছে। এরপর আপনি চলে আসুন কলকাতায়। যদি জিজ্ঞাসা করে মেট্রো রেল, চক্ররেল এগুলো কে করেছে? তাহলে বলতে হবে ইন্দিরা গান্ধী করেছেন, বরকত সাহেব করেছেন আর সিদ্ধার্থ শঙ্কর রায় করেছেন। যদি নাতনি জিজ্ঞাসা করে দাদু তুমি কি করেছো? তাহলে বলতে হবে গঙ্গার দুপাশে আমি দুটো স্তম্ভ করেছি, গঙ্গার দুপাশে দুটো থাম্বা করেছি। আর আপনি কি করেছেন? কলকাতায় ব্রিটিশরা মনুমেন্ট তৈরী করে দিয়ে গেছিল, আপনি সেই মনুমেন্টের মাথার ওপরটা লাল রং করে দিয়েছেন। এই দুটো জিনিস আপনি করেছেন। তৃতীয় কোন জিনিস আপনি করতে পারেননি। বক্রেশ্বরের জন্য রক্ত নিয়েছেন, কিন্তু বক্রেশ্বর করতে পারেননি। কিন্তু কেন্দ্রের নামে একগাদা শ্লোগান দিচ্ছেন। স্যার, এই চাকর-বাকররা তার প্রভুদের সন্তুষ্ট করবার জন্য এখানে চিৎকার করেছেন, এটা আমারা অনেক দিন ধরে দেখছি। সিদ্ধার্থ শঙ্কর রায়ের বক্তৃতার জবাব দিতে ওঠে জ্যোতিবাবু প্রথমেই বলবেন, — যে আপনাদের আমলে হাজার হাজার লোককে বিনাবিচারে গ্রেপ্তার করা হয়েছিল। এই কথাটা যে উনি বলবেন সেটা আমরা আগে থেকেই জানি। আমরা ১৪ বছর ধরে হিটলারের গ্যাস চেম্বারে বাস করছি। আপনারা হিটলারের মতন ব্যবহার করছেন, এখানে মানুষের বাঁচার কোন অধিকার নেই। কংগ্রেস, সি. পি. এম কর্মীরা মারামারি করছে না! কমলবাবু, ভক্তি বাবুকে মন্ত্রি করা হয়নি বলে তারা বিপ্লব করে বেড়াচ্ছেন । ফরোয়ার্ড ব্লকের কামাক্ষাকে মন্ত্রি করা হয়নি বলে বিক্ষোভ হচ্ছে।

[4.05 - 4.15 p.m.]

যেখানে মন্ত্রি হবার জন্য লড়াই করছেন, কুচবিহারে ২ দিন স্ট্রাইক হয়ে গেল, এই স্ট্রাইক কংগ্রেস কমিউনিষ্ট পার্টি করছে তা নয়, ফরওয়ার্ড ব্লকের কমল গুহ, ভক্তি বাবুকে মন্ত্রিকে করেনি বলে ২ দিন স্ট্রাইক করে দেওয়া হল। এতে লজ্জা করে না আপনাদের? আর এস পি-কে তো তাড়িয়ে দিয়েছে। যে সি পি এমের বিরুদ্ধে বলেছে তাকেই তাড়িয়ে দিয়েছে। এখনও সি পি আই-এর কামাখ্যা বাবু লড়ে যাচ্ছেন। রাত্রে গোপনে এরা আমাদের কাছে আসে, আমাদের কাছে চাকর শ্রেণীর লোকেরা এসে বলে সি পি এমকে ভাল করে জব্দ করে দিন এবং কোন কোন সময় আমাদের কাগজপত্র সরবরাহ করে দিয়ে দেন। জ্যোতি বাবুর বাড়ীতে লিফট বসান .......

**(তুমুল গোলমাল)**

স্যার, বিনা বিচারে আটক আর বিনা বিচারে খুন এই দুটি যেন তারা পাশাপাশি রাখেন এবং দুটো সংখ্যাই উনি যেন রাখেন। হ্যাঁ, মিসা আইনটা করার জন্য আপত্তি থাকতে পারে কিন্তু আমি আবার বলছি

ঐ সমনে বিনা বিচার বলুন আর যে বিচার বলুন মিসা করে গুণ্ডাদের না আটকালে দেশের সর্বনাশ হয়ে যেত। এতে আমাদের কোন লজ্জা নেই। কিন্তু লজ্জা এদের আছে? এরা মেয়েদের শ্লীলতা হানি করছে। লজ্জা আছে জ্যোতি বসুর? বানতলার ঘটনা ঘটার পরেও মাথা উঁচু করে চার বার জিতেছে বলে মালা পরে? কাদের চার বার নিয়ে এসেছে? ভোটার লিস্ট যদি ভূতুড়ে না হয় এরা তাহলে জিতে আসতে পারে? অনেক জায়গায় রিগিং করার আপনাদের ক্ষমতা নেই। মানুষ তৈরী হয়ে গেছে বলে। এত কান্ড করেছেন তবুও ভোটের পার্সেন্টেজ বাড়াতে পারেননি। এবারে বি জে পি না থাকলে গো-হারা হারতেন। ভোটার লিস্টে প্রত্যেকটি বুথে জোচ্চুরি করে কত ঢুকিয়েছেন আমি জানতে চাই না, কিন্তু জেনুইন কংগ্রেস ভোট যেগুলি বিশেষ করে কংগ্রেস অধ্যুষিত এলাকা সেখানে যেকোন ১০টা বাড়ী পরীক্ষামূলকভাবে নেওয়া হোক, ১৯৭৭ সালের ভোটার লিস্টে যেসব নাম ছিল সেইসব নাম আছে কিনা দেখা হোক, ১৯৭৭ সালের সেইসব ভোটার যদি থাকে তাহলে আমি চ্যালেঞ্জ করে বলছি আমার মেম্বারসিপ কেড়ে নেবেন। বিস্তীর্ন হিন্দি ভাষী এলাকায় যেখানে কংগ্রেসের ভোট ব্যাঙ্ক সেখানে যেকোন লোককে গিয়ে জিজ্ঞাসা করুন কি ব্যাপকভাবে এমনকি প্রেমিসেস টু প্রেমিসেস সেখানে নাম উড়িয়ে দিয়েছে। আজকে রাখুন সেগুলি তারপর লড়াই করবেন। আজকে কিরকম অসম লড়াই হচ্ছে। আজকে ময়দানে মোহনবাগান আর ইষ্টবেঙ্গলের যদি খেলা হয় আর রেফারী দু'জন ক্যাপটেনকে দাঁড় করিয়ে রেখে বলেন দেখ ইষ্টবেঙ্গলের ক্যাপটেন, খেলবার আগে তুমি চার গোলে হেরে গেছ, তারপর তুমি খেলা শুরু কর, ইষ্টবেঙ্গলের ক্যাপটেন খেলবে? কিন্তু আমাদের সেই খেলা খেলতে হচ্ছে। আমাদের লড়াই করার আগেই রেফারী বলে দিচ্ছেন যে তোমরা ৬/৮ হাজার ভোটে পিছিয়ে আছ, এবার তোমরা লড়াই কর, তারপর ১০ হাজার ভোট বেশী পেলে ২ হাজার ভোটে জিতবে। এবার হিসাব করে দেখে নিন ওরা কারা ওখানে বসে আছে। আমার বক্তৃতা শুনতে হবে না. আমি জানি সংখ্যাধিক্যের জোর আছে, গণতন্ত্রে এটাই কুফল, ৪৯ টা টাট্টু ঘোড়ার চেয়ে ৫১ টা খচ্চরের মূল্য অনেক বেশী হয়ে যায়। এরা ২৫০ টা খচ্চর আছে, কিন্তু ৪৩টা টাট্টু ঘোড়া, মূল্য ওদের বেশী হয়ে যাবে গনতন্ত্রের কুফলের জন্য। কিন্তু ওরা খচ্চরই এবং আমরা টাট্টু ঘোড়া টাট্টু ঘোড়াই।

স্যার, ওরা কি করে জানবে? ওরা তো চিরকালই গাধার মত ওদের বোঝা বয়ে বেড়াচ্ছে। ওরা রাম-খচ্চর। ওদের বোঝা বয়ে বেড়াচ্ছে ওদের আছে কি ? স্যার, আমি কয়েকটি বিষয়ের উপর আপনাদের ব্যর্থতার কথা তুলে ধরি। আমি জানি না, ওরা কি বলবেন। স্যার, আমি কয়েকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, এইগুলি বক্তৃতার জন্য নয়, চূড়ান্ত ব্যর্থতার জন্য। অস্বীকার করতে পারবেন, অর্থনীতি কোন্ জায়গায় গেছে, বেকার সমস্যা কোন্ জায়গায় গেছে? এখানে লেবার মিনিষ্টার বসে ছিলেন, আমি নিজে ট্রেড ইউনিয়ন করি বলে বিষয়টি জানি—আমি ওঁর কাছে প্রশ্ন করছি—আমাদের সময়ে আইন করা হয়েছিল লক আউট হলে সেই লক আউটকে বেআইনী বলে ঘোষণা করা যাবে। রাজ্যপালের ভাষণের কোন জায়গায় আছে, যে এগুলি লক আউট হয়েছে! শুধু ১৮টি চটকলেই বাই রোটেসন লক আউট থাকছে। গতকালই ভিক্টোরিয়া লক আউট করে দিয়েছে গায়ের জোরে। একটাও দেখাতে পারবেন এই লক আউটকে বেআইনী বলে ঘোষণা করা হয়েছে। এতে রাজ্যের হাতে অধিক ক্ষমতার দরকার নেই। আপনাদের হাতে যে ক্ষমতা আছে, সেই ক্ষমতা নিয়েই এই লক আউটের মোকাবিলা করা যেত। ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টে আছে লক আউট, লে অফ, ক্লোজার এর কোন একটি লাইনও কোথাও প্রভিসন নেই। সাসপেনসন অব ওয়ার্কের নামে তান্ডব চালাচ্ছে সমস্ত একচেটিয়া পুঁজিপতি মালিক। সরকার কোন জায়গায় ষ্টেপ নিয়েছেন? পি. এফ. এর ১৫০ কোটি টাকা সারা ভারতবর্ষে মেরেছে। তার মধ্যে পশ্চিমবঙ্গের ১০৩ কোটি টাকা মেরে দিয়েছে। দেশে আইন আছে। এই আইন আলাদা করে ইনডাষ্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্ট নয়, একেবারে সংবিধানের প্রভিসন রয়েছে যে, কোমরে দড়ি বেঁধে সব স্থাবর, অস্থাবর সম্পত্তি বাজেয়াপ্ত করা যায়। আপনারাও ট্রেড ইউনিয়ন করেন—বলুন, কটা মালিকের স্থাবর, অস্থাবর সম্পত্তি বাজেয়াপ্ত করেছেন, কটা মালিকের কোমরে দড়ি বেঁধে নিয়ে গিয়ে হাজির করেছেন। ই. এস. আই-এর ৫ কোটি টাকা মেরে দিয়েছে। কটা মালিকের কাছ থেকে আদায়

করে দিতে পেরেছেন, বলুন। এই কথা বলতে পারবেন ? নতুন কলকারখানা খুলেছে ? উল্টে রাজ্য সরকারের অধীন— আমাদের ভাবতেও লজ্জা হয়, আমরাও আপনাদের সঙ্গে এক সাথে লড়াই করেছি যখন ৭৪ দিন চটকলে ধর্মঘট করতে হয়েছিল। দিল্লীতে আমাদের সরকার থাকা সত্ত্বেও আমরা এই ধর্মঘটে সামিল হয়েছিলাম। বার্ড, বার্ণ, জেসপের বিরুদ্ধে ইন্টারমিডিয়্যারি দাবীতে আমরা এক সঙ্গে ধর্মঘট করে দাবী আদায় করে নিয়েছিলাম। আমরা দ্বিমত করিনি। আমরা পতাকার রং-এর কথা ভাবিনি, আমরা কোন সংকীর্ণতা দোষে দুষ্ট হইনি। রাজ্যের শ্রমিক কর্মচারীদের স্বার্থে আমরা এটাকে উদার দৃষ্টিভঙ্গী নিয়ে ভেবেছিলাম। কিন্তু আপনারা ভেবেছেন ? ব্রিটানিয়া মিনিমাম ওয়েজ দেয় না। কৃষ্ণা গ্লাস কোম্পানীতে না খেতে পাওয়া টি বি রোগীদের ২ টাকার বিনিময়ে কাজ করাচ্ছেন। ম্যাকিনটসের মত কোম্পানী অর্ধেকের বেশি লোককে সেখানে কাজ দিতে পারছে না। স্যাক্সবি কোম্পানী মিনিমাম প্রোডাকসান, মিনিমাম ওয়েজ পর্যন্ত দিচ্ছে না। আপনারা সেই সমস্ত জিনিস অধিগ্রহন করেছেন— তার চেহারাগুলি দেখেছেন, কোন্ জায়গায় নিয়ে গিয়ে পৌঁছেছেন ? আমি বলতে চাই না যে, আমাদের কতগুলি দাবী নেই। আপনাদের যেমন আছে, আমাদেরও তেমনি আছে। যেমন আপনারা মাশুল সমীকরণের কথা বলেন, আমরাও বলি। আমাদের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় এবারের ভাষণে বলেছেন, তিনি বলতে সাহস করেছেন— যে কথা জ্যোতিবাবু মাঝে মাঝেই বলেন যে, আপনারাও কিছু বলুন রাজ্যের স্বার্থে। বার বার ৪/৫টি বিষয় নিয়ে সিদ্ধার্থ রায় যৌথ ভাবে সংগ্রামের কথা বলেছেন। যদি স্পর্ধা, সাহস থাকে তাহলে সিদ্ধার্থ রায় যে ৪/৫টি বিষয়ের জন্য বলেছেন তার জন্য অন্তত একবার ধন্যবাদ দেবেন জ্যোতিবাবু। এই ৪টি বিষয় আপনারা জানেন। বার বার তিনি এই কথা বলেছেন। এইগুলি হল সাম্প্রদায়িকতা, রেল বাজেটের দাবী, উন্নয়ন মূলক ব্যাপার ইত্যাদি ইত্যাদি। আমি বলতে চাই যে, এই সমস্ত উন্নয়ন মূলক কাজের প্রচেষ্টা —এর পরে আপনাদের কাছে বেকার ছেলেরা মিছিল করে গিয়ে মারবে, আমাদের কিছু বলতে হবে না, সেইদিন খুব তাড়াতাড়ি আসছে। সেদিন আসছে, যেদিন গ্রাজুয়েট ইঞ্জিনিয়াররা অপনাদের কাছে গিয়ে হাজির হবে সাধারণ চাকরির জন্য। সেই জায়গায় গিয়ে পৌঁছে যাচ্ছেন। আজকেই ২৪৮ জন কর্মী ছাঁটাই হয়েছে ইনসপেকসন কাউনসিলে। আপনারা জানেন, জে. সি. আই. বন্ধ হতে চলেছে। ন্যাশান্যাল ইনস্ট্রুমেন্টস বন্ধ হবার জন্য থ্রেট এসেছে। আমরা ভলক্যানোর উপর দাঁড়িয়ে আছি। এর পরেও আমরা রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ অথবা ধন্যবাদ নয়, ঘৃত পাত্র, ঘৃত পাত্রের আধার, এই বিতর্কে যুক্ত হয়েছি। কি কৈফিয়ত্ দেবেন, কাকে কৈফিয়ত্ দেবেন ? একটা ঐ খুড়োর কল ঝুলিয়ে রেখে দিয়েছেন হলদিয়া হবে বলে। সাইট ফর হলদিয়া ছাড়া আজ পর্যন্ত আর কিছুই হল না। মিথ্যা কথা বলছেন যে, সেখানে ৩ লক্ষ লোকের চাকরি হবে। আলবত্ হবে না। এমন কোন তাত্বিক আছেন, আমাকে দেখিয়ে দিতে পারবেন যে, একটি পরিকল্পনায় ৩ লক্ষ লোকের চাকরি হতে পারে। মূল পরিকল্পনার যেটা বেশ পরিকল্পনা তাতে ১০ থেকে ১৫ হাজার লোকের চাকরি হতে পারে, যদি ঠিকমত ইনফ্রাস্ট্রাকচার তৈরী করতে পারেন। তারপর এ্যানসিলিয়্যারি গ্রো করলে আরো ৫০ থেকে ১ লক্ষ লোকের চাকরি হতে পারে।

[4.15 - 4.25 p.m.]

৩ লক্ষ লোককে চাকরি দেব বলে ঐ বক্রেশ্বর আর হলদিয়ার খুড়োর কল ঝুলিয়ে রেখে দিচ্ছেন।

(গোলমাল)

স্যার, লক্ষন শেঠের কবর-স্থান হবে ওটা। ফার্টিলাইজার ডুবতে বসেছে ওর তান্ডবের চোটে, ইনডিয়ান অয়েল কর্পোরেশন ওখানে তুলে দিতে বসেছে ওর অত্যাচারের ফলে, হলদিয়া পোর্ট চলে যেতে বসেছে ওর অত্যাচারের ফলে। যে কোলকাতা এবং হলদিয়া পোর্ট মিলিয়ে ৭৪ হাজার লোক কাজ করতো এখন সেখানে মাত্র ২০ হাজার লোক কাজ করে। তারপর বিদ্যুতের ব্যাপারে কোন কথা বললেই তো চেঁচাবেন। বিদ্যুতের ব্যাপারে একজন পন্ডিতকে নিয়ে এসেছেন. সিদ্ধার্থবাবু ওর প্রশংসা করেছেন কিন্তু

আমার ওর জন্য দুঃখ প্রকাশ ছাড়া আর কোন উপায় নেই। কি করবেন উনি আমি জানি না। যেমন আগের মন্ত্রি করেছেন তার চেয়ে বেশী কিছু করতে পারবেন না, কারণ সেখানে ওয়ার্ক কালচারটাই ধ্বংস হয়ে গিয়েছে। সেখানে একটা কালচারই এসটাবলিশড হয়ে গিয়েছে যে আই. এন. টি. ইউ. সি বা কংগ্রেসের লোক হলে তাকে শীতকালে দার্জিলিং এবং গ্রীষ্মকালে বাঁকুড়া, পুরুলিয়াতে ট্রান্সফার করো। এ ছাড়া আর কিছু সেখানে নেই. স্যার, আমরা জানি, বিদ্যুতের দুটি ভাগ— একটা নতুন প্রজেক্ট এবং আর একটা হল মেনটেনেন্স ও প্রডাকসান। নতুন প্রজেক্টের ব্যাপারে কেন্দ্রীয় সরকার দায়ী। নতুন ইউনিট করতে গেলে কেন্দ্র সেটা দেবে কিন্তু মেনটেনেন্স এবং প্রডাকসান আউটরাইট স্টেট সাবজেক্ট। ব্যর্থতাটা কোথায়? ব্যর্থতা নতুন প্রজেক্টে, না, মেনটেনেন্স ও প্রডাকসানে? স্যার, ছাই পর্যন্ত নির্দিষ্ট সময়ে সরানো হয়না। ভাল কোয়ালিটির কয়লা দিলে প্রডাকসান বেড়ে যায়, ভাল তেল দিলে প্রডাকসান বেড়ে যায় কিন্তু তা দেওয়া হয় না। সেখানে অনবরত ফোরম্যান, ইঞ্জিনিয়ারদের সঙ্গে ঝগড়া, ফেটোর সঙ্গে ঝগড়া। শুধুমাত্র ঝগড়া করেই ১৪টা বছর ওরা কাটিয়ে দিলেন। এই যদি অবস্থা হয় তাহলে কোথা থেকে বিদ্যুত হবে? কেন্দ্র ৩/৪টি সুপার থারমল ইউনিট দিলে তার একটা আমাদের দিয়েছে। কোলাঘাট, ব্যান্ডেল, সাঁওতালদি, দুর্গাপুরের ইউনিট বাড়িয়ে দিয়েছে। আর কি করতে পারে কেন্দ্র? প্রডাকসান ও মেনটেনেন্স তো উনি করবেন এবং ব্যর্থতাটা সেখানেই. আমি আবার বলছি যে, তিস্তাকে কমপ্লিট করুন। চুখাকে ঠিকমতন করুন। জলঢাকাতে আরো বিদ্যুৎ উৎপাদনের ক্যাপাসিটি আছে। যা ক্যাপাসিটি আছে, রিজার্ভ রেখেও প্রডাকসান ও মেনটেনেন্স যদি ঠিক মতন হয় তাহলে ডোমেসটিক এবং ইনডাষট্রিতে অভাব হবার কথা নয়। এখানে তাত্বিক বসে আছেন যদি আমাকে বোঝাতে পারেন আমি মেনে নেব, বিদ্যুৎ নিয়ে আর বলব না। আমি বারবার বলছি আসল ব্যর্থতা মেনটেনেন্স এবং প্রডাকসানে, নতুন ইউনিটে নয়। বক্রেশ্বর নিয়ে ঝগড়া করার দরকার ছিল না। সমস্ত জিনিষসটাকে ধামা চাপা দেওয়ার জন্য এটা করার দরকার ছিল না। বক্রেশ্বরকে বাদ দিয়েও যে ক্যাপাসিটি আছে তাতে রিজার্ভ রেখেও বাংলার প্রতিটি মানুষের ঘরে ঘরে বিদ্যুৎ যেতে পারতো। আজকে আর বিদ্যুৎ মানে বিলাসিতা নয়। বিদ্যুৎ মানে আজকে ইনডাষ্ট্রি, বিদ্যুৎ মানে সভ্যতা, অগ্রগতি, বিদ্যুৎ মানে কৃষি। আজকে সব কিছু বিদ্যুতের উপর নির্ভরশীল। বিদ্যুৎ মানে পলিটিক্স নয়। বিদ্যুৎ মানে কংগ্রেস কমিউনিষ্ট নয়, বিদ্যুৎতের উপর আজ সব কিছু নির্ভরশীল। সেই বিদ্যুৎ নিয়ে ছেলেখেলা করা হয়েছে। রাজ্যপালের ভাষণে সেকথা বলা হয়নি। সত্যকে স্বীকার করে তার মোকাবিলা করার নামই পৌরুষ্যত্ব। সত্যকে গোপন করে তাকে ধামা চাপা দিয়ে পৌরুষ্যত্ব দেখানো যায় না। আমি আশা করেছিলাম রাজ্যপাল অন্ততঃ এসব স্বীকার করবেন। তারপর শিক্ষা ব্যবস্থায় চূড়ান্ত বার্থতা। ১০ ক্লাশ পাশ করে হাজার হাজার ছেলে ভর্তি হবার জন্য ফ্যা ফ্যা করে ঘুরে বেড়াচ্ছে। আমি ইংরাজী, বাংলার তর্ক ছেড়ে দিয়েই বলছি দুমুখী শিক্ষা ব্যবস্থা কেন চালু থাকবে? গ্রামের গরিব ছেলেরা বাংলা পড়বে আর একদল ছেলে কে. জি লরেটো, ডনবস্কোতে পড়বে— এটা হবে কেন? তারপর যখন কমপিটিটিভ এগজামিনেশানে যাবে তখন সব কিছু ইংরেজীতে হবে। কেন হবে এ জিনিষ? যদি ক্ষমতা থাকে সব এক করুণ। ঐ লরেটো, ডনবসকো, কে. জি. কনভেন্ট তুলে দিন। তুলে দিয়ে সমস্ত জায়গায় বাংলা মাধ্যম করে দিন, আমি আপনাদের সঙ্গে একাত্ম হব। তা তো করছেন না। জন্মটা কি অপরাধ? আপনারা সোসালিষ্ট-জন্ম কারুর অপরাধ হতে পারে? শিক্ষা ক্ষেত্রে এমনই সিস্টেম চালু করেছেন, যে গরীবের ঘরে জন্মেছে, যে গ্রামে জন্মেছে সে ভাল লেখাপড়া শিখতে পারবে না। এ কি রকম নীতি আপনাদের? গ্রামে জন্মেছে বলে ভাল লেখাপড়া শিখতে পারবে না, ফলে ভাল চাকরি পাবে না, শুধু বড়জোর কেরানীর চাকরি পাবে। এটাই কি আপনাদের সোসালিষ্ট ইকনমি? আমি আপনাদের বলতে চাই, আপনারা এই দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা বন্ধ করুন। এই প্রসঙ্গে আমি বাংলা ভাষার অগ্রগতি সম্পর্কে দু একটা কথা বলতে চাই। এখানে বুদ্ধদেববাবু উপস্থিত আছেন, দয়া করে তিনি আমার কথাগুলি শুনে একটু পরবর্তীকালে জবাব দেবেন বা অন্য কাউকে দিয়ে বলবেন। আমার তাঁর কাছে প্রশ্ন হচ্ছে, সরকারী ক্ষেত্রে সর্বত্র বাংলা ভাষা চালু করতে তাঁর আর কত সময় লাগবে? কটা অফিসে এখন পর্যন্ত তিনি সমস্ত কাজে

বাংলাভাষাকে চালু করতে পেরেছেন? কজন বাংলা স্টেনো নিয়োগ করা হয়েছে? কত টাইপরাইটার কেনা হয়েছে? কতজনকে এখন পর্যন্ত ট্রেনিং দেওয়া হয়েছে? কটা ফাইল বাংলা ভাষার মাধ্যমে লেখা হচ্ছে? আমি যত দূর জানি এবিষয়ে বিশেষ কোন অগ্রগতি হয় নি। যদি হয়ে থাকে তাহলে আশা করব মন্ত্রি মহাশয় আমাদের তা অবগত করবেন। কিছু টাইপরাইটার কেনা ছাড়া, আর বিশেষ কোন কাজই হয় নি। অথচ আপনারা বলেন 'মাতৃ ভাষার বিকাশ এবং প্রসারের মধ্যে দিয়েই চেতনার বৃদ্ধি ঘটে, আর সেই চেতনাই ঘটায় বিপ্লব।' তা কবে চেতনা বৃদ্ধি পাবে, কবে বিপ্লব ঘটবে। সেটা আপনারা নিজেদের ঘর থেকেই শুরু করুন না। মন্ত্রিদের সমস্ত কাজকর্ম বাংলা ভাষার মধ্যে দিয়ে করতে বলুন। কজন মন্ত্রি এখন পর্যন্ত তা করছেন? বাংলা ভাষায় রাজ্য সরকারের কাজ-কর্ম করার যে কমিটমেন্ট, এটা ডাঃ রায়ের সময় থেকে রয়েছে। আমাদের সময়ে আমি শুরু করেছিলাম, আমি ভেবেছিলাম আপনারা সমাপ্ত করতে পারবেন। বুদ্ধদেববাবু বলবেন, সেকাজ কতদূর করতে পেরেছেন, না হয় অন্য কেউ বলবেন। এবিষয়ে আমরা সবাই ইনটারেষ্টেড। আপনারা বাংলা ভাষা সর্বস্তরে চালু করতে পেরেছেন কিনা, বিশেষ করে সরকারী ফাইলের ক্ষেত্রে, সেটা আমরা জানতে আগ্রহী। সর্বপরি আমি মনে করি একটা জায়গায় অন্তত আমাদের এক-মত হওয়া দরকার। তবে আমরা দেখছি আপনারা প্রকাশ্যে যখন রাজনীতি করছেন তখন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বলছেন, অথচ গোপনে বি. জে. পি-কে মদত দিচ্ছেন। কারণ আপনারা জানেন বি জে পি বেঁচে থাকলে আপনাদের সরকারও বেঁচে থাকবে। এই ভাবে আপনারা আগুন নিয়ে খেলা করছেন, সাম্প্রদায়িকতার আগুন। সেই আগুনে শুধু আপনাদের ঘরই পুড়বে না, গোটা পশ্চিম বাংলা পুড়বে. সুতরাং আগামী দিনের কথা ভাবুন। আমি আর দীর্ঘ বক্তৃতা করব না। আমি মনে করি সামপ্রদায়িকতার বিষ নিয়ে ছেলে-খেলা করলে আগামী দিনে সর্বনাশ হয়ে যাবে এবং আপনারা কেউ বাঁচবেন না এবং ইতিহাসও আপনাদের ক্ষমা করবে না। ইন্দিরা গান্ধী একটা কথা বলেছিলেন, সেটা আমি আপনাদের কাছে পড়ে দিতে চাই। কারণ সেটা একটা এ্যাপিল এবং সেটা সকলের জন্যই আমি এখানে উল্লেখ করতে চাই। "অন পিপলস এ্যান্ড প্রবলেমস" বই-এর এক জায়গায় তিনি বলেছেন..... No matter what our religion, language or State, we are one nation and one people. Let us all - farmers, and workers, teachers and students, scientists and technologists, industrialists, businessmen, politicians and public servants - exert ourselves to the utmost. Let us be strong, tolerant and disciplined, for tolerance and discipline are the very foundations of democracy. The dynamic and progressive society, the just social order which we wish to create, can be achieved only with unity of purpose and through hard work and co-operation.

আমি মনে করি এটা সকলের কাম্য হওয়া উচিত। এই কথা বলে আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবুল বাসার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। আজকে তিন দিন ধরে এই ভাষণের ওপর কংগ্রেস দলের এবং আমাদের পক্ষের বক্তাদের বক্তব্য শুনছি। আমার মনে হচ্ছে আজকে এই হাউসে যাঁরা বিরোধী দলে আছেন তাঁরা দীর্ঘ দিন শাসক দলের ভূমিকায় থাকার পর বিরোধী দলে এসে বিরোধী দলের ভূমিকা পালন করার ক্ষেত্রে অযোগ্যতার পরিচয় দিচ্ছেন। বিরোধী দলের ভূমিকা পালন করবার যে যোগ্যতা সেটা তাঁরা অর্জন করতে পারেন নি। বিশেষ করে আমরা সেটা বিরোধী দলের নেতা ৭০ দশকের সন্ত্রাসের নায়কের মধ্যে দেখলাম। যিনি আধা-ফ্যাসিষ্ট সন্ত্রাসের নায়ক তিনি আজ বিরোধী দলের নেতা, তিনি প্রথমদিন বক্তৃতা দিলেন না শুনে। শোক প্রস্তাব থেকে আরম্ভ করে সব কিছুরই তিনি বিরোধিতা করলেন এবং বয়কট করলেন

কোন সময়ঃ যে সময়ে রাজ্যপাল আমাদের কথাগুলি বললেন। তিনি বললেন, দেশে বিপদ উপস্থিত, আজকে দেশে আর্থ-সামাজিক বিপদ, আজকে বিচ্ছিন্নতাবাদ, সাম্প্রদায়িকতা আমাদের দেশে মাথা চাড়া দিয়ে উঠেছে। এই বিপদ কংগ্রেসের সৃষ্টি, তাঁরাই এইসব বিপদ দেশে ডেকে এনেছেন, তাঁরাই এর জন্ম দিয়ে গেছেন। এই বিপদ থেকে উদ্ধার করবার জন্য, দেশের ঐক্য, দেশের সংহতি, দেশের অস্থিরতাকে কাটিয়ে তোলবার জন্য যখন রাজ্যপাল তাঁর প্রস্তাব রাখছেন তখন এই কংগ্রেসী রা বয়কট করলেন। এই কংগ্রেস দল তাদের কাজকর্মের দ্বারা গণতান্ত্রিক ব্যবস্থাকে ভেঙে দেবার জন্য অতীতে এই ভূমিকা নিয়েছিলেন। ঐ কংগ্রেসী দলের নেতা যিনি ৭০ দশকে আধাসন্ত্রাসবাদের কর্ণধার তিনি আমাদের ১১০০ কর্মীকে খুন করিয়েছেন। এবং ২০ থেকে ২২ হাজার লোককে ঘর ছাড়া করিয়েছেন এবং বহু লোককে গোপনে হত্যা করিয়েছেন। তিনি আজকে সামনের সারিতে বিরোধী দলের নেতা হয়ে বসে আছেন। ওঁরা ভূস্বামী, ধনী, একশ্রেণীর পুঁজিপতি এবং শোষক শ্রেণীর নেতৃত্ব দেন। এতদিন পর্যন্ত তাদের হয়ে দালালি করেছেন, তাদের স্বার্থ রক্ষা করেছেন। ঐ কংগ্রেসীদের কাজকর্মের ফলে এখানে বি জে পি এবং মৌলবাদিদের জন্ম হয়েছে। এরা আজকে দেশে মাথা চাড়া দিয়ে উঠেছে। কংগ্রেসীরা দেশের মধ্যে বিপজ্জনক ভূমিকা নিয়েছেন। আর এখন এখানে বক্তৃতা দিয়ে বাহবা নেবার চেষ্টা করছেন। দেশের উন্নতির জন্য কোন কথা নেই. দেশের ঐক্য, দেশের সম্প্রীতি বজায় রাখার কোন কথা নেই। দেশ আজকে যে টালমাটাল অবস্থা, কি করে দেশকে অস্থিরতা থেকে বাঁচানো যায় তার একটি কথা নেই। কোথায় রাস্তা? কোথায় কি ? আপনারা শাসন ক্ষমতায় রাজ্যে এবং কেন্দ্রে ছিলেন, দেশে কটা রাস্তাঘাট হয়েছে? আমি লাখখানেকের উপর রাস্তার হিসাব দেব। চোখে দেখেন না? এই সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন, গরীব, মানুষের উপকার হয়েছে। সাম্প্রদায়িক দাঙ্গা পশ্চিম বাংলায় হয় না, অন্য রাজ্যে হয়। ভারতবর্ষের বিভিন্ন রাজ্য আজকে উত্তাল হয়ে উঠেছে। বিহার, উত্তরপ্রদেশ আপনারা হারিয়েছেন, আস্তে-আস্তে দক্ষিণ-ভারতও আপনারা হারাবেন। রাজীব গান্ধীর হত্যার ব্যাপারে আপনাদের কি ভূমিকা দেখিয়েছেন? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ধর্মঘট ডাকলেন, হরতাল ডাকলেন। শুধু শোক পালন নয়। আর সেই সময় আপনারা কি করলেন? কোন কোন কংগ্রেসী বলেছিলেন যে ১৫ তারিখে মরলো কেন? মরেছে তো মরেছে। কি লজ্জা এবং সর্বনাশের কথা ঐ দলে এইসব ব্যাপার হল। কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলেছেন, কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের ব্যাপারে বামফ্রন্ট সরকার প্রথম থেকেই দেখিয়েছেন। একটা যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর প্রয়োজন আছে সেটা কংগ্রেসীরা বুঝতে পারবেন না। কংগ্রেসীরা ভূস্বামীদের জন্য একনাগাড়ে কাজ কর্ম করেছেন, কাজেই এটা তাঁরা বুঝবেন না এবং যতক্ষণ না বুঝবেন ততই কোণঠাসা হয়ে হারিয়ে যাবেন. শিক্ষাকে অবৈতনিক এবং ভাল পরিবেশ তৈরী করা হয়েছে। আপনারা কোথায় ছিলেন? আগে টোকাটুকি করে পাশ করান হোতো। আজকে মাননীয় সুব্রত বাবু বক্তৃতা দিলেন। আমরা সন্ত্রাসের কথা যখন বলি, অনেকে এখানে উপস্থিত আছেন, তিনি নিজে বলেছিলেন আমি ভয় খাচ্ছি, আমাকে পুলিস মন্ত্রি রাখবেন, যেন সরিয়ে দেবেন না, আবার আজকে কথা বলছেন। কর্মসংস্থানের প্রকল্পের কথা বললেন, নাসিরুদ্দিন সাহেব গতকাল বলেছিলেন সাম্প্রদায়িকতার কথা, কর্মসংস্থান প্রকল্পর তৈরী করা হয়েছে। বেকারের কথা বলছেন, বেকার কারা তৈরী করেছে? আপনাদের কার্যকলাপের ফলেই আজ এখানে বেকার সৃষ্টি হয়েছে। ক্ষেতমজুরকে কখন মজুরী দিতেন, জমি দিয়েছেন? ভূস্বামীদের কাছ থেকে কেড়ে কখনও জমি দেন নি। আজকে পশ্চিমবঙ্গের কৃষকদের জমি বিলি করা হয়েছে। আজকে আপনাদের কাছ থেকে তারা আর বীজ আনতে যায় না। আপনারা তাদের বাড়ীতে বাসন মাজার চাকর বানিয়েছিলেন। লজ্জা হয় না? কোন্ দেশের খাচ্ছেন, কাদের কথা বলছেন, উচ্ছন্নে পাঠাবার জোগাড় করেছিলেন। কাজের সংস্থানের জন্য টাকা খরচ করা হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে এলাকায় এলাকায় কাজ হচ্ছে। গরীব মানুষদের হাতে টাকা যাচ্ছে। সেজন্যে আপনাদের ছটফটানি হচ্ছে, আর চাকর পাওয়া যাবে না। আপনাদের ইনসপেকটর, ইউনিয়ন বোর্ড তো ছিল তখন কি করেছিলেন মানুষকে? তখন মানুষকে আপনারা অবহেলা করেছেন। এখন প্রাথমিক থেকে শুরু করে গরীব মানুষ উচ্চ শিক্ষা অবধি পাচ্ছে, আর

ঠকাতে পারবেন না। ঐ মৌলবাদী সাহেব বলেছেন বি জে পি কি করছে। উনি কি করেছেন, রাতে বি জে পি আর দিনে কংগ্রেস। কেরালায় বি জে পি-র সঙ্গে হাত মিলিয়েছেন। যখন বুঝতে পারবেন সেদিন আপনারা গরীব মানুষদের দমাতে পারবেন না। পশ্চিমবঙ্গকে কারা খারাপ করেছে?

[4.35 - 4.45 p.m.]

দেশ বিভাগ করেছেন। ফলে ১৯৪৬ সালে দাঙ্গা হয়েছে। ১৯৫০ সালেও দাঙ্গা হয়েছে। আপনারা আপোশ করে দেশ ভাগ করেছেন। ১৯৫০ সালে আমি ছিলাম এবং এখনও আছি। কংগ্রেস রাজত্বে ১৯৫০ সালে দাঙ্গা হোল, আবার ১৯৬৬ সালেও দাঙ্গা হোল। কিন্তু আজকে বামফ্রন্ট রাজত্বে এখানে দাঙ্গা হয় না। অনেক অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমাদের প্রার্থীরা নির্বাচিত হয়ে এসেছেন, কিন্তু আপনারা ধনীদের পয়সা খেয়ে এই অভিজ্ঞতা সঞ্চয় করতে পারবেন না। দূর্গাপুর হল। বিধানচন্দ্র রায় করেছেন, ভাল কথা। কিন্তু তারপর কি করেছেন? কি করেছেন সেটা ওখানকার মানুষদের জিজ্ঞাসা করুন। সেখানকার কৃষকদের অবস্থা কি সেটা আপনারা দেখেন না। কি করে রক্ত দিয়ে রক্ষা করেছেন সেটা সে ব্যাপারে একটা কথাও বলেন না। তাই বামফ্রন্টের নীতির উপর জনসাধারণ আবার আস্থা প্রকাশ করেছেন, তাই মানুষ আমাদের ভোট দিয়েছেন। আমাদের উপর তাদের আস্থা আছে। আমাদের নীতি এবং কাজের উপর মানুষের আস্থা গভীরভাবে প্রতিষ্ঠিত হয়েছে। কাজেই আমরা দেশের জন্য আপনাদের মত অযোগ্য লোকদের কথা শুনতে রাজি নই. কংগ্রেসের তৈরী আর্থিক এবং সামাজিক নীতির ফলে দেশ আজকে দেউলিয়া। দেশকে আজ আপনারা বিক্রি করে দিয়েছেন। এ-ব্যাপারে একটা কথাও তো বললেন না পণ্ডিতরা। আজকে দেশের সোনা বন্দক দিতে হচ্ছে, কারণ ১ কোটি ২০ লক্ষ টাকা যা ঋণ করেছেন বিদেশের কাছে তার সুদ মেটাতে হবে! গোপন চুক্তি করেছেন, বোফোর্স করেছেন। আজকে রাজীব গান্ধী নিহত হয়েছেন বলে কখনই তাঁকে মাপ করবো না। দেশের মানুষ ক্ষমা করবে না তাঁকে। আজকে ১৭ হাজার কোটি টাকা বছরে সুদ দিতে হয়। কিন্তু টাকা কাদের? সবটাই জনসাধারণের টাকা, ভারতবর্ষের টাকা। এটা কংগ্রেসের টাকা নয়। আজকে দেশের যা শিল্পনীতি সেটা কাদের নীতি ? আমাদের? আর আপনাদের এই শিল্পনীতির ফলে আজকে দেশের লক্ষ লক্ষ কারখানা রুগ্ন, বন্ধ। কি এনেছেন? না টেকনোলজি! ইন্দিরা মরবার আগে থেকে বলছেন এই টেকনোলজির কথা, কিন্তু কিছুই প্রয়োগ করছেন না। আমি জয়শ্রী কারখানা দেখে এসেছি। ঐ কারখানার একটি পার্ট খুলেছে যেখানে ২০ মেট্রিক টন সুতা প্রতিদিন তৈরী হয়। ৬ জন লোক সেখানে কাজ করে। এই যে ৬ জন কাজ করছে ওয়ারকাররা কি সেই ভাবে টাকা পায়? আমাদের বাচ্চারা কি দুধ পায়? ধর্মঘটী শ্রমিকরা কি টাকা পায়? তাহলে কারা সেই টাকাটা পাচ্ছে? দেশে দূর্ভিক্ষ লাগবে না কেন? আমাদের বামফ্রন্ট সরকার তাই ঠিক করেছে ছোট ছোট সংস্থা করে কাজ করবেন। সেই জন্য আমাদের বামফ্রন্ট সরকার স্বনির্ভর প্রকল্প চালু করে কাজ করবার চেষ্টা করছে। হাজার হাজার লোক এর মাধ্যমে কাজ পাচ্ছে, ১০ টা লোক খেটে খেতে পাচ্ছে। তাঁতী, দরজী নানা ভাবে তাদের রক্ষা করছে। দেখেন নি কোন দিন?

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে)**

স্যার, আমাকে আর একটু সময় দেবেন, ওঁরা তো ২০ মিনিট ধরে ফালতু বক্তৃতা দিয়ে গেলেন, জয়নাল সাহেব অনেকক্ষন সময় পেলেন, আমাকে আরো একটু সময় দিন। আজকে টাটা বিড়লার স্বার্থ কারা রক্ষা করছে? এখানে টাটা ২০ কোটি টাকা নিয়ে ব্যবসা শুরু করেছিল, এখন দাঁড়িয়েছে ৬০০০ কোটি টাকা, বিড়লা এখানে ২১ কোটি টাকা নিয়ে ব্যবসা শুরু করেছিল, এখন সেই টাকা দাঁড়িয়েছে ৬৯০০ কোটি টাকা। সেই জন্য আমি বিরোধী পক্ষ যে প্রস্তাবে বিরোধিতা করেছেন তার জন্য আমি তাঁদের ধিক্কার জানাই। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা:** মাননীয় সভাপতিমহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ

জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। মাননীয় সভাপতি মহাশয়, গত দুদিন ধরে এখানে এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর আলোচনা হচ্ছে, সরকারী পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। রাজ্যপালের ভাষণের মধ্যে এবং সরকারী পক্ষের সদস্যদের বক্তৃতার মধ্যে একটা জিনিস ফুটে উঠেছে সেটা হচ্ছে যে গত ১৪ বছর বামফ্রন্টের শাসনে বিরাট সাফল্য লাভ নাকি হয়েছে। মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা প্রশ্ন রাখতে চাই যদি সাফল্য এতো হয় - কৃষিতে সাফল্য, ভূমিসংস্কারে সাফল্য, বিদ্যুতে সাফল্য, শিল্পে সাফল্য — তাহলে ভোটে এতো কারচুপি, এতো সন্ত্রাস, এই রকম করে ভোট করার দরকার কি ? যদি এতো ভাল কাজ হয়ে থাকে গত ১৪ বছর ধরে তাহলে তো পশ্চিমবাংলার মানুষ ভালোবেসে ভোট আপনাদের বেশী করে ভোট বাক্সে ঢুকিয়ে দিত। তাহলে আপনাদের ভোট কমছে কেন? এতো কারচুপি করে, এতো সন্ত্রাস করে আপনাদের ভোট কমছে কেন? রাজ্যপালের ভাষণের মধ্যে এবং প্রতিটি সরকারের তরফের বক্তাদের বক্তব্যের মধ্য দিয়ে বলা হল যে এই রকম ভাল কাজ আর পশ্চিমবাংলায় হয় নি। কান্দুয়ায় কংগ্রেসের হাত চিহ্নে ভোট দেওয়ার জন্য হাত কেটে নেওয়া হল কেন? কংগ্রেস কাউনসিলার শাহাজাদাকে হত্যা করা হল কেন? আমি ১৯৭১ সাল থেকে কান্দি নির্বাচন কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে আসছি, এখানে সেখানে নির্বাচনে আপনাদের দলের তরফ থেকে যে সন্ত্রাস সৃষ্টি করেছেন আমি জীবনে তা লক্ষ্য করিনি। কুমারসন্ড গ্রামে একজন দূর্ধর্ষ লোক আছে যার নাম আমি করতে চাই না। নপাড়াগ্রামে আমাদের লোক আমাদের প্রতীক চিহ্ন হাত আঁকতে গিয়েছিল বলে তার পাম্প মটর চুরি হয়ে গেল। নির্বাচনে পড়ে সেই গ্রামের পাশে আর একটা গ্রাম আছে রামেশ্বরপুর সেখানে আমাদের কংগ্রেসের নির্বাচিত সদস্য সেই সদস্যের, সাবমারসেবেল পাম্প চুরি করে নিয়ে গেল।

[4.45 - 4.55 p.m.]

তাঁরা জানতেন যে কে এই সমস্ত করছে। তারা যখন সেই দুর্ধর্ষ লোকটার কাছে গেল এবং বল্লো যে, 'আমাদের পাম্প মেসিন ফেরত দাও', সেই লোকটা বললো, তোমাদের পাম্প মেসিন আমরা ফেরত দেব একটি শর্তে। যদি তোমরা কংগ্রেস করা ছেড়ে দাও তাহলে ফেরত দেব। আপনাদের লজ্জা হওয়া উচিত। কংগ্রেস করলে ধান কেটে নেওয়া হবে, বাড়ী পুড়িয়ে দেওয়া হবে, সেই সমস্ত লোকের সম্পত্তি নষ্ট করে দেওয়া হবে। কংগ্রেস করলে তাদের জীবন পর্যন্ত নিয়ে নেওয়া হবে, এই হচ্ছে আপনাদের আইন-শৃংখলার নমুনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে একটি সংবাদ আছে যে কি করে সন্ত্রাস সৃষ্টি করে ভোট আদায় করে ওঁরা এখানে এসেছেন এবং এখানে এসে আনন্দে আত্মহারা হয়ে যাচ্ছেন। ১৪ই জুলাই তারিখে এই সংবাদটি আনন্দবাজার পত্রিকাতে বেরিয়েছে। 'কংগ্রেস করায় ছৌ শিল্পীর চারা ধান কেটে মাঠে নুন' এই শীর্ষক যে খবরটি বেরিয়েছে তা আমি আপনারা কাছে পড়ে শোনাচ্ছি। ঘটনাটি ঘটেছে পুরুলিয়াতে। পুরুলিয়া থেকে আমাদের কোন বিধায়ক নির্বাচিত হয়নি। আমাদের কোন বিধায়ক যদি থাকতো তাহলে আগে এই খবরটি পড়তেন। যাইহোক, আমি সংবাদটি পড়ে শোনাচ্ছি। 'পুরুলিয়ার ছৌ শিল্পী, পদ্মশ্রী নেপাল মাহাতোর জমির ধানের চারা কেটে মাঠে নুন ছড়িয়ে দিয়েছে সি পি এম-এর সমর্থকরা। সুরকিদা গ্রামে বিজয়োৎসবের নামে কংগ্রেসের সমর্থকদের এগারটি বাড়ী পুড়িয়ে দেওয়া হয়েছে। জলে ভেজান কাঁথা চাপা দিয়ে আগুন নেভানোর চেষ্টা করার অপরাধে কংগ্রেসের বর্ষীয়ান কর্মী ঘনশ্যাম মাহাতোর পা পাথর দিয়ে থেঁতলে দেওয়া হয়েছে। হাসপাতালে তার অবস্থা আশংকাজনক। দমকল কর্মীরা পুলিস পাহারায় আগুন না নেভালে গোটা গ্রামই পুড়ে যাওয়ার আশংকা ছিল। আপনারা গ্রামে গ্রামে সন্ত্রাস সৃষ্টি করছেন। মাননীয় সভাপাল মহাশয়, এই সন্ত্রাস যারা সৃষ্টি করছে তারা বলছে কংগ্রেস যদি কেউ করে তাহলে তার পা থেঁতলে দেওয়া হবে, হাত কেটে দেওয়া হবে। তার জমির ধান কেটে নেওয়া হবে। এখানে এসে আপনারা বলছেন যে চতুর্থবার ভোটে জিতে এসেছি। জনসাধারনের ভোটে জিতে এসেছি। গ্রামে গ্রামে এই হচ্ছে তার নমুনা। এখানে কয়েকদিন ধরে আমি লক্ষ্য করছি, আপনারা যেহেতু দার্জিলিংয়ে জি এন এল এফ-এর দ্বারা আক্রান্ত হয়েছেন, তাদের

হাতে পর্যুদস্ত হয়েছেন, এমন কি এখনও পর্যন্ত আপনারা সেখানে পর্যুদস্ত, একজন বিধায়কও এমনকি মুখ্যমন্ত্রির পর্যন্ত সেখানে যাওয়ার সাহস ছিল না। রাজীব গান্ধীর হাত ধরে মুখ্যমন্ত্রি সেখানে জি এন এল এফ এবং কংগ্রেসের সঙ্গে আলোচনা করেছেন। সুভাষ ঘিষিংয়ের সঙ্গে বসে আলোচনা করেছেন জ্যোতি বসু। মুখ্যমন্ত্রির শিলিগুড়িতে এবং পাহাড়ে যাবার সাহস ছিল না। আর একটি সংবাদ দেখুন, 'আজকাল' পত্রিকাতে ১৯৮৭ সালের ১লা মে তারিখে বেরিয়েছিল— 'কমিউনিষ্ট পার্টি প্রথম গোর্খাস্থানে দাবীদার।' ভারতীয় কমিউনিষ্ট পার্টি প্রথম গোর্খাস্থানের দাবীদার! তুষার প্রধান, সাংবাদিক এই তথ্য লিখেছেন যে— 'প্রমাণ সংগ্রহ করতে আমাকে এক সময়ে কাঠমন্ডু পর্যন্ত দৌড়াতে হয়।' ১৯৪৫ সালের অভিভক্ত কমিউনিষ্ট পার্টি কর্তৃক প্রকাশিত দার্জিলিং জেলা কমিউনিষ্ট পার্টির প্রথম নেপালীতে মুদ্রিত প্রচারপত্র, মূল্য পাঁচ আনা, দার্জিলিং জেলা কমিউনিষ্ট পার্টির তরফ থেকে গণেশ লাল সুব্বা দ্বারা প্রকাশিত এবং কালিপদ চৌধুরী দ্বারা গণশক্তি প্রেস, ৮নং ডেকার্স লেন, কলকাতা থেকে মুদ্রিত। এই পত্রিকাতে লিখেছেন, যার বাংলা অনুবাদ এই রকম ঃ 'সর্ব প্রথম কমিউনিষ্ট পার্টিই গোর্খা জনতাকে নিজেদের বাসভূমির জন্য একতাবদ্ধ করে স্বাধীন ভারতবর্ষে স্বাধীন গোর্খাস্থান নির্মানের সন্দেশ স্থানীয়।' আর আজকে যেহেতু জি এন এল এফ-এর দ্বারা প্রভৃত হয়েছেন, জি এন এল এফ-কে আপনারা সামলাতে পারছেন না, তাই আজকে তাদের বিচ্ছিন্নতাবাদী বলে বিষোদগার করছেন।

যেহেতু জি এন এল এফ বা গোর্খালীগের জন্য আজকে দার্জিলিংয়ে যাওয়ার সাহস নেই সেই কারণে আজকে তাদের বিচ্ছিন্নতাবাদী, অমুক তমুক বলে তাদের অপবাদ দেওয়ার চেষ্টা করছেন। আমি দ্ব্যর্থ কণ্ঠে কংগ্রেসের তরফ থেকে বলতে চাই যে আজকে মানসবাবু এখানে থেকে যেকথা বললেন যে আপনারা দাঁড়িয়ে ওঠে বলুন আপনাদের নীতি কি, আমিও সেই একই কথা বলতে চাই। আমরা বারে বারে বলেছি আমাদের নীতির কথা-আমরা দ্বিখন্ডিত হতে দেবো না এবং এখনো সেই নীতিতেই আমরা রয়েছি। কিন্তু আপনারা ভেবে দেখুন যেখানে আপনারা বেগতিক দেখছেন সেখানেই বেঁকে বসছেন। আপনারাই দেখুন - কি বহরমপুর মিউনিসিপ্যালিটি কিংবা কান্দি মিউনিসিপ্যালিটি বা অন্য যে কোন জায়গা হোক যেখানেই দেখছেন কিছু করতে পারছেন না, বেগতিক অবস্থা সেখানেই আপনারা ভাতে মারবার চেষ্টা করছেন। আপনারা দার্জিলিংয়ে জি এন এল এফদের জন্য একটি পৃথক কাউন্সিল গঠন করলেন সেখানে যে পর্যন্ত পরিমাণ টাকা দেওয়ার প্রয়োজন, সেটা দিচ্ছেন না। যাতে সেখানকার মানুষেরা বিক্ষুদ্ধ হয়ে ওঠে, সেখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন আরো জোরদার হয় সেটাই আপনারা চাইছেন। আপনারা পর্য্যাপ্ত টাকা দিন, সেখানে যাতে গোর্খা মানুষেরা, মা ভাই বোনেরা ভালোভাবে বেঁচে পরে থাকতে পারে তার ব্যবস্থা করুন। তাদের যে পরিমাণ অর্থের প্রয়োজন সেই পরিমাণ অর্থ আপনাদের জোগাতেই হবে। এটা যদি না করেন আগামীদিনে তাহলে এটা নিশ্চয় দেখবেন শুধু কাউন্সিল করেই আপনারা রক্ষা পাবেন না, আরো বৃহত্তর আন্দোলনের সম্মুখীন হতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, আমি লক্ষ্য করেছি যে এখানের অনেক সরকারী পক্ষের সদস্য ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিদ্ধার্থ শঙ্কর রায়ের মুখ্যমন্ত্রি থাকাকালীন অবস্থায় ১১০০ কর্মী খুন করা হয়েছে, অমুক অমুক জায়গায় অত্যাচার করা হয়েছে বলেছেন. আপনারা বারে বারে এই অভিযোগ আনার চেষ্টা করেছেন আমাদের বিরুদ্ধে। আসলে আপনারা কিছুই জানেন না, পড়াশুনা করেন না। আপনারা কি জানেনযে, ১৯৭৭ সালে ১২ই আগষ্ট যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলো তখন মাননীয় মুখ্যমন্ত্রি বিচারক হরতোষ চক্রবর্তীকে দিয়ে একটা তদন্ত কমিশন করেছিলেন। এবং সেই কমিশনে প্রতিটি সদস্যকে বলতে বলা হয়েছিল ১৯৭০ সালের ২০শে মার্চ থেকে ১৯৭৫ সালের ৩১ শে মে পর্য্যন্ত যতগুলি রাজনৈতিক খুন সংঘর্ষ ঘটেছিল তার অভিযোগ করতে। সেই কমিশনে অভিযোগ করেছিলেন হারাধন রায়, বিকাশ চৌধুরী এবং বর্ধমানের বিখ্যাত ব্যক্তি রবীন সেন মহাশয়। কিন্তু যখন এ্যাপিডেবিট করার কথা উঠলো তখন কেউ সেই অভিযোগগুলো এ্যাপিডেবিট করতে গেলেন না। ফলে সমস্ত অভিযোগ খারিজ হয়ে গেলো। আপনারাই তাহলে বলুন সেদিন কেন আপনারা ওই কমিশনের কাছে ওই ১১০০ খুনের তদন্তের দাবী করেন

নি। আপনাদের সরকারই তো তদন্ত কমিশন করেছিলেন, সেখানে আপনারা এ্যাপিডেবিট করতে যান নি কেন? সেখানে তো একটা অভিযোগও প্রমান করতে পারলেন না যে কংগ্রেস খুন করেছে। বারে বারে বিভিন্ন বক্তা যে বলে যাচ্ছেন যে ১১০০ কর্মী খুন করা হল, এই রকম অসত্য কথা, বিভ্রান্তিকর কথা দয়া করে আর বলবেন না। মাননীয় সভাপতি মহাশয়ে.র মাধ্যমে বিনীতভাবে আমি অনুরোধ রাখছি যে একটি প্রশ্নোত্তরে দেখলাম এই সভাতে বিলি করা হয়েছে। মাননীয় সদস্য শ্রী হিমাংশু কোঙার প্রশ্ন করেছিলেন ১৯৮৯ সালের জানুয়ারী মাস থেকে ১৯৯০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে কোন কোন স্থানে কতগুলি রাজনৈতিক হত্যাকান্ডের ঘটনা ঘটেছে। তার উত্তর এসেছে যে কুলতলি থানায় নাগিনীবাদ গ্রামে একটি রাজনৈতিক হত্যাকান্ড হয়েছে। এই উত্তরই যদি সত্যি হয় তাহলে আমরা যে অভিযোগ করছি সেগুলো ছেড়ে দিন, আপনারা যে বলে যাচ্ছেন দিনের পর দিন কংগ্রেসীরা নাকি খুন করে যাচ্ছে, তার কি হল? আপনাদের প্রশ্নের উত্তরে স্বরাষ্ট্র দপ্তর যা বলেছেন তা যদি সত্যি হয় তাহলে আমরা কি ধরে নিতে পারিনা আপনারা অসত্য কথা এখানে পরিবেশন করছেন। এবং এক্ষেত্রে একটা প্রশ্ন থেকে যাচ্ছে যে কোন কথাটা আমরা বিশ্বাস করবো— স্বরাষ্ট্র দপ্তরের না আপনাদের? আপনারা যদি এটা ঠিক করে থাকেন যে একটামাত্র রাজনৈতিক খুন দেখিয়ে প্রমাণ করতে চান যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভালো জায়গা, এতো ভালো আর কোথাও নেই। এখানে কেবলমাত্র ২ বছরে একটি মাত্র খুন হয়েছে। এইভাবে যদি সোনার বাংলা বলে প্রমাণ করতে চান তাহলে আমাদের বলার কিছু নেই। কিন্তু ধন্যবাদসূচক প্রস্তাব যেটা আপনারা এনেছেন, আমাদের সমর্থন করার জন্য বলেছেন, আমরা সেটা পড়েছি। দয়া করে মাপ করবেন, আমি অন্তত সমর্থন করতে পারবো না. মাননীয় সভাপতি মহাশয়, আমার পাশের কেন্দ্র বড়োয়া, মন্ত্রিমহাশয় এখানে বসে আছেন, তাঁর সামনেই আমি বলি, নির্বাচনের পরের দিন দিন্দাপুর বলে একটা গ্রামে জজাঙ্গঁ অঞ্চলে একটি ঘটনা ঘটলো কংগ্রেস, সি পি এম এবং আর এস পির মধ্যে সংঘর্ষ হল।

[4.55 - 5.05 p.m.]

ভোটের দিন আমাদের একজন কর্মীকে মারে তার পরিবর্তে বলেছেন মারপিট হয় এবং সেখানে পুলিস যায়। এবং পুলিসকে মারপিট থামাতে গিয়ে গুলি চালাতে হয়। এস. আই. অর্থাৎ সাব-ইন্সপেক্টার ভরতপুর থানার এ. কে. দত্ত তিনি নিজে এফ আই আর করে বলছেন পুলিসের নিজের গুলিতে এই মুকুট চক্রবর্তী মারা গিয়েছে।

''In exercise the power of self-defence S.I. A.K. Dutta had opened fire four rounds from his service revolver.'' ..... ''One bullet hit the leg of one Hafej Sk. of Sardanga who was removed to hospital. During the occurrence one Mukut chakraborty ... was watching the incident from the village path of Jajan which is far off from the P.O. and all of a sudden one bullet hit on his body which caused his instantaneous death on the spot.''

এই মুকুট চক্রবর্তী হচ্ছে আমাদের কংগ্রেসের সমর্থক। সে একজন বৃদ্ধ, নির্দোষ লোক, পুলিসের গুলি চালনার জন্য সে মারা গিয়েছে। সবচেয়ে আশ্চর্যোব কথা সি পি এম-র কিছু লোক আমাদের ওখানে নালিশ করেছে তাঁকে নাকি হত্যা করা হয়েছে। আমি এস পির কাছে গিয়েছিলাম, আই জি-র কাছে গিয়েছিলাম, কিন্তু এই রকম বানান অসত্য এফ আই আর দেখিনি, পুলিস নিজে যেখানে স্বীকার করছে তাঁদের গুলিতে মারা গিয়েছে, তারপরেও সেখানে সমস্ত কংগ্রেসি লোকদেরকে হয়রানি করা হচ্ছে। আমাদের লোকগুলিকে হয়রানি করা হচ্ছে। আমাদের লোকগুলিকে হাইকোর্টে এসে এ্যান্টিডিফেশান বেল নিতে হচ্ছে, অথচ আমাদের তরফ থেকে যে কাউন্টার কেস করা হচ্ছে তাতে একজন লোকও ধরা পড়েনি। তারা সেখানে দিব্যি

ঘুরে বেড়াচ্ছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা। আইনশৃঙ্খলার এই পরিস্থিতিতে আমরা যে ৪৩ জন নির্বাচিত হয়ে এসেছি আমরা চীৎকার করছি, চেঁচামেচি করছি, নানা ব্যাপারে বলছি, কিন্তু তার কোন ফল হচ্ছে কিনা জানিনা, কিছু হবে কিনা জানিনা। তবে যে আনন্দে আত্মহারা হয়ে আপনারা এখানে বসে আছেন তার কোন কারণ নেই, ঐ পুরুলিয়া ছৌ নাচে পদ্মশ্রী প্রাপ্ত যে মাহাতোর কথা বললাম সেই রকম ভাবে অত্যাচার করে সন্ত্রাস সৃষ্টি করে পশ্চিমবাংলায় আপনারা ক্ষমতায় এসেছেন। এতে গৌরবের কোন প্রশ্ন নেই, আনন্দিত হবার কোন প্রশ্ন নেই, আহ্লাদিত হবার কোন প্রশ্ন নেই। আমরা কাগজ খুললেই রোজ কি দেখতে পাই খালি ধর্ষণ হচ্ছে। ১৯ শে জুলাই কাঁথি হাসপাতালের পৃথক ওয়ার্ডে আইসোলেশান ওয়ার্ডে সেখানে হাত পা বেঁধে ধর্ষণ করা হয়েছে, একজন উপজাতি শ্রেণীর মহিলাকে। হাসপাতালের সুপার বলছে এই ওয়ার্ডটা হচ্ছে আইসোলেশান ওয়ার্ড, এটা সমাজবিরোধীদের আখড়ায় পরিণত হয়েছে। পুলিসকে জানিয়েও কোন ফল হচ্ছে না। ১৬ তারিখে একজন রুগিণীকে কল্যাণীতে ধর্ষণ করা হয়েছে। কলকাতায় ন্যাশানাল মেডিকেল কলেজে ধর্ষণ করা হয়েছে। কলকাতার ন্যাশানাল মেডিকেল কলেজে ধর্ষণ করা হয়েছে, রেস্টুরেন্টের এক গায়িকার উপর গণ ধর্ষণ হয়েছে, বানতলা, বিরাটিতে গণ ধর্ষণ হয়েছে। আপনারা যদি পশ্চিমবাংলায় কিছু বৃদ্ধি করে থাকেন তাহলে মানুষের যৌন কাম, যৌন প্রবৃত্তিকে বৃদ্ধি করেছেন. গত নির্বাচনে ৮৯ সালে দেওয়ালে ছবি এঁকেছিলেন রাজীব গান্ধীর যার নাক এমনিতেই লম্বা, সেই লম্বা নাককে আরো লম্বা করে বলেছিলেন বোফর্সের গান্ধী কত কোটি টাকা চুরি করেছে। রাজীব গান্ধীকে আপনারা বলেছিলেন, অলি গলি মে শোর হ্যায়, রাজীব গান্ধী চোর হ্যায়। আজকে রাজীব গান্ধীর অকাল মৃত্যুতে আপনারা শোক প্রকাশ করছেন। আপনাদের একটুকুও সৌজন্যবোধও নেই। এই ভদ্রলোককে, একটা নির্দোষ ভদ্রলোককে আপনারা চোর বানিয়ে ছিলেন. এখনো পশ্চিম বাংলার কোলকাতায় বিভিন্ন দেওয়ালে দেওয়ালে লেখা আছে। রাজীব গান্ধীকে আপনারা চোর বানিয়েছিলেন। কোথাও ৬৪ কোটি টাকা, কোথাও ১২০ কোটি টাকা- হয়তো আপনাদের নিজেদের মধ্যে টাকার অঙ্কটা ঠিক হয়নি। আপনাদের এতটুকু সৌজন্যবোধও নেই। এর পরেও বলছেন রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাবো? সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলছেন - আমাদের বহু বক্তা বলেছেন। বি জে পি হচ্ছে আপনাদের সৃষ্টি। আপনারাই বি জে পিকে মদত দিয়েছেন। আপনারা ভাবছেন এই বি জে পি কংগ্রেসের ভোট কাটবে আর আপনারা আনন্দে আত্মহারা হয়ে স্বাচ্ছন্দে ক্ষমতায় আসবেন। আপনারা যে ফ্র্যাঙ্কেনস্টাইন তৈরী করছেন এই ফ্যাঙ্কেনস্টাইন আপনাদের ঘাড়ে চেপে আপনাদের হত্যা করবে। এই বিষয়ে কোনো সন্দেহ নেই। আপনাদের মনে নেই, কিছুদিন আগে পশ্চিম বাংলার প্রত্যেক গ্রামে গ্রামে ইট পূজো হলো। কি করেছিলেন আপনাদের স্বরাষ্ট্রমন্ত্রি। বাধা দিতে পারেন নি? বি জে পি-র রথ গেছে গ্রামে গঞ্জের রাস্তা দিয়ে, সেই রথ আপনারা পুলিস পাহারায় নিয়ে গেলেন। আদবাণী সাহেবের রথ গেলো পুরুলিয়া দিয়ে, সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হলো। আপনারা সেই রথকে আটকাতে পারলেন না? আজকে আপনারা বলছেন, বি জে পি লোকসভায় ভেতর স্পিকার, ডেপুটি স্পিকার নির্বাচিত করেছেন. আপনাদের যদি সৎ সাহস থাকতো তো সমর্থন করতে পারতেন। তা না করে রবি রায়কে খাড়া করে আপনারা গন্ডগোলের সৃষ্টি করেছেন। ক্যাইড প্রকিও নীতি হয়নি। সেই নীতি অনুযায়ী সরকারপক্ষ থেকে স্পীকার এবং বিরোধী পক্ষ থেকে ডেপুটি স্পীকার নির্বাচিত হয়। বি. জে. পি কংগ্রেসের আঁতাতে আসেনি। মাননীয় সভাপতি মহাশয়, তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব:** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে দু-চার কথা বলতে চাই। বিরোধীপক্ষ থেকে আশা করেছিলাম, যদিও বিধানসভায় আমি প্রথম এসেছি কিন্তু দীর্ঘদিন বামপন্থী আন্দোলোনের সঙ্গে জড়িত। স্বাভাবিকভাবেই আশা করেছিলাম, বিধানসভায় গত কয়েকদিন ধরে লক্ষ্য করছি যে বিরোধীপক্ষের সমালোচনা - গঠনমূলক সমালোচনা আসবে কিন্তু দুঃখের

কথা গঠনমূলক সমালোচনা করা তো দূরে থাক বরং বিভিন্ন দিক থেকে এমন সমালোচনা করেছেন যে সমালোচনার কোনো যুক্তি নেই।

তাঁরা বলছেন যে, বি জে পি-র জন্য বামফ্রন্ট এসেছে কিন্তু তাঁদের মনে রাখা দরকার পশ্চিমবাংলায় বামফ্রন্ট জনগনের সাথে আন্দোলনের মধ্যে দিয়ে এসেছে এবং ভবিষ্যতেও আসবে। কোনো একটা সাম্প্রদায়িক দলের উপর বা বামপন্থী দলের বাইরে কোনো প্রতিক্রিয়াশীল দলের উপর নির্ভরশীল নয়।

[5.05 - 5.15 p.m.]

আজকে কেন্দ্রে সংখ্যালঘুরা এসেছে এবং বি জে পি-র জন্য তারা সুযোগ পাচ্ছেন এটা তারা অস্বীকার করতে পারেন না। আজকে স্পীকার ও ডেপুটি স্পীকার নির্বাচনের সময় জনগণের কাছে পরিষ্কার হয়ে গেছে, কংগ্রেসের সাথে বি জে পি-র যোগাযোগ আছে কিনা এবং তা সাধারণ মানুষ দেখতে পাচ্ছেন। আজকে বিরোধী পক্ষের থেকে সন্ত্রাসের কথা উল্লেখ করা হচ্ছে। নির্বাচনের সময় নাকি পশ্চিমবঙ্গে সন্ত্রাস হয়েছে। হ্যাঁ, কিছু কিছু জায়গায় আপনারা সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করেছেন। তাঁর উদাহরণ হচ্ছে উত্তর ২৪ পরগণার দেগঙ্গা। কেন্দ্রে শাসন এলাকায় গত তিন মাস ধরে নির্বাচনের সময় থেকে গ্রামের সাধারণ মানুষ, গরীব কৃষকদের উপর তারা সন্ত্রাস চালিয়েছেন। একথা তারা অস্বীকার করতে পারেন না। আজকে তারা নানা দিক থেকে নানাভাবে সমালোচনা করছেন। কিন্তু তারা কি একবারও ১৯৭৭ সালের দিকে তাকিয়ে দেখেছেন, বিগত দিনে পশ্চিমবাংলায় কতটা উন্নতি হয়েছে। আর বর্তমানে সাড়ে চোদ্দ বছরে পশ্চিমবাংলায় অগ্রগতি হয়েছে কিনা তা তারা নিজেরা বিচার করে বলুন। তারা বলুন যে, তাদের সময় ষোলো বছর, আঠোরো বছরে এই পশ্চিমবাংলায় গ্রামের মানুষের গণতান্ত্রিক অধিকার আপনারা ছিনিয়ে নিয়েছিলেন, কণ্ঠরোধ করেছিলেন। বামফ্রন্ট সরকারগর্বের সাথে বলতে পারেন পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে, পশ্চিমবাংলায় গ্রামের মানুষের গণতান্ত্রিক অধিকার আমরা ফিরিয়ে দিয়েছি। কংগ্রেস কি অস্বীকার করতে পারবে, তাদের সময় আঠারো বছর ধরে তারা পৌরসভা নির্বাচন করেনি? কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক অধিকারের জন্য লড়াই করে, সংগ্রাম করে এবং তার প্রমাণ তারা করে দিয়েছেন এবং পশ্চিমবাংলায় কি শিক্ষা, কি কৃষি, কি শিল্পে, কি অন্যান্য দিকে সবদিকে উন্নতি হয়েছে কিনা সেটা তারা বলতে পারেন। হ্যাঁ, কিছু কিছু ক্ষেত্রে নিশ্চয় তুলানামূলকভাবে যতটুকু হওয়া উচিৎ ছিল ততটুকু হতে পারেনি। কিন্তু করার চেষ্টা আমরা করেছি। আমরা আশা করেছিলাম, রাজ্যপালের ভাষণের উপর সমর্থন জানাতে গিয়ে হয়ত কিছু কিছু ক্ষেত্রের কথা তারা বলবেন--- যেমন বেকার সমস্যা। পশ্চিমবাংলায় বেকার সমস্যা সম্পর্কে রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকা উচিৎ ছিল বলে মনে করি এবং তার উপর তারা আলোচনা করতে পারতেন। আপনারা বলতে পারতেন নানা বিষয় নিয়ে, কিন্তু আপনারা শুধু সমালোচনা করে গেছেন, আক্রমণ করে গেছেন। আমি পরিষ্কার ভাবে বলতে চাই, আপনারা পশ্চিমবাংলার মানুষকে যতই বিভ্রান্ত করুন না কেন, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এটা পরিষ্কার হয়ে গেছে যে পশ্চিমমবাংলার অগ্রগতি এবং আগামী দিনে পশ্চিমবাংলায় বামফ্রন্ট কি করবেন। তাই আপনারা যতই সমালোচনা করুন যতই সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করুন, পশ্চিমবাংলায় অশান্তি সৃষ্টি করার চেষ্টা করুন না কেন পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের চিনে গেছে, জেনে গেছে, এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুদীপ বন্দোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে এখানে আমি আপনাদের প্রথমে বলি আমরা যখন এখানে আলোচনা করছি তখন ভারতবর্ষের পার্লামেন্টে আজকে বিকাল ৫ টায় বাজেট শুরু হয়েছে। আমরা জানি যে দেশের সামগ্রিক পরিস্থিতি এমনিতেই খুব আশান্বিত নয়, ভারতবর্ষের সামগ্রিক চেহারা এত অশান্ত বোধ হয় অতীতে কখনও দেখিনি, রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার প্রগতিশীল বামপন্থী সরকার বলে যাঁরা দাবি করেন তাঁরা ভাষণে সামগ্রিক পরিস্থিতির উপর একটা প্রত্যাশা নিয়ে সরকার

একটা অন্ততঃ দিক নির্দেশ করতে পারবেন সেই দিক নির্দেশ আমরা ভাষণের মধ্যে প্রতিফলিত না হতে দেখে যুগপত বিস্মিত এবং আশাহত হয়েছি। আমরা ৩৪১টি সংশোধনী এনেছি, এর মধ্য দিয়ে নিশ্চয়ই এটা প্রমাণিত হয় যে বিরোধী দলের পক্ষ থেকে যখন সরকারের উদ্দেশ্যে এতগুলি সংশোধনী উপস্থাপিত হল তখন সরকার পক্ষ থেকে উচিত ধৈর্য্যের সঙ্গে সেই সমস্ত সংশোধনীগুলি বিবেচনা করে দেখা। এরমধ্যে যদি সত্যসত্যই কিছু সুনির্দিষ্ট তথ্য থাকে যা সিদ্ধার্থ শঙ্কর রায় বিরোধী দলের নেতা হিসাবে হৃদয়গ্রাহী অত্যন্ত তথ্যমূলক বক্তব্য রেখেছিলেন আমাদের রাজ্যপালের ভাষণের পাশাপাশি আলোচনার পটভূমিকায় সেই বক্তব্যকে গ্রহণ করে আমাদের আলোচনা হলে সেই আলোচনা আরো হৃদয়গ্রাহী হতে পারত। মাননীয় রাজ্যপাল বক্তব্য পেশ করেছেন ১৮ জুলাই, আমরা দেখে বিস্মিত হচ্ছি ঠিক ২ দিন পরে মুখ্যমন্ত্রি কেন্দ্রে একটা চিঠি পাঠালেন প্রধানমন্ত্রির কাছে যে পশ্চিমবঙ্গের ১৮টি অসম্পূর্ণ প্রকল্পকে যেন কেন্দ্রীয় সরকার ছাড়পত্র দেন। ১৮ তারিখে এখানে রাজ্যপালের বক্তৃতা হচ্ছে, হাউস চলছে, সেই বক্তব্য তিনি বিধান সভায় অভ্যন্তরে উপস্থাপিত করতে পারতেন, সমস্ত সদস্যদের নিয়ে ঐক্যমত হয়ে প্রস্তাবটা কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থাপিত করতে পারতেন, আমাদের সিদ্ধার্থবাবু পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে যৌথভাবে কেন্দ্রীয় সরকারের কাছে যাবার যে প্রতিশ্রুতি বার বার হাউসকে দিয়েছেন মুখ্যমন্ত্রি সে সম্বন্ধে ধারে কাছে না গিয়ে ২০ তারিখে তিনি একটা চিঠি দিলেন কেন্দ্রীয় সরকারের কাছে। এতে তিনি এই সভাকে অবমাননা করেছেন। বিধান সভার যখন অধিবেশন চলে তখন বিধানসভাকে এড়িয়ে গিয়ে বাইরে থেকে এই ধরনের সিদ্ধান্ত নেওয়ার ব্যাপারে ভবিষ্যতে তিনি যেন সতর্ক থাকেন। স্যার, নির্বাচন আসে, নির্বাচন যায়, কেউ সরকারী ক্ষমতায় আসে, কেউ চলে যায়, কিন্তু এবারকার নির্বাচন আমাদের ভাবিয়ে তুলেছে, এবারের নির্বাচনে সাম্প্রদায়িকতার বীজ ভারতবর্ষের মাটিতে প্রোথিত হয়ে গেল। কোন দল সরকারে আসবে, কোন দল চলে যাবে, কিন্তু দেশের বুকে যে ক্ষত হয়ে গেল এই ক্ষত সহজে মিটবে না। তাই আমার মনে হয় সাম্প্রদায়িকতার যে বিপদ সেই বিপদ সম্পর্কে আমাদের সচেতন থাকতে হবে। আপনারা কংগ্রেসের প্রতি অঙ্গুলি হেলন করেছেন, কেন্দ্রের কথা বলেছেন, কিন্তু ১১ মাস তো কেন্দ্রে বন্ধু সরকার পরিচালনা করেছেন একদিকে বি জে পি আর একদিকে আপনারা সহাবস্থান করে ভারত সরকার করেছিলেন, সেটাই বি জে পি-র অভ্যুত্থানের সহায়ক হয়েছে।

[5.15 - 5.25 p.m]

উত্তরপ্রদেশ থেকে কংগ্রেস চলে গেছে বলে কেউ কেউ এখানে আনন্দ প্রকাশ করছেন। এর জন্য আনন্দে উচ্ছ্বসিত হবার কোন কারণ নেই। উত্তরপ্রদেশ থেকে কংগ্রেস চলে গেলে যারা আসে তারা বাম পন্থী কমুনিষ্ট আসে না। তাদের জায়গায় যারা আসে তারা সাম্প্রদায়িক দল এবং সেই সাম্প্রদায়িক দলের অভ্যুত্থান ভারতবর্ষে যদি ঘটে তাহলে কংগ্রেসের বিপদের থেকেও কমুনিষ্টদের বিপদ কিন্তু আরো অনেক বেশি। এই নিয়ে ওদের চিন্তান্বিত হতে হবে। নির্বাচন হয়ে গেছে। নির্বাচনে রাজ্যপাল অনেক বড় বড় প্রতিশ্রুতির কথা, এই সরকারের সাফল্যের খতিয়ান দিয়েছেন। কিন্তু আপনাদের মনে রাখতে হবে যে, ৪টি দাবী হচ্ছে মানুষের মূল ভিত্তি। এইগুলি ভয়ংকর ভাবে আইন শৃঙ্খলার সঙ্গে যুক্ত। একটি হচ্ছে খাদ্য, একটি হল শিক্ষা, একটি হল বিদ্যুৎ, আর একটি হল স্বাস্থ্য। খাদ্য, শিক্ষা, বিদ্যুৎ, স্বাস্থ্যের মধে খাদ্য এবং শিক্ষা মন্ত্রির অবস্থা কি হয়েছে সেটা আপনারা ভালভাবেই জানেন। বিদ্যুৎ মন্ত্রি ৮৩৪ ভোটে জিতেছেন আগের যিনি বিদ্যুৎ মন্ত্রি ছিলেন তিনি এই ৮৩৪ ভোটে ছিতেছেন। স্বাস্থ্যমন্ত্রি প্রশান্ত শূর ৩৩৪ ভোটে জিতেছেন। এর দ্বারা প্রমানিত হয়েগেছে যে, মানুষের মূল ৪টি দাবীর ৪ জন মন্ত্রির ২ জন জনগণ দ্বারা প্রত্যাখ্যাত হয়েছেন এবং দু-জন কোনক্রমে পাস কাটিয়ে বেরিয়ে গেছেন। আবার সেই দু'জনকে টেনেএনে মন্ত্রিসভায় স্থান দিয়ে জনগনের ইচ্ছার প্রতি এই সরকার অমর্যাদা প্রদর্শন করেছেন। এদের বিরুদ্ধে যে মানুষের ধিক্কার প্রতিফলিত হয়েছে সেটা প্রমান করতে মন্ত্রিসভায় নতুন করে স্থান না দিলে মুখ্যমন্ত্রি জনগনের ইচ্ছার যথাযথ মর্যাদা দিতেন বলে আমাদের

বিশ্বাস। আমাদের রাজ্য সরকার প্রায়শঃই দেখি কেন্দ্রের কাছে বিকল্প প্রস্তাব পাঠাতে অভ্যস্ত— গত বাজেটে যখন বিশ্বনাথ প্রতাপ সিংহ পেট্রল, ডিজেলের দাম বাড়িয়ে দিলেন তখন জ্যোতিবাবু আবার নতুন করে বিকল্প প্রস্তাব পাঠালেন. সেই বিকল্প প্রস্তাবে মধু দন্ডবতে বললেন, আমরা ভেবে দেখছি। সেই বিকল্প প্রস্তাব নাইদার এ্যাকনলেজড নর রিপ্লায়েড, র‍্যাদার ইট ওয়াজ ইগ্নোরড্। বিশ্বনাথ প্রতাপ সিংহ জ্যোতিবাবুর পাঠানো বিকল্প প্রস্তাবকে ছেঁড়া কাগজের টুকরিতে ফেলে দিলেন। এবারেও দেখলাম গোটা দেশের অর্থনৈতিক অবস্থা অত্যন্ত সংকটজনক পরিস্থিতিতে পড়ায় আবার একটা বিরাট বিকল্প প্রস্তাব পি ভি নরসিমা রাওয়ের সরকারের অর্থমন্ত্রি মনমোহন সিং-এর কাছে পাঠালেন। সেই বিকল্প প্রস্তাবটি পড়ে আমরাও বিস্মিত হলাম। কতকগুলি বড় বড় আউটলাইন, আর গভীর তথ্য বিশ্লেষণ। বিকল্প প্রস্তাব দেবার বদভ্যাস আছে, অথচ তার মধ্যে কোন যুক্তি, তথ্য নেই এবং ভেবে দেখার মত কিছু নেই। গত বাম ফ্রন্ট সরকারের বন্ধু সরকারের মত কংগ্রেস সরকারের কাছেও এই বিকল্প প্রস্তাবগুলি ছেঁড়া কাগজের টুকরিতে চলে গেল। বার বার সরকারের এই বিকল্প প্রস্তাবগুলি ছেঁড়া কাগজের টুকরিতে চলে যাচ্ছে, আমরা দেখতে পাচ্ছি। তাই আমার মনে হয় রাজ্যপাল এমন ভাষণ দিয়েছেন তাতে পরিবহনের কোন সমস্যার কথাই উল্লেখ করেন নি। রাজ্যে পরিবহন দপ্তর বলে একটা যে দপ্তর আছে সেটা রাজ্যপালের বক্তৃতায় উল্লেখ নেই— সেটা আমরা খুঁজে পেলাম না। পরবর্তীকালে বাজেট বক্তৃতায় এর উল্লেখ করব। ট্রাফিক জ্যাম থেকে শুরু করে কলকাতা শহরের রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ। সারা পশ্চিমবাংলায় এই পরিবহন সমস্যা নিয়ে মানুষের ভয়ঙ্কর অভিযোগ আছে। বিভিন্ন রুটে বাস চালোনোর ব্যাপারে নানা ভাবে মন্ত্রির কাছে আপনারা তদ্বির করেন। রাজ্যপালের ভাষণে এই পরিবহন সমস্যা নিয়ে কোন উল্লেখই নেই। কলকাতা শহর বেআইনী বাড়ীর পীঠস্থান হয়ে গেছে। বাড়ী তৈরী হয়, বাড়ী চাপা পড়ে ১০/১২ জন প্রাণ হারায়। প্রদীপ কুন্দলিয়া, কাজোরিয়া, বাজোরিয়া, ফতেপুরিয়ারা কলকাতা কিনে নিয়েছে। সেই জন্য কলকাতা শহরের বুকে বেআইনী বাড়ী তৈরীর সমস্যার কথা উল্লেখ করেন নি। এই যে বিদ্যুৎ বিভ্রাট হল, এটা আমাদের জাতীয় লজ্জা। আমরা বিস্মিত হই এই দেখে, এখানে শিক্ষা নিয়ে সাবজেক্ট কমিটি আছে, পরিবহণ, স্বাস্থ্য, নিয়ে, পঞ্চায়েত নিয়েও আছে, অথচ বিদ্যুৎ নিয়ে একটা হাউস কমিটি তৈরী হতে পারে না! এই নিয়ে একটা সাবজেক্ট কমিটি তৈরী হতে পারে না! একটি রাজ্য সরকারের ম্যানেজারিয়াল ইন এফিসিয়েন্সি কত তীব্র থেকে তীব্রতর হয়েছে আমরা দেখতে পাচ্ছি। তাদের ফারসাইটেডনেসের অভাবে সরকারের বিদ্যুৎ ক্ষেত্রগুলি কি ভয়ংকর ভাবে পিছিয়ে পড়েছে, তা ভাবলে আমাদের বিস্মিত হতে হয়। বিদ্যুতের ব্যাপারে কি একটা হাউস কমিটি করা যায় না? আপনারা আমাদের কাছ থেকে গঠনমূলক সমালোচনা চান, আপনাদের বলি, এতগুলি দপ্তর সম্পর্কে যেখানে সাবজেক্ট কমিটি রয়েছে সেখানে বিদ্যুতের ব্যাপারে একটি সাবজেক্ট কমিটি করা হোক। নতুন বিদ্যুৎমন্ত্রি এসেছেন, আমি তাঁকে বিষয়টি ভেবে দেখতে অনুরোধ করছি। বিদ্যুতমন্ত্রিকে বলব, বিদ্যুৎ নিয়ে সংকীর্ণ রাজনীতি না করে ব্রড মাইন্ড নিয়ে বিষয়টির উপর নজর দিন। স্যার, ১৪ বছর ধরে এই সরকার চলছে, এই সরকারের মূল লক্ষ্য হয়ে গিয়েছে একদলীয় শাসন— ওয়ান পার্টি রুল। বিরোধীপক্ষের অস্তিত্ব এখানে থাক সেটাও তারা চাইছেন না। এমন কি আর. এস. পি, ফরোয়ার্ড ব্লকও মাঝে মাঝে অতিষ্ঠ হয়ে ওঠেন বিগ ব্রাদার সি পি এমের বিগবসিং দেখে। আর প্রশাসনের উপর এদের নির্লজ্জ নিয়ন্ত্রন সব কিছুকে ছাপিয়ে যায়। আমলা, পুলিস অফিসার সহ থানাগুলি পর্য্যন্ত ওদের লোকাল পার্টি অফিসে রূপান্তরিত হয়ে গিয়েছে। লোক্যাল কমিটির পক্ষ থেকে যতক্ষণ পর্য্যন্ত না স্থানীয় থানাগুলিকে নির্দেশ দেওয়া হয় ততক্ষণ পর্য্যন্ত কাজ হয় না। বিধায়করাও যখন থানায় অভিযোগ করতে যান তখন দেখতে হয় লোক্যাল কমিটির পক্ষ থেকে যতক্ষণ পর্য্যন্ত না সিগন্যাল দিচ্ছে ততক্ষণ তার উপর বিচার হয় না। তাই আমাদের নেতা শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় সঠিকভাবেই বলেছেন যে আমরা আই. সি. এস, বি. সি. এস. দেখেছি কিন্তু এখন এই এল. সি. এসের দাপটে আমাদের প্রাণ যাবার উপক্রম হয়েছে। স্যার, এখানে এই পশ্চিমবঙ্গ রাজ্যে দ্রব্যমূল্যবৃদ্ধি প্রতিরোধ কল্পে রাজ্যসরকারের কি করণীয় ছিল বা কি করা উচিত ছিল সে সম্পর্কে সুস্পষ্ট কোন দিক নির্দেশ এতে নেই। দ্রব্যমূল্যবৃদ্ধি

রোধ কল্পে কেন মজুতদার, কালোবাজারীদের শাস্তি দেওয়া হচ্ছে ন ? আপনারা জেনে রাখুন গত ১৪ বছরে পশ্চিমবাংলার রাজ্যসরকার একজন মজুতদারকেও কারাগারে অন্তরীন করে ইমপ্রিজিনমেন্ট করাতে পারেন নি। অপর দিকে আপনারা শুনে রাখুন আমি যখন যুব কংগ্রেসের সভাপতি ছিলাম তখন ঐ রঘুনন্দন মোদীকে মিসা করা হয়েছিল। সিদ্ধার্থ রায়ের আমলে যে রঘু নন্দন মোদীকে ভারত রক্ষা আইনে গ্রেপ্তার করে ৬ মাস প্রেসিডেন্সী জেলে রাখা হয়েছিল। ১৯৭৭ সালে ক্ষমতার আসার পর আপনারা তাকে কোলকাতার শেরিফ করে কোলকাতার প্রথম নাগরিকের সম্মান দিয়েছিলেন। দফাওয়ারি আলোচনার সময় এ সম্পর্কে বিস্তারিতভাবে বলতে পারবো। তাই বলি , দ্রব্যমূল্যবৃদ্ধি, বেকার সমস্যা, আইনশৃঙ্খলার অবনতি, বিদ্যুৎ সংকট, নারী নির্যাতন, পক্ষাঘাতদুষ্ট প্রশাসন, স্বজনপোষণ এই হচ্ছে বামফ্রন্ট সরকারের সাফল্যের খতিয়ান। রাজ্যের অগ্রগতি স্তব্ধ করে দিয়েছে এই সরকার। পশ্চিমবাংলার মানুষের কাছে এদের মুখোস যত খুলে যাচ্ছে ততই দেখছি এরা মরিয়া হয়ে উঠছেন এবং সংখ্যাগরিষ্ঠতার সুযোগে বিরোধীপক্ষের কণ্ঠ ডুবিয়ে দিতে চাইছেন। এখানে মুখ্যমন্ত্রিমহাশয় বলেছেন যে বিরোধীপক্ষের কথা শুনতে হবে, বিরোধীপক্ষকে গুরুত্ব দিতে হবে কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রির সেই ঘোষনা সত্ত্বেও তার কি প্রতিফলন এই বিধানসভায় আমরা দেখছি সেটা স্যার, আপনি ভালই জানেন। মুখ্যমন্ত্রির বক্তব্যকে সরকারী দলের সদস্যরা যথাযথ মর্যাদা দেওয়া দূরে থাক সেখানে মিনিমাম পেসেন্স পর্যান্ত তারা দেখাতে পারেন নি। স্যার, পরিশেষে তাই বলি, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার উপর আমরা যে ৩৪১ টা এ্যামেন্ডমেন্ট দিয়েছি তার অন্ততঃ একটি এ্যামেন্ডমেন্ট গ্রহন করুন। মুখ্যমন্ত্রি বলেছেন, বিরোধীপক্ষের গঠনমূলক সমালোচনা শুনতে চাই, আমি তাই বলব, একটি এ্যামেন্ডমেন্ট অন্ততঃ গ্রহন করে একটা নজির স্থাপন করুন এবং আগামী ৫ বছর সরকারী এবং বিরোধীপক্ষ কিছু কিছু জায়গায় একমত হয়ে পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে যাতে কাজ করতে পারেন তারজন্য দৃষ্টান্ত স্থাপন করুন। এই বলে রাজ্যপালের ভাষনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.25 - 5.35 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত তিন দিন ধরে প্রায় একই সুরে বিরোধী দলের মাননীয় সদস্যাবৃন্দ সমস্ত যুক্তির উর্দ্ধে বিরোধিতা করে রাজ্যপালের ভাষণের ওপর বক্তৃতা দিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যিনি বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় একদিন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রি ছিলেন। তাঁর সময় একদিন প্রত্যুষে উঠে শুনলাম, বেতারে ঘোষিত হল — পশ্চিম বাংলায় ভূমিহীন চাষী আর একটাও থাকল না। পশ্চিম বাংলার সমস্ত ভূমিহীন মানুষ, বিশেষ করে যাদের বাস্তু জমি নেই তাদের তাঁরা জমি বন্টন করে দিয়েছেন। আমাদের পাশাপাশি যাঁরা ছিলেন তাঁরা আমাদের বললেন, 'কি ব্যাপার কি, আমরা অসংখ্য বাস্তুত্যাগী, আমাদের বাড়ি ঘর নেই। মুখ্যমন্ত্রি ঘোষণা করেছেন সবাইকে বাড়ি করার জমি দেবেন ! কি ব্যাপার আমরা কি পাব ?' সংগত কারণেই তাঁরা এই প্রশ্ন করেছিলেন। পরবর্তীকালে ১৯৭৭ সালের পর থেকে বামফ্রন্ট সরকার আসার পর থেকে ভূমিহীনদের মধ্যে ভূমি বন্টন শুরু হয়েছে। যে সমস্ত ভূমি চোর জোতদার, মহাজনরা সাধারণ মানুষকে বঞ্চিত করেছিল তাদের দিকে নজর দিয়ে আমরা যদি বিষয়টিকে একটু বিশ্লেষণ করি তাহলে দেখব যে, ঐ ঘোষণা ছিল সমকালীন রাজনৈতিক স্ট্যান্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের বন্ধুরা সন্ত্রাসের কথা বললেন. ১৯৭২ সালে গোটা ভারতবর্ষকে একটা জেলখানায় পরিণত কারার জন্য যিনি সুপারিশ করেছিলেন তাঁর নাম সিদ্ধার্থ শঙ্কর রায়। এটা ভুলে গেলে চলবে না। মুখ্যমন্ত্রি সিদ্ধার্থ শঙ্কর রায় এবং তাঁর সেচমন্ত্রি গনি খান চৌধুরী সে সময়ে উত্তরবঙ্গে বন্যার সময়ে গিয়েছিলেন। আমরা, ১০,০০০ মানুষের স্বাক্ষরিত মেমোরেণ্ডাম নিয়ে তাদের কাছে যেতে চেয়েছিলাম ছাত্রপরিষদ এবং যুব-কংগ্রেসের গুণ্ডা বাহিনী আমাদের প্রতিহত করেছিল। মুখ্যমন্ত্রির কাছে আমাদের যেতে দেয় নি। আজকে তাঁরাই বলেছেন বামফ্রন্ট আমলে সন্ত্রাস হচ্ছে। মাননীয় উপধ্যক্ষ মহোদয়,

যখন ভারতবর্ষের সর্বত্র রেল সম্প্রসারিত হচ্ছে তখন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে অমরা দেখলাম ডুয়ার্সের ঐতিহ্যশালী রেল লাইন— বাক্সা থেকে রাজা-ভাতখাওয়া- যেখানে বাক্সা ফোর্টে ভারতবর্ষের বিপ্লবী আন্দোলনের নেতারা অন্তরীণ ছিলেন, সেই রেল লাইন বাঘেদের ঘুম ভাঙবে বলে উঠিয়ে দেওয়া হল। তৎকালীন মুখ্যমন্ত্রী তার প্রতিবাদ করেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উত্তর-বঙ্গের উন্নয়নের জন্য কংগ্রেসের রাতে ঘুম হয় নি, চোখের জল পড়ে! যে উত্তরবঙ্গ দীর্ঘ দিন ধরে বঞ্চিত, সে উত্তরবঙ্গকে ওঁরা দীর্ঘ দিন ধরে ভোট ব্যাঙ্ক হিসাবে ব্যাবহার করেছেন, দীর্ঘ ২৮ বছর ধরে। তারই পরিণতিতে আজকে ওঁরা প্রত্যাখ্যাত। উত্তর বাংলার মানুষ ওঁদের প্রত্যাখ্যাণ করছে। উত্তর বাংলার যথেষ্ট শিল্প সম্ভবনা আছে. সেখানে কাগজ-কল হতে পারত. জয়ন্তী পাহাড়ের ডলোমাইট দিয়ে সিমেন্ট কারখানা হতে পারত। চা-এর সহায়ক শিল্প হিসাবে সেখানে সার কারখানা গড়ে তোলা যেত। ওঁরা তো দীর্ঘদিন কেন্দ্রীয় সরকারে ছিলেন এবং রয়েছেন, এসব কিছুই করেন নি। বিরোধী দলের মাননীয় নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়, পশ্চিমবঙ্গে সংক্রান্ত কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, তখন তিনি কি করেছিলেন? পশ্চিম বাংলার উন্নয়ন যাতে না হয় পশ্চিম বাংলার মানুষকে বঞ্চিত করার জন্য তিনি ওখানে পদলেহন করে গেছেন, যাতে পতবর্তীকালে আবার কেন্দ্রীয় মন্ত্রি হতে পারেন। এটা ভুলে গেলে চলবে না। তাঁরাই আজকে আমাদের সমালোচনা করছেন! আজকে আমরা পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পর - বামফ্রন্ট যা করছে ওঁরা ২৮ বছরে তা করতে পারেন নি। তার জন্যই ওঁদের আজকে কলেবর ৪৩-এ নেমে গেছেন। এটা ভুলে গেলে চলবে না! মাননীয় উপধ্যক্ষ মহাশয়, এঁরাই আজকে মানুষের সম্পদ চুরি করার মদত দিচ্ছেন। আমাদের প্রধানমন্ত্রী যেভাবে মার্কিন সাম্রাজ্যবাদকে আমন্ত্রণ জানিয়েছেন, অর্থমন্ত্রী যেভাবে বাজারী অর্থনীতিকে আমন্ত্রণ করেছেন তাতে সাম্রাজ্যবাদী চক্রান্ত দেশে বাড়বে, দেশে অস্থিরতা বাড়বে এবং সেই অস্থিরতা দেশে ক্রমশই বাড়ছে. কেরালা থেকে সুরু হয়েছে। পশ্চিমবাংলাতেও নির্বাচনের সময় দেখেছি অশুভ আঁতাত। সেইজন্য আগমী দিনে পশ্চিমবাংলার মানুষকে সচেতন থাকতে হবে, সাবধান থাকতে হবে। অশুভ আঁতাতের জন্মদাতা কংগ্রেস। সর্বনাশ করবে ভারতবর্ষের. সর্বনাশ করবে পশ্চিমবাংলার। সেইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছি, ওঁরা অন্ধ, ওঁদের বিচার-বিশ্লেষণ নেই। এঁরা বড়লোক, ধনীদের অন্ধ স্তাবকতা করে। সেইজন্য পশ্চিমবাংলার রাজ্যপাল মহাশয় যে বক্তব্য রেখেছেন তাঁকে আমি অভিনন্দন জানাই। আমি লক্ষ্য করেছি, ঐ সি আর এফ অর্থাৎ সেন্ট্রাল রোড ফান্ডের টাকা এখানে আসে না। যেখানে রাস্তাঘাটের বেহাল অবস্থা, যেখানে রাস্তাঘাটের সম্প্রসারণ এবং উন্নয়ন করার ব্যবস্থা করা যায় না সেখানে ঐ সি আর এফের টাকা আসে না। ঐ যে এখানে বললেন, তিস্তা সেচ প্রকল্প কে করেছে - কংগ্রেস করেছে। কিভাবে করেছে? পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ২০০ কোটি টাকা খরচ করেছেন আর কংগ্রেস দিয়েছে ১০ কোটি টাকা। এই হচ্ছে ওঁদের পশ্চিমবাংলার উন্নয়নের নমুনা। আর এখন ওঁদের হৃদয় গলে গেছে, ওঁদের চোখ পশ্চিমবাংলার জন্য কান্নায় ভিজে গেছে। এরই জন্য পশ্চিমবাংলার মানুষ কংগ্রেসীদের বুঝে ফেলেছে এবং তারই পরিণতি ওদের বিশাল কলেবর আজকে ৪৩ জনে পরিণত হয়েছে। সেইজন্য ওঁরা আজকে যুক্তফ্রন্ট করেছেন, বিচ্ছিন্নতাবাদী শক্তি, অশুভ শক্তির সঙ্গে হাত মিলিয়েছেন। আমি আশঙ্কিত, আগামী নির্বাচনগুলিতে যেভাবে কেরালায় শুরু করেছেন ঠিক তেমনিভাবে পশ্চিমবাংলাতেও করবে। পশ্চিমবাংলাতে কংগ্রেস, বি জে পি যুক্ত ফ্রন্ট হওয়ার পথে গুটি গুটি এগিয়ে যাচ্ছে - তারই অশুভ লক্ষণ, তারই বিভিন্ন রকম কার্যকলাপ আমরা লক্ষ্য করছি। আজকে বামফ্রন্ট সরকার বিগত ১৪ বছর ধরে গ্রামাঞ্চলের উন্নয়ন, তার রাস্তাঘাট এবং বিভিন্ন বিষয়ে যে সমস্ত প্রগতিশীল ব্যবস্থা গ্রহন করেছেন - আমি মনে করি - সেটা অনেক কিছু নয়, এখনই আত্মতৃপ্তির অবকাশ নেই। আমাদের দেশে হাজার হাজার কোটি টাকা বৈদেশিক মুদ্রা আসে চা থেকে, তামাক থেকে, এবং বনজ শিল্প থেকে। তার একটা অংশ আমাদের পশ্চিমবাংলাকে দিতে হবে। কেন্দ্র রাজ্যের সম্পর্কের পুনর্বিন্যাসের দাবী এই পশ্চিমবাংলা থেকে সুরু হয়েছে। তাকে মর্যাদা নিশ্চয়ই দেবে বলে আমি আশা করবো কেন্দ্রের সংখ্যালঘু সরকার, যে সরকার বিরোধী

দলের উপর নির্ভরশীল সেই পি ভি সরকার নিশ্চয়ই পশ্চিমবাংলার দাবী মেনে নেবে। আমরা জানি, আজকে যে বাজেট আসছে সেই বাজেট দেশের সর্বনাশ করবে, কারণ সর্বনাশের জন্যই তো কংগ্রেস। কংগ্রেস যেখানে সবর্নাশি সেখানে। সর্বনাশ আসছে ভারতবর্ষের মানুষের উপর। কিছুক্ষণ আগে ওঁদের একজন সদস্য বললেন দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য বামফ্রন্টসরকার কি করেছেন? বামফ্রন্ট সরকার কি করবে? জিনিস পত্রের দাম কমানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করার সাংবিধানিক ব্যবস্থা রাজ্যসরকারের নেই। দেশে যে প্রচলিত ব্যবস্থা আছে তা কেন্দ্রীয়সরকার নিয়ন্ত্রন করেন। এই কংগ্রেসী রাই বড়লোক, শিল্পপতিদের তোষামোদ করেন। এটা আমাদের সবাইকে বুঝতে হবে। সেইজন্য কংগ্রেসীরা আজকে অন্ধ বিরোধিতা করছেন। ওঁদের ওই বিরোধিতা উপেক্ষা করে আমাদের এগিয়ে যেতে হবে, অনেকদূর এগিয়ে যেতে হবে এবং এই অনেকদূর গিয়ে যাওয়ার জন্য পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক শক্তি পশ্চিমবাংলায় বিচ্ছিন্নতাবাদ শক্তি, পশ্চিমবাংলায় শিল্পপতিদের শক্তি যুক্ত হয়েও বামফ্রন্টের জয়যাত্রাকে প্রতিহত করতে পারেনি।

[5.35 - 5.45 p.m.]

বামফ্রন্ট যে প্রতিশ্রুতি দিয়ে জনগণের কাছে চতুর্থবার ক্ষমতায় এসেছে সেই প্রতিশ্রুতি রক্ষা করতে হবে। প্রতিশ্রুতি যাতে না রক্ষা করা যায় সেজন্য ওঁরা সড়যন্ত্র করবেন, এটা আমাদের মনে রাখতে হবে। মাননীয় উপ ধক্ষ্য মহাশয় উনি বললেন, উন্নয়নের ব্যাপারে আমিও মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে দিল্লী যাব, তা সেই দিল্লীতে তো ওঁরা বহুদিন ধরেই আছেন, মাঝে ৩/৪ বছর ছাড়া সব সময়েই তো ওঁরা ছিলেন, আছেন। তা কি করেছেন? সর্বনাশ করেছেন। আজকে আসামের উদ্বাস্তুদের বহন করতে হচ্ছে। আলিপুর দুয়ারে যশোডাঙ্গায় ১৫ হাজার মানুষ নিজ ভূমে পরবাসী হয়ে হয়েছে প্রায় ৭/৮ কোটি টাকা যে সরকারের আর্থিক দুর্বলতা এবং সীমাবদ্ধতা রয়েছে তাদের জন্য খবচ করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের তাঁদেরকে নিয়ে যাবার বা পূনর্বাসন দেবার কোন রকম চেষ্টাই করছেন না। আপনারা এর বিরুদ্ধে তো কিছু বলছেন না, এর বিরোধিতা করার কোন রকম চেষ্টাইতো আপনাদের নেই। বিরোধিদলের বক্তাদের মুখে তো একথা শুনলাম না। উত্তরবঙ্গে হাজার হাজার আসামের রিফিউজি রয়েছে, আসামে তো আপনাদেরই গভর্ণমেন্ট, মাননীয় হিতেশ্বর সইকিয়াকে একটু বলুন না ওদের ফিরিয়ে নিয়ে যাবার জন্য। ঐ যে অর্থ যে অর্থে উদ্বাস্তু পোষা হচ্ছে সেই অর্থে কি হোতো? সেই অর্থে উত্তরবঙ্গের ডুয়ার্স অঞ্চলে শিল্প কলকারখানার অনেক উন্নতি করা যেত। ওখানে যে বি ডি ও অফিস রয়েছে সেই বি ডি ও অফিসের ভিতরেই অনেক উদ্বাস্তু রয়েছে, যার ফলে বি ডি ও অফিসে কোন কাজকর্ম হতে পারছে না। রেলের কথা বললেন, রেলের বাজেট পেশ করা হয়েছে, কেন্দ্রীয় মন্ত্রী কি করেছেন গোটা পূর্বাঞ্চলকে বঞ্চিত করা হয়েছে। গালফ ওয়ারের নামে বিভিন্ন সময়ে ট্রেণ বন্ধ করে দেওয়া হয়েছে, নূতন ট্রেণ ইনট্রোডিউস করার কোন সুযোগ নেই। মাশুল সমীকরণ থেকে সুরু করে অন্যান্য অনেক কাজই করা হয় নি। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে চিঠি দিয়েছেন, আপনাদের যদি সত্যই দায়বদ্ধতা থাকে তাহলে ওখান গিয়ে বিরোধিতা করুন, দাবী করুন। শুধু এখানে বক্তৃতা করলাম মুখ্যমন্ত্রীর সঙ্গে আমি যেতে রাজি আছি, গেলেন, গিয়ে বললেন যে দরকার নেই ইনডাসটাইলেজেসনের, সাবোটেজ করবেন। বিদ্যুৎ থেকে সুরু করে সবেতেই মাননীয় মন্ত্রী বললেন যে অন্তর্ঘাত হচ্ছে- সেই অন্তর্ঘাত - মন্ত্রী মহাশয় বললেন- অনেক অন্তর্ঘাত মনুষ্য সৃষ্টি। সেটা ভুলে গেলে চলবে না যে, অন্তর্ঘাত কারা করছে। আই, এন. টি ইউ. সি করছে. আজকে যে কথা বলতে চাই তা হচ্ছে এই যে, পরিস্থিতি যেখানে অগ্নিগর্ভ সারা ভারতবর্ষের সেখানে একটি মাত্র অবলম্বন হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার। এখানে মানুষের শুভেচ্ছা এবং সহযোগিতা নিয়ে - ওঁদের বিরোধিতা সত্ত্বেও এগিয়ে চলছে। অনেক দূর এগিয়ে যেতে হবে। ওঁদের অন্ধ বিরোধিতা সত্ত্বেও ইতিহাস নির্দেশিত পথে আমরা এগিয়ে যাব। এই কথা বলে আবার মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি তীব্র ভাষায়

বিরোধিতা করছি। আমি বিধানসভায় নতুন নির্বাচিত হয়ে এসেছি। আশা করেছিলাম এই বিধানসভায় যাঁরা আছেন, যাঁরা পুরানো সদস্য, তাঁদের কাছ থেকে অনেক কিছু শুনতে পাবো। কিন্তু যাত্রা জগতের লব্ধপ্রতিষ্ঠ মানুষেরা যে এখানে আছেন সেটা আমার ধারণা ছিল না। পশ্চিমবঙ্গে অনেক ভাল ভাল যাত্রা দল আছে। আমি সদস্যদের প্রতি কোনরকম কুৎসা না করে, ছোট না করে বলতে পারি, তিনি যদি সেখানে নাম লেখান তাহলে জীবনে অনেক বেশী উন্নতি করতে পারবেন। আজকের এই যে রাজ্যপালের ভাষণ এটা আমি দেখেছি। আমি আশা করেছিলাম, তাঁর ভাষণের মধ্যে গ্রাম বাংলার মানুষের অভাব-অভিযোগের কথা আরো বেশী করে থাকবে। আমার স্বীকার করতে দ্বিধা নেই, আমি কলকাতা শহরের মানুষ, কিন্তু নির্বাচিত হয়েছি গ্রাম থেকে। কিন্তু এবারে নির্বাচনের পূর্বে ভোটাররা আমাদের কাছে বলেছেন, 'আমরা ভোট বয়কট করবো' এবং তারা বলেছেন, 'আমাদের গ্রামে পানীয় জল নেই, যতদিন পর্যন্ত পানীয় জলের ব্যবস্থা না হচ্ছে, আমরা ভোট বয়কট করবো।' তারা আরো বলেছেন, 'আমাদের গ্রামে রাস্তা নেই। দীর্ঘদিন পঞ্চায়েতের কাছে দরবার করবার পরও রাস্তা হয়নি। আপনি যদি প্রতিশ্রুতি দিতে পারেন যে রাস্তা করে দেবেন তবে ভোটে অংশ গ্রহণ করবো, নচেৎ অংশ গ্রহন করবো না।' আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেখানে বিগত ১৪ বছর ধরে সি পি এম এর সদস্য ছিলেন। তাঁকে ছোট না করে বলতে পারি, বারুইপুরে তিনি সি পি এম প্রার্থী ছিলেন। আজকে ১৪ বছর ধরে ক্ষমতায় থাকবার পর পানীয় জল এবং রাস্তার জন্য গ্রামবাসীদের কাছ থেকে সেখানে 'ভোট বয়কট করবো' একথা কেন শুনতে হয়? সাতগাছিয়ার মত জায়গা, মুখ্যমন্ত্রির নিজের কেন্দ্র, সেই কেন্দ্র সম্পর্কেও শুনেছি এবং সংবাদ পত্রেও দেখেছি, সেখানকার মানুষ ভোট বয়কট করেছেন তাহলে বামফ্রন্ট সরকার ১৪ বছর ধরে কি করলেন যে, ১৪ বছর পর গ্রামবাসীদের ভোট বয়কট করতে হয়? সেজন্য রাজ্যপালের ভাষণকে অর্ধসত্য, বিকৃত সত্য বলে মনে হয়, সেজন্যই একে সমর্থন করা যায় না। আমার কাছে লেখা আছে রাজ্যপালের ভাষণ কেমন হয়। সেটা শুনলে বুঝতে পারবেন। ৬ই মার্চ, ১৯৮২ সালে রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন তাতে ছিল

while the net generating capacity in the West Bengal in the Year 1976-77 was only around 1300 M.W. As a result of various measures undertaken and initiated by my Government the capacity is likely to bo raised further to around 4000 MW in the course of next five years. Capacity has already been augmented by 1650 M.W. since 1977.

সেই বছরই আবার আপনাদের আট বছরের কৃতিত্বের একটা বই বের করেছিলেন আপনাদের তো আবার বছর বছর কৃতিত্বের বই বের হয়! দেখা যাচ্ছে যেখানে ১৯৭৬-৭৭ সালে পাওয়ার জেনারেশন হয়েছিল ১৩০০ মেগাওয়াট সেখানে ঐ বইতে লেখা হল - ইন দি ইয়ার ১৯৭৬-৭৭ টোটাল পাওয়ার জেনারেশন ওয়াজ মোর ১০৬২ মেগাওয়াট। দেখা যাচ্ছে যেখানে রাজ্যপাল বলেছেন ১৩০০ মেগাওয়াট, সেখানে সি পি এম বলছে ১০৬২ মেগাওয়াট। তাহলে কোনটা সত্য? স্টেটমেন্ট যদি এই হয়ে থাকে তাহলে আজকের রাজ্যপালের ভাষণেও নিশ্চয়ই অর্ধসত্য, অসত্য কথা আছে। যেমন আপনারা বনসৃজনের কথা বলেছেন। আমি বারুইপুর কেন্দ্রে খবর নিয়ে জানতে পেরেছি, সেখানে ১ কোটি টাকা খরচ হয়েছে বনসৃজনের জন্য।

[5.45 - 5.55 p.m.]

বনসৃজন সম্পর্কে বলি, কয়েকটি গাছ লাগিয়ে কোটি কোটি টাকা ক্যাডারদের পকেটে চলে গেল। আবার কয়েকটি ন্যাড়া গাছের পাশে বেড়া দেওয়া হচ্ছে। কয়েক হাজার গাছ বসানো হচ্ছে, কিন্তু গাছ নেই। অর্থাৎ টাকা খরচ হয়ে যাচ্ছে কিন্তু গাছ নেই। গাছের সেই টাকা যাচ্ছে কোথায় আমরা জানি না। এবারে বিদ্যুৎ

পরিস্থিতি নিয়ে বলি। বামফ্রন্ট সরকারের ৮ বছরের সাফল্যের বইতে বলা হল ১৯৭৬-৭৭ সালে ১০৬২ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে। কিন্তু রাজ্যপালের ভাষনে বলা হল ১৩০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে। তাহলে কোনটা ঠিক ? ১৯৮৮ সালে শৈলেন দাসগুপ্ত বললেন ১৫০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। আবার ১৯৯০ সালে প্রবীর সেনগুপ্ত মহাশয় বললেন ১৪ বছরের আমরা ১৩০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করেছি। অর্থাৎ মন্ত্রী বলছেন এক রকম আর শৈলেনবাবু বলছেন এক রকম। তাহলে কোনটা সত্য ? তারপর দেখুন ১৯৯১ সালের নির্বাচনে সি পি আই (এম)-এর পশ্চিমবঙ্গের রাজ্য কমিটি জনগনের প্রতি আবেদন পুস্তিকায় বললেন বামফ্রন্ট সরকার ১৪ বছরে যুক্ত করে ২১০০ মেগাওয়াট বিদ্যুৎ। অর্থাৎ তাহলে দাঁড়ালো কি ? প্রথমে ছিল ১০৬২ মেগাওয়াট এবং তার সঙ্গে যুক্ত হল ২১০০ মেগাওয়াট, মোট দাঁড়ালো ৩১৬২ মেগাওয়াট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা প্রশ্ন করতে চাই আমাদের রাজ্যের বিদ্যুতের চাহিদা কত ? ২৩শে জুন '৯১ রাজ্য সরকার একটা কাগজ বের করেছে, সরকারের নিজের কাগজ, তাতে বলা আছে রাজ্য বিদ্যুৎ পর্ষদের চাহিদা হচ্ছে ৮৩৬ মেগাওয়াট এবং সি ই এস সি-র চাহিদা হচ্ছে ৭৯২ মেগাওয়াট। অর্থাৎ তাহলে মোট দাঁড়ালো ১৬২৮ মেগাওয়াট। আপনারা বললেন উৎপাদন করছি ৩১৬২ মেগাওয়াট। তাহলে আপনারা বলুন বিদ্যুতের এতো চাহিদা কেন, কেন এতো লোড শেডিং হচ্ছে? কেন আজকে অঞ্চলের পর অঞ্চল অন্ধকার হয়ে থাকবে, হাসপাতালে কেন বিদ্যুতের অভাবে চিকিৎসা করা যাচ্ছে না? হাসপাতালে অপারেশানের টেবিলে রোগীকে তুলে বিদ্যুতের অভাবে অপারেশান বন্ধ করে দিতে হচ্ছে, অপারেশানের টেবিলে রোগীর মৃত্যু হচ্ছে বিদ্যুৎ ঘাটতির জন্য। আপনারা শুধু বড় বড় কথা বলেছেন রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে। আপনারা ৩০০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করছেন প্রয়োজন মাত্র ১৬০০ মেগাওয়াট, এই বিদ্যুৎ আপনারা পশ্চিমবাংলার মানুষকে দিতে পারছেন না? গোটা ব্যাপারটাই ভুলে ভরা। অসত্য বিবৃতি দিয়ে, ভুল বিবৃতি দিয়ে আজকে পশ্চিমবাংলার মানুষকে আপনারা ঠকিয়েছেন। আমি যে কথা বলতে চাই তা হল আপনারা অন্যায়ের মধ্যে দিয়ে, ভুলের মধ্যে দিয়ে অত্যাচারের মধ্যে দিয়ে আপনারা ক্ষমতায় এসেছেন। এই ভাষণের মধ্যে দিয়ে আপনারা ভুল বিবৃতি দিচ্ছেন এবং মানুষকে ভুল পথে পরিচালিত করছেন। আজকে হয়ত ভুল বুঝিয়ে বাংলার মানুষকে বিপথে পরিচালিত করছেন, একদিন আসবে যে দিন আর আপনাদের কিছু করার থাকবে না। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে শিল্পের ব্যাপার নিয়ে, শিল্পের সমস্যার ব্যাপার নিয়ে, লক আউট নিয়ে কোথাও কোন কথা বলা হল না। এই বামফ্রন্ট সরকার দাবি করেন যে এটা প্রগতিশীল সরকার, শ্রমিকদের সরকার। এই রাজ্যে কলকারখানা বন্ধ হয়ে যাওয়ার দরুন ৩ লক্ষ মানুষ নূতন করে বেকার হয়ে গেছে। একটা ভয়ংকর অবস্থার সৃষ্টি হয়েছে, এই ব্যাপারে শিল্পমন্ত্রীর লজ্জা হওয়া উচিত। বেকার সমস্যা তো আছেই তার উপর নূতন করে আরো ৩ লক্ষ মানুষ বেকার হয়ে গেছে। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, খোলার কোন উদ্যোগ নেই। আজকে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে এই রাজ্যের আইন-শৃঙ্খলার সমস্যা। আইন-শৃঙ্খলার প্রশ্নে একটু আগে বলছিলেন ১৯৭২ সালের কথা। ঠিকই তো, ১৯৭২ সালের কথা উল্লেখ করবার আগে উনি একবারও বললেন না ১৯৬৭-৬৮ সালের কথা। আপনাদের সবার মনে আছে, সত্যি কথা বলার যদি সাহস থাকে তাহলে স্বীকার করবেন, সেই সময়ে, মা-বোনেরা রাত্রিবেলাতে সিনেমায় যেতে পারতেন না। রাত্রিবেলায় রাস্তায় বেরোতে পারতেন না. সন্ধ্যার সময় মানুষ সেই সময়ে রাস্তায় বেরোত না। একটা খুনের খতিয়ান দেখলে অবস্থাটা কি তা আমরা বুঝতে পারি। এই রাজ্যের অবস্থাটা কেমন আছে, আইন-শৃঙ্খলা কোন পর্যায়ে আছে তা বুঝতে পারি। ১৯৮৭ সালের জুন মাসে স্বরাষ্ট্রমন্ত্রী একটি প্রশ্নের জবাবে বলেছিলেন যে ১৯৭৭-৮৭ সাল পর্যন্ত গুলি চলেছিল ৯৮৬ বার। ভারতবর্ষের আর কোন রাজ্যে এত গুলি চলেছে? ভারতবর্ষের আর কোন রাজ্যে এতবার গুলি চালাবার কোন নজির আছে? এই রাজ্যের আইন-শৃঙ্খলার অবস্থাটা কি তা এই খতিয়ান থেকেই প্রমান করা যায়. ১৯৮৯ সালের ১০ই এপ্রিল স্বরাষ্ট্রমন্ত্রী ১৯৮৪-৮৮ সালের মধ্যে ১,২৫৪ বার গুলি চলেছে বলে জানিয়েছেন। কি কৃতিত্ব এই সরকারের। কৃষ্ণনগরে ধান চাষের জন্য কৃষক

জল চাওয়ায় গুলি চলেছে। স্বরাষ্ট্রমন্ত্রী গুলি চালিয়েছেন হুগলীতে। সেখানকার মানুষ নিজেদের অধিকার রক্ষার জন্য লড়াই করছিল, তাদের উপরে গুলি চলেছে। আপনারা ভারতবর্ষের সমস্ত ইতিহাসকে কলংকিত করেছেন। বিমলা দেবীর উপরে আপনারা গুলি চালিয়েছেন। স্বাধীনোত্তর যুগে রাজনৈতিক কর্মীর উপর, মহিলা কর্মীর উপর যা ঘটেছে পশ্চিমবাংলায় অন্য রাজ্যে তা ঘটেনি। এই হচ্ছে আপনাদের কৃতিত্ব। মরিচ ঝাঁপি থেকে আরম্ভ করে আমি এখানে একটার পর একটা ঘটনার কথা তুলে ধরতে পারি। ১৯৬৭-৬৮ সালের কথা আশা করি আপনারা মনে রাখবেন এবং এরপর আর '৭২ সালের কথা বলবার সাহস দেখাবেন না. স্বরাষ্ট্রমন্ত্রী আবার বিবৃতি দেন যে ১৯৭৭ সালের ২৩শে জুন থেকে ১৯৮৯ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত মোট খুনের সংখ্যা ১৬,৬৮৫ জন। আর কোন রাজ্যে আছে এই দৃষ্টান্ত? এই ঘটনা হিটলারকে, ফ্যাসিষ্ট হিটলারকেও লজ্জা পাইয়ে দেয় যে রাজ্যে এতবার গুলি চালাতে হয়। মুখ্যমন্ত্রী যখন মুখ্যমন্ত্রী ছিলেন না, তিনি যখন বিরোধী দলে ছিলেন তখন একটি জায়গায় গুলি চললে বিচার বিভাগের তদন্ত দাবী করতেন। বারবার কংগ্রেসের পক্ষ থেকে এই সমস্ত গুলি চালাবার ঘটনায় বিচার বিভাগীয় তদন্ত দাবী করা সত্বেও তা নস্যাৎ করে দেওয়া হয়েছে। এই তো পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার। কোন রাজ্যে আমরা আছি - যে রাজ্যে ভেজাল তেল খেয়ে কয়েকশ মানুষ পঙ্গু হয়ে যাওয়ার পরেও মুখ্যমন্ত্রী তাদের দেখতে যাওয়ার সময় পর্যন্ত পেলেন না। যে রাজ্যে স্বাস্থ্য কর্মী সি পি এম.-এর কর্মীদের দ্বারা প্রকাশ্যে ধর্ষিত হয় তার বিচার বিভাগের তদন্ত হয় না। তদন্তের নামে প্রহসন চলে। আমরা সেই রাজ্যে বাস করছি যে রাজ্যে একটার পর একটা শ্রমিক আন্দোলনকে দমন করার চেষ্টা করা হয়। পৌরসভায় এসমা, নাসা প্রয়োগের চেষ্টা হয়। একদিকে এসমা নাসা'র বিরোধিতা করেন, অপরদিকে পৌরসভায় নতুন বিল আনবার চেষ্টা করেন। যার মধ্যে দিয়ে সমস্ত ট্রেড ইউনিয়ন আন্দোলনকে কেড়ে নেবার চেষ্টা করা হয়েছে। যেখানে আন্দোলন করার অপারাধে আমার বিরুদ্ধে শো-কজ, চার্জশীট এনেছিলেন। তাই রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন এর মধ্যে পানীয়জলের কথা, শ্রমিক শ্রেণীর কথা, চাষীদের কথা, নতুন করে বেকার সমস্যা সমাধানের কথা বলা নেই। এসব যদি থাকতো তাহলে বিরোধিতা করতে হবে বলে বিরোধিতা করার কোন মানে হোত না, একে সমর্থন করতাম। পশ্চিমবঙ্গের মানুষের জন্য কোন আশার কথা এই ভাষণের মধ্যে বলা হয় নি। এই ভাষণ ভুলে ভরা, অসত্য এবং অর্ধসত্যে ভরা, এই ভাষণকে সেজন্য সমর্থন করার কোন কারণ আছে বলে আমি মনে করি না। তাই আমি এর তীব্র বিরোধিতা করছি।

[5.55 - 6.05 p.m.]

**শ্রীমতী নন্দরাণী দল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল ১৮ তারিখে এই হাউসে যে ভাষণ রেখেছেন তার সমর্থনে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই হাউসে নেওয়া হয়েছে তাকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবাংলায় বিধানসভার এইবারের নতুন সদস্যা। যদিও এর আগে ১৯৬৭ সালে, ১৯৬৯ সালে, ১৯৭১ সালে বিরোধীদলে আমরা ছিলাম এবং তখন আমরা মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ের আধা ফ্যাসিবাদী সন্ত্রাসের স্বীকার হয়েছিলাম। ১৯৭১ সালে ঘাটাল বিধানসভা কেন্দ্র থেকে বিরোধীদলে দাঁড়িয়েছিলাম। এখানে বিরোধীপক্ষ থেকে বারেবারে বলার চেষ্টা করেছে যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তৃতীয়বার ভোটে কারচুপি করে ক্ষমতায় এসেছেন। আমি যদি আপনাদের মনে করিয়ে দি যে ১৯৭২ সালে পশ্চিমবঙ্গের গ্রামেগঞ্জে আপনারা সন্ত্রাস সৃষ্টি করেছিলেন - সেকথা কি আপনারা অস্বীকার করতে পারবেন? ১৯৭১ সালে প্রায় সাড়ে ১২ হাজার ভোটে জিতেছিলাম আর ১৯৭২ সালে আড়াই হাজার ভোটে হেরেছিলাম। বিরোধীদলের সদস্যরা বারে বারে বলার চেষ্টা করেছেন যে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা অসত্য এবং ভুলে ভরা। এবং পশ্চিমবঙ্গের মানুষের যে সফল হয়েছে বামফ্রন্টের আমলে বলে বলা হচ্ছে তা ঠিক নয়। মাননীয় বিরোধীদলকে ভাবতে অনুরোধ করছি, আপনারা যখন ক্ষমতায় ছিলেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল তখন খাদ্যোৎপাদন হয়েছিল ৯৪ লক্ষ টন আর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার

ক্ষমতায় আসার পর থেকে আজ পর্যন্ত খাদ্যোৎপাদন বেড়েছে ১১৮ লক্ষ মেট্রিক টন, একথা কি আপনারা অস্বীকার করতে পারবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি বলতে চাই ১৯৬৭ সালে আমরা যখন বিধানসভায় ছিলাম সেই সময়ে যুক্তফ্রন্টের আমলে জমির জন্য আন্দোলন হয়েছিল এবং ভূমি সংস্কারের জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছিল তা সকলেই জানেন। সেই সময়ে আমরা দেখেছিলাম শ্রী গোবিন্দ নস্কর ২৪ পরগণায় প্রচুর মেছো ভেরী করেছিলেন এবং বহু কৃষকের জমিতে নোনা জল ঢুকিয়ে দিয়েছিলেন। এইভাবে বহু জমি বেনামীতে তখন রাখা হোত, এমন কি একথাও জানি যে মাতঙ্গিনী নামে একটি হাতি ছিল, তার নামেও বেনামীতে জমি রাখা ছিল। সেখানে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেই জমি উদ্ধার করা গেছে। সেখানে ৩ লক্ষ ৬৩ হাজার ৮.৭ হেকটর জমি ১৪ লক্ষ কৃষক পরিবারের মধ্যে বিলি করা হয়েছে। পঞ্চায়েতের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে কৃষকদের সবরকম সাহায্য করা হয় এবং তারফলে উৎপাদনের বৃদ্ধি ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় বিরোধীদলের সদস্যারা বারে বারে চিৎকার করে বলার চেষ্টা করেছেন যে বেকার সমস্যার কোন সমাধান হয় নি এবং এক্ষেত্রে বামফ্রন্ট সরকার একেবারে ব্যর্থ হয়েছেন। এই বামফ্রন্ট সরকারই বাঙালীদের জীবিকার কথা চিন্তা করেছেন, আপনাদের একটু ভাবতে অনুরোধ করবো, আপনারা একটু অতীতটা মনে করুন তো, আমরা এই পশ্চিমবঙ্গের বিধানসভা থেকে এবং বিধানসভার বাইরে থেকে বারেবার প্রশ্ন নেওয়া হয়েছিল কেন মাশুল সমীকরণ নীতি গ্রহণ করা হল। তখন আমি বিধানসভার বাইরে, সেখান থেকে এই মাশুল সমীকরন নীতির বিরুদ্ধে সোচ্চার হয়েছিলাম। তারপরে সারকারিয়া কমিশনের যে সুপারিশ কেন্দ্র রাজ্যগুলির বন্টনের ক্ষেত্রে, তার কতটা আপনারা কার্যকারী করেছিলেন? তখন আমরা বামপন্থীরা বারে বারে বাধা দিয়েছিলাম এবং কেন্দ্রের কাছে এই কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিষয়ে সারকারিয়া কমিশনের সুপারিশ মানতে বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে অর্থনৈতিক সংকটের কথা বলা আছে। আপনারা জানবেন এই অর্থনৈতিক সংকটই রাজনৈতিক সংকটের যোগান দেয়। সেই অর্থনৈতিক সংকটকে আপনারা এমন একটা জায়গায় নিয়ে এসেছেন যে পাঞ্জাব, আসাম এখন জ্বলছে। সেই অস্থিরতাকে কেন্দ্র করেই বীনপুর থেকে জিতে এসেছেন এক আদিবাসী সম্প্রদায়। আপনারা তাঁদেরকে আজকে বোঝাতে চেয়েছেন যে আলাদা ভাবে থাকার জন্য। সেই কারণে তাদের ধারণা হয়েছে যে তফসিলী, আদি বাসী সম্প্র দায় যদি আলাদা থাকে রাজ্য থেকে তাহলে তাদের অনেক সমস্যার সমাধান হবে। আজকে আসাম ভাবছে, গোর্খাল্যান্ড ভাবছে এবং এই যে খালিস্থান পন্থী ওরা ঐ ধরণের একটা সমস্যা তৈরী করছেন। আর বিচ্ছিন্নতাবাদীর জন্মদাতা হচ্ছে কংগ্রেস(ই) তারা চায় সংসদীয় গণতন্ত্রকে কাজে লাগিয়ে যদি তাদের শ্রেণীস্বার্থকে রক্ষা করা যায়। এখানে তাদের দুইটি যমজ সন্তান আছে একটা হচ্ছে বিচ্ছিন্নদাবাদী আর একটা হচ্ছে সাম্প্রদায়িক শক্তি এই দুইটির সাহায্যে মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করে দিয়ে ক্ষমতায় আসার চেষ্টা তারা করে। এবারেও নির্বাচন দেখেছি আমাদের মেদিনীপুর জেলায় ঝাড়খন্ডের সঙ্গে তারা একটা ব্যবস্থা করেছেন। কেশপুর বিধানসভা কেন্দ্রে তারা প্রার্থী দিয়েছেন ঝাড়খন্ডকে ছেড়ে দেওয়া হয়েছে, বিনপুরকে ছেড়ে দেওয়া হয়েছে, নয়াগ্রামকে ছেড়ে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে সাফল্য সেই সাফল্য এখানে প্রতিফলিত হয়েছে, আপনাদেরকে মানুষ বারে বারে পরিত্যাগ করেছে, আর বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় ফিরিয়ে এনেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে বলার সময় বিরোধী পক্ষের সদস্যারা বলছেন নারী নির্যাতনের কথা। সারা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন ৮৮-৮৯ সালে ধর্ষণ হয়েছে ২৭ হাজার ৩৭৩, সারা ভারতবর্ষে পণ জনিত কারণে বলি ৬ হাজার ৮৬৭ জন, মহিলা নির্যাতিত হয়েছে ২ হাজার ৪১০টি। নারী অপহরণ হয়েছে ৩২ হাজার ৯৯৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যারা আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছেন, এখানে তো নারীর মর্য্যাদা, এবং সম্মান দুইই অক্ষুন্ন আছে। এখানে রাজ্যপালের ভাষণে যে আইনশৃঙ্খলার বিষয়টি তুলে ধরা হয়েছে, যে বিষয়টি নিয়ে বিরোধী দলের সদস্যারা চীৎকার করছেন - সেই ব্যাপারে বলি আপনারা ৭২ সালের গীতা চ্যাটার্জীর কথা স্মরন করুন - আপনাদের কর্মী, এখনও বেঁচে আছেন কিনা জানিনা- যার উপর আপনারা

পাশবিক অত্যাচার করেছিলেন সেই গণা যে আপনাদের সঙ্গে আছে। যারা নারী নির্য্যাতনের কথা খুনের কথা এখানে বারবার বলার চেষ্টা করছেন তাঁদের কাছে আবেদন আজকে যে পরিস্থিতি এসেছে এই পরিস্থিতি যদি সত্যিই ভালবেসে থাকেন তাহলে আসুন অশুভ সাম্রাজ্যবাদ বিরোধীদের সঙ্গে যারা আঁতাত করছেন তাদের বিরুদ্ধে আমরা এক হয়ে লড়ি। আমাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন ভারতবর্ষের অর্থনৈতিক সংকট এমন একটা জায়গায় পৌঁচেছে যেজন্য বিদেশ থেকে ঋণ নিতে হচ্ছে, আজকে রাজনৈতিক অস্থিরতা ও অর্থনৈতিক সংকট দেশকে সাম্রাজ্যবাদের দিকে নিয়ে যাচ্ছে; তাই ভাবতে অনুরোধ করবো ৪৭ সালে ব্রীটিশ সাম্রাজ্যবাদের সঙ্গে লড়াই করে ভারতবর্ষ স্বাধীন হয়েছে আর আপনাদের ক্ষমতায় টিকে থাকার দৌলতে বৈদেশিক মুদ্রা অর্জনের জন্য টাকার অবমূল্যায়ণ করতে হচ্ছে। আজকে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিতে গিয়ে ভারতবর্ষ একটা অর্থনৈতিক সংকটের মধ্যে জড়িয়ে পড়ছে এর থেকে দেশকে রক্ষা করার জন্য আমাদের এগিয়ে আসতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুতের ব্যাপারে বিরোধী পক্ষের সদস্যারা বারবার বলেছেন আপনারা তো জানেন পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে বিদ্যুতের চাহিদা বেড়েছে, এর কারণ হচ্ছে আপনাদের আমলে কাজ ছিল না, কিন্তু বামফ্রন্ট সরকার কুটির শিল্পের মাধ্যমে বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্ম ও ক্ষুদ্র শিল্প বাড়িয়েছে। আপনাদের আমলে মুষ্টিমেয় কয়েকজন লোক বিদ্যুৎ-এর সুযোগ-সুবিধা পেত আর ব্যাপক অংশের মানুষ বঞ্চিত ছিলেন।

[6.05 - 6.15 p.m.]

বক্রেশ্বর প্রকল্প নিয়ে আজকে প্রশ্ন করছেন যে বক্রেশ্বর প্রকল্প কবে হবে? কোথায় গেল রক্ত? আমরা বলি রক্ত দিয়েই একদিন বক্রেশ্বর প্রকল্প হবে। বক্রেশ্বর প্রকল্প একদিন হবেই, যে কাজ ১৪ বছর আগে হতো তখন তার বিরোধিত করেছেন। কেন্দ্রের কাছে কোনো রকম দাবী করেন নি। কেন্দ্রের কাছে দাবী করেন নি যে বক্রেশ্বর প্রকল্প তৈরী করতে হবে পশ্চিমবাংলার মানুষের জন্য। কখনো বলেন নি। তাই বক্রেশ্বর প্রকল্প হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভাবতে অনুরোধ করবো বিরোধীপক্ষের সদস্যরা বলবার সময় বারবার বলছিলেন যে হলদিয়া পেট্রো কেমিক্যালস কবে হবে? যদি ১৪ বছর আগে কাজটা শুরু হতো তাহলে কৈফিয়ত নিতে পারতেন। আপনারা অনুমোদন দিয়ে যাননি। বারবার পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার দিল্লির কাছে ধর্ণা দিয়েছেন। আপনারা কিন্তু নীরব ছিলেন। আজকে বিধানসভায় প্রশ্ন করছেন আদৌ হবে কি না? ভাবতে অনুরোধ করবো পশ্চিমবাংলার হলদিয়ায় জাহাজ মেরামতি কারখানা হবার কথা ছিলো, কিন্তু পারাদ্বীপে নিয়ে চলে যাওয়া হলো। কেন তৎকালীন কেন্দ্রীয় সরকারের কাছে চাপ সৃষ্টি করলেন না? আজকে প্রশ্ন করছেন বেকার সমস্যা নিয়ে? বেকার সমস্যাতো বাড়বেই। উত্তর পূর্বাঞ্চলে শিল্প লাইসেন্সের ক্ষেত্রে, বৃহৎ শিল্প করবার ক্ষেত্রে বাধা দিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কুটিরশিল্পের মধ্যে দিয়ে স্বনির্ভর তার প্রকল্প চালু করবার মধ্যে দিয়ে গ্রামের মানুষের অবস্থার পরিবর্তন ঘটিয়েছেন। এটা বাড়ীতে বসে এবং নিজের ঘরে বসে কুটিরশিল্পের মধ্য দিয়ে স্বনির্ভরতার প্রকল্প গড়ে তুলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে দেখেছি ১৯৬৯ সালে যে দৃষ্টিভঙ্গী নিয়ে ব্যাঙ্ক জাতীয়করন করা হয়েছিলো এই বলে পিছিয়ে পড়া মানুষ যাঁরা তাঁরা ব্যাঙ্কের সহযোগিতা নিয়ে তাঁদের অর্থনৈতিকভাবে স্বনির্ভর করে তোলা হবে। কিন্তু আজকে দেখছি যে, গ্রামের পিছিয়ে পড়া মানুষ তাঁরা এই সুযোগ পাবে না। আগে ব্যাঙ্ক তাঁদের ঋণ দিতো। তাই বার বার চেষ্টা করা হয়েছে বলবার যে, বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে যা ঋণ নেওয়া হচ্ছে সেই ঋণের শর্ত প্রকাশ করা হক। বিশ্ব ব্যাঙ্কের নির্দেশমতন রিজার্ভ ব্যাঙ্ক বা অন্যান্য ব্যাঙ্ক গরীব মানুষকে যা লোন দিত তাও বন্ধ করে দিচ্ছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের সদস্যগণকে ভাবতে অনুরোধ করবো, এই যে বামফ্রন্ট সরকারের সাফল্য বিরোধীপক্ষের সদস্যগণকে ভাবতে অনুরোধ করবো, এই যে বামফ্রন্ট সরকারের সাফল্য এই সাফল্যের দিকগুলি আপনারা সমর্থন করুন। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে কাজের গুরুত্ব দিতে চায় সেই কাজে সহযোগিতা করুন। তাহলে দেখবেন পশ্চিমবাংলা সীমাবদ্ধ

ক্ষমতার মধ্যে দিয়েও বামফ্রন্ট সরকার এগিয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভাবতে অনুরোধ করবো, বিদ্যুৎ-এর জন্য শিল্পপতিরা না কি আসতে ভয় পাচ্ছেন শ্রম দিবস নষ্ট হচ্ছে। সুব্রত মুখ্যার্জী মহাশয় যদি থাকতেন তাহলে তাঁকে প্রশ্ন করতাম ট্রেড ইউনিয়ন আন্দোলন শ্রমিকের স্বার্থে বিসর্জন দেওয়া যায় না। আজকে যে পরিবেশ সৃষ্টি হয়েছে তাতে শিল্পপতিরা এগিয়ে আসছেন শিল্প বিনিয়োগ করবার জন্য। এটা বামফ্রন্ট সরকারের একটা বিরাট সাফল্য। আজকে শ্রমিকের স্বার্থ রক্ষিত হচ্ছে। তাই আজকে বলব, বামফ্রন্ট যে চতুর্থবার ক্ষমতায় ফিরে এসছে তা ক্ষমতা বিকেন্দ্রীকরনের মধ্যে দিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থ শঙ্কর রায় এসেছেন হাউসে, ভাবতে অনুরোধ করবো, আপনি ১৯৭১ সালে ছিলেন আর ১৯৭২ সালে সন্ত্রাসের নায়ক হয়ে আবার ১৪ বছর বাদে এই সভায় ফিরে এসেছেন। তাই আজকে আপনার কাছে প্রশ্ন, আপনি বলবার সময় বলেছিলেন এবং আপনার বক্তৃতা মনোযোগ সহকারে দেখেছি কাগজে, আপনি মেদিনীপুরে মানুষের পাশে দাঁড়িয়েছেন। ভাবতে অনুরোধ করবো, কোথায় আপনি গিয়ে ছিলেন? দুর্যোধন দলুই, যে একটা সমাজবিরোধী, চরিত্রহীন, তার বাড়ীতে গিয়েছিলেন। আমি প্রশ্ন করবো, ওই গ্রামে গিয়েছিলেন - পারুকিস্কু একটি আদিবাসী মানুষ, সে নিহত হলো রাতের অন্ধকারে, তার মাথাই পাওয়া গেলো না। আপনাদের অশুভ আঁতাত কংগ্রেস এবং ঝাড়খন্ডের। পারুকিস্কুর বাড়ীতে আপনি যাননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থ শঙ্কর রায় গিয়েছিলেন আমার নির্বাচনী এলাকা কেশপুরে। নাগদা এলাকায় ৩০০টি পরিবার কংগ্রেস-ঝাড়খন্ড অশুভ আঁতাতের জন্য ঘরছাড়া হয়েছে। তাদের ঘরের দরজা-জানলা কিছু নেই। তারা গরীব মানুষ, তাদের দরজায় তো আপনি একবারও গেলেন না আপনি যেখানে গেলেন, সেখানে গিয়ে বলে আসলেন, আমি এসেছি, আমি আবার আসব। তাই আজকে আপনাকে প্রশ্ন করতে চাই, আপনারা আসতে পারবেন তো? ভারতবর্ষের মানুষ আপনাদের চরিত্র ধরে ফেলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা তাদের ভাষণের সময় বলেছেন, এই ভাষণকে কি সমর্থন করব, এটা চার পাতার ভাষণ। কিন্তু আমাদের অভিজ্ঞতা কি ? এই চারপাতার মধ্যে আমরা যেটা করেছি সেটাই আছে, যা করতে পারিনি তা জনগণের কাছে বলেছি এবং জনগণ তারই ভিত্তিতে রায় দিয়ে চতুর্থবারের মত বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় বসিয়েছেন। তাই আজকে বলব, যে আপনারা মানুষকে ভাঁওতা দিয়ে গেছেন. ১৯৭২-৭৭ সাল পর্যন্ত গরীব মানুষ জমি হারিয়েছে। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর, সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে ঐ বাস্তুহীন মানুষগুলোকে আমরা বাস্তুজমি দিয়েছি। তাই আপনাদের ভাবতে অনুরোধ করব, মাঠে ময়দানে যা ঘটছে তা যদি স্বীকার করেন তাহলে মানুষ আপনাদের আর্শীবাদ করবেন। তাই আজকে বিরোধীপক্ষের যারা মৌলবাদী তাদের বলব আপনারা কেরলের দিকে তাকান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের অনেক বক্তা বক্তৃতা দেবার সময় বলেছেন যে বি জে পি না থাকলে আমরা পরাজিত হতাম। বি জে পি আমাদের নাকি সাহায্য করেছেন। আমি আপনাদের কেরলের দিকে তাকিয়ে ভাবতে অনুরোধ করব, সেখানে বি জে পি মুসলিম লীগের সাথে জোট হয়ে আপনারা ক্ষমতায় এসেছেন। তাই আজকে বি জে পি- দয়ায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেনি, বি জে পি-র দয়ায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেনা। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার মানুষের লড়াইয়ের সময় পাশে থাকে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমরা পশ্চিমবাংলার মানুষের উন্নয়ন মূলক কাজ করেছি এবং তারই প্রতিফলন ঘটেছে এবারের নির্বাচনে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সিদ্ধার্থ শঙ্কর রায়দের মত জাল-জুয়াচুরি করে, ভোটে কারচুপি করে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেনি, এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিবদাস মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, অধ্যাপক রাজ্যপাল নুরুল হাসানের ভাষণের আমি তীব্র বিরোধিতা করে বলতে চাই সরকার পক্ষের মাননীয় সদস্যরা ১৯৭২-৭৭ সালের যে কথা বলছেন, সেই সময়ে আমি এই বিধানসভার একজন সদস্য ছিলাম। সেদিন মুখ্যমন্ত্রী মহাশয় শর্মা কমিশন নামে একটি

কমিশন নিয়োগ করেছিলেন এবং সেই শর্মা সরকার কমিশন আমাকে একজন অভিযুক্ত করেছিল। সেই শর্মা কমিশনের সামনে আমি সেদিন উপস্থিত হই এবং সেই কমিশন আমাকে সেদিন কোন শাস্তি দিতে পারেনি, সম্পূর্ণরূপে আমি মুক্ত হয়েছি। রাজনৈতিক হিংসা চরিতার্থ করবার জন্য, রাজনৈতিক প্রতিহিংসা নেওয়ার জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার করা হয়েছে। কিন্তু সেই ১৯৭২-৭৭ সালে আমার নদীয়া জেলার কথা বলছি, সেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কোন নেতাকে সেখানে আক্রমন করা হয়েছে, এমন প্রমাণ আপনারা দিতে পারবেন না।

[6.15-6.25 p.m.]

রাজ্যপালের ভাষণে প্রাথমিক শিক্ষা পর্ষদ এবং জেলা প্রাথমিক বিদ্যালয় পরিষদ গঠন করার কথা বলা হয়েছে। গঠন করা হয়েছে ঠিকই কিন্তু নোমিনেটেড বোর্ড চালান হচ্ছে। প্রাথমিক শিক্ষা বোর্ডের যে নির্বাচন করার কথা আছে সেইদিকে যাওয়া হচ্ছে না, একটা নোমিনেটেড বোর্ড দিয়ে সেই জেলা প্রাথমিক শিক্ষা বোর্ডকে চালনা করা হচ্ছে। কৃষি ক্ষেত্রে সাফল্যের কথা বার বার বললেন, উত্তরবঙ্গের একজন বিধায়ক অনেক সাফল্যের কথা বললেন। আমরা গর্বের সঙ্গে বলছি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালে সিদ্ধার্থ শংকর রায়ের নেতৃত্বে গ্রামে গ্রামে ডিপ টিউবওয়েল রিভার লিফ্‌ট ইরিগেশান যা হয়েছিল তার ফল আজকে পাওয়া যাচ্ছে। তারপর থেকে নতুন কোন স্কীম পাচ্ছি না। আজকে নদীয়া জেলার পাট চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে, কৃষ্ণনগরের মৃৎ শিল্পীরা মাথায় হাত দিয়ে বসেছে। নদীয়া জেলার পাট চাষীরা পাটের ন্যায্য দাম পাচ্ছে না, তার ফলে তাদের মহাজনদের কাছে যেতে হচ্ছে। আমরা দেখেছি কৃষ্ণনগরের মৃৎ শিল্পীরা পশ্চিমবঙ্গের বাইরে সোভিয়েত রাশিয়া, আমেরিকা থেকে অর্ডার পায়, আজকে অর্থের অভাবে সেই মৃৎ শিল্প শেষ হয়ে যাচ্ছে। নদীয়া জেলার বুকে তাঁত শিল্প রয়েছে। সেই তাঁত শিল্প দু'ভাবে চালিত হয় — একটা হস্ত চালিত তাঁত শিল্প, আর একটা বিদ্যুৎ চালিত তাঁত শিল্প। আজকে বিদ্যুতের অভাবে বিদ্যুৎচালিত তাঁতশিল্প পঙ্গু হয়ে যাচ্ছে, ফলে শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। এরা বলেন শ্রমিক দরদী সরকার, কিন্তু বিদ্যুতের অভাবে যে তাঁত শিল্প পঙ্গু হয়ে যাচ্ছে সে সম্বন্ধে ভাষণে একটি কথা বলা নেই। রাজ্যপালের ভাষণে কৃষ্ণনগরের মৃৎ শিল্পীদের কি করে বাঁচান হবে সে সম্বন্ধে কোন কথা বলা নেই। কলকাতার বুকে মণীষীদের যে স্ট্যাচু রয়েছে তা কৃষ্ণনগরের কার্তিক পাল, গৌতম পাল তৈরী করেছেন। কৃষ্ণনগরের এই রকম অনেক দুঃস্থ মৃৎ শিল্পী রয়েছেন যাঁদের বাঁচাবার জন্য রাজ্যপালের ভাষণে কোন কথা বলা নেই। পশ্চিমবঙ্গের একটা বড় সমস্যা সম্বন্ধে রাজ্যপালের ভাষণে একটা লাইনও লেখা নেই, সেই সমস্যা হচ্ছে উদ্বাস্তু সমস্যা। নদীয়া জেলা একটা স্পর্শ কাতর জেলা, ওপার বাংলার সীমান্তবর্তী জেলা, সেই জেলার উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে জমির পাট্টা দেবার জন্য একটা কথাও রাজ্যপালের ভাষণে বলা নেই। আজকে জনৈক উদ্বাস্তু এই পাট্টার অভাবে রেশন কার্ড পাচ্ছে না এবং সেই রেশন কার্ড না পাবার জন্য তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথীভুক্ত করতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে আছে দুধ, ডিম, মাংস প্রভৃতি দ্রব্য ভালভাবে পাওয়া যায়। হরিণঘাটায় দুধের একটা ডিপো করা হয়েছিল যেখান থেকে দুধ সরবরাহ করা হয়। মন্ত্রী মহাশয় যদি হরিণঘাটায় গিয়ে নিরপেক্ষভাবে তদন্ত করেন তাহলে দেখবেন সেখানে দুধ কাদের কাছ থেকে সংগ্রহ করা হচ্ছে, কারা সেখানে দুধ সাপ্লাই দিচ্ছে। শহরের উপকণ্ঠে সিদ্ধার্থ রায়ের মন্ত্রীত্বে একটা কেন্দ্রীয় দুগ্ধাগারের পরিকল্পনা নেওয়া হয়েছিল। পরবর্তী সময়ে কৃষ্ণনগর শহরে সেই দুগ্ধাগার তৈরী হয়েছে, সেই দুগ্ধাগারে কারা দুধ সাপ্লাই দিচ্ছে, কারা দুধ পাচ্ছে মন্ত্রী মহাশয় তদন্ত করলেই বুঝতে পারবেন ডিমের কথা বলা হচ্ছে। আমাদের আমলে ফজলুর রহমন সাহেবের সময় নদীয়া পোলট্রিফার্ম, এন.এইচ.৩৪ এর পাশে তৈরী হয়েছিল। সেই পোলট্রিফার্ম শীর্ণকায় হয়ে গেছে, মাত্র কয়েকজন কর্মচারী রয়েছে সেখানে কোন রকম ডিম, মাংস পাওয়া যায় না দুধের অগ্রগতির কথা বলা হয়েছে প্রাক্তন মন্ত্রী অমৃতেন্দু মুখার্জির নেতৃত্বে কিষাণ মিল্ক কো-অপারেটিভ বলে একটি কো-অপারেটিভ খোলা হয়েছে। কো-অপারেটিভের

নততা থাকলেও ওখানে যারা কর্মরত আছেন তাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এনেছিলেন প্রাক্তন জেলাশাসক অসিত বরণ চক্রবর্তী মহাশয় এবং তিনি এই কিষাণ মিল্ক কো-অপারেটিভের বিরুদ্ধে তদন্ত চেয়েছিলেন। আজকে মুখ্যমন্ত্রীর সততা থাকলে তিনি তদন্ত করাবার ব্যবস্থা করবেন। আজকে কো-অপারেটিভ দেউলিয়া হয়ে গেছে। লক্ষ লক্ষ টাকা তছরূপ হয়েছে। আজ পর্যন্ত তার কোন তদন্ত হয়নি। যারা কাজ করেন তাঁরা বেকার হয়ে গেছে আজকে এই কো-অপারেটিভ সোসাইটি নষ্ট হতে চলেছে, তার মীমাংসা করতে পারছে না। বর্তমান জেলাশাসকও কিছু করতে পারছেন না, এ. আর. সি. এস. ও কিছু করতে পারছেন না। মৎস্যমন্ত্রী মাছ চাষের কথা বলেছেন। আমাদের কৃষ্ণনগর শহরের বুকে অঞ্জনা ফিস ফার্ম আছে সেই ফিস ফার্মে লক্ষ লক্ষ টাকার মাছ চাষ হত। ওখান থেকে বিভিন্ন জেলায় মাছ পাঠানো হত এক সময়। সেই অঞ্জনা ফিস ফার্ম কেন বন্ধ হয়ে আছে। সেই ফিস ফার্ম কেন খুলতে চাইছেন না? এই ফিস ফার্ম লক আউট হবার জন্য মৎসজীবীরা আজকে অনাহার, অর্ধাহারে দিন কাটাচ্ছে এই অঞ্জনা ফিস ফার্ম কিসের জন্য বন্ধ হয়ে গেছে সেই কথা আপনাদের বলতে হবে। সেখানে কাদের জন্য দিন রাত গণ্ডগোল চলছে? কেন এটাকে মৎসজীবীদের জন্য চাষযোগ্য করে তোলা হচ্ছে না, কে এর জন্য দায়ী? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্পের কথা বলা হয়েছে। শিল্পে নাকি অনেক উন্নতি করা হয়েছে — কৃষ্ণনগর সদর সাব-ডিভিসনে একটি স্মল টুলস ফার্ম আছে। সেখানে পি.এফ.এর টাকা জমা পড়েনি। সেখানে শ্রমিক ছাঁটাই হয়ে যাচ্ছে, অথচ তাদের পাশে দাঁড়াবার মত কেউ নেই। সেখানে ৩০০ মত লোক কাজ করে। ইউনিয়নগত সেখানে কোন ঝগড়া নেই। শ্রমিক মারা যাচ্ছে, সরকারের সঙ্গে আঁতাত করে মালিক কোন লোক নিচ্ছে না। বার বার বলা সত্ত্বেও নতুন কোন লোক নেওয়া হচ্ছে না। এই ব্যাপারে স্মল টুলস্ ফার্মের পক্ষ থেকে শ্রমিকদের বাঁচাবার কোন চেষ্টা করা হচ্ছে না। পি. এফ. এর টাকা যে জমা পড়েনি, সেই জন্য সেই মালিককে গ্রেপ্তার করার জন্য কোন ব্যবস্থা কি নেওয়া হয়েছে? একটু আগেই এই বিষয়টি সুব্রতবাবু এখানে উত্থাপন করেছেন। স্মল টুলসের ইঞ্জিনিয়ারিং দ্রব্য বিদেশে রপ্তানি করে কোটি কোটি টাকা আসছে। কোম্পানীর মাল পশ্চিমবঙ্গে বিক্রী হয় না। উৎপাদিত মাল সবই বাইরে চলে যায়, অথচ পি.এফ. এর টাকা জমা পড়ে না। পরিশেষে আমি বলতে চাই, মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায়ের মুখ্যমন্ত্রীত্বের সময় নদীয়া জেলায় চৈতন্য সেতু তৈরী হয়েছে, পলাশি পাড়া সেতু, রাণাঘাট সাব-ডিভিসনাল হসপিটাল তৈরী হয়েছে, ধুবুলিয়া টি.বি. হাসপাতালের বেড এক্সটেনসন হয়েছে, অথচ এই বামফ্রন্টের রাজত্বে নদীয়া জেলায় কোন রকম উন্নয়নের কথা বলা হয়নি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

[6.25-6.35 p.m.]

**শ্রীরঞ্জিত পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমার প্রথম কথা হ'ল, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এই যে বারে বারে বিপুল গরিষ্ঠতা নিয়ে ক্ষমতায় ফিরে আসছে তার কারণ গ্রামের কৃষক, ক্ষেতমজুর তথা মেহনতী মানুষের আশীর্বাদ। তারা তাদের অভিজ্ঞতার ভেতর দিয়ে দেখেছে যে বিগত দিনে কংগ্রেস সরকার তাদের কথা বলার অধিকারটুকু পর্য্যন্ত কেড়ে নিয়েছিলেন আর অপর দিকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় ফিরে এসে তাদের সেই কথা বলার অধিকার ফিরিয়ে দিয়েছে। তারা দেখেছে যে সীমিত ক্ষমতার মধ্যেও বামফ্রন্ট সরকার গ্রামের সেই সমস্ত মানুষের অবস্থার উন্নতির জন্য সাধ্যমত চেষ্টা করে চলেছে এবং তারজন্যই বারবার কংগ্রেসকে ছুঁড়ে ফেলে দিয়ে বামফ্রন্টকে তারা ক্ষমতায় ফিরিয়ে এনেছেন। এই প্রসঙ্গে পঞ্চায়েতের কথা উল্লেখ না করে পারা যায় না। পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থা যেরকম সাফল্য লাভ করেছে সারা ভারতবর্ষের মধ্যে তা অভূতপূর্ব। পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমাদের সরকার গ্রামের গরিব মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত করেছে। যদিও এই পঞ্চায়েত ব্যবস্থার আরো উন্নতি করার প্রয়োজন আছে বলে আমি মনে করি কিন্তু তবুও বলব, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের

মাধ্যমে গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার জন্য যে সমস্ত কাজ করেছেন তারজন্যই এখানকার মেহনতী মানুষরা বামফ্রন্টকে বিপুল ভোটে জিতিয়ে এনেছেন। আর তাতে এখানকার বিরোধীপক্ষের গাত্রদাহ। তারা বলছেন, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট রিগিং করে ক্ষমতায় এসেছেন। যারা রিগিং মাষ্টার, রিগিং করে যারা একদিন ক্ষমতায় এসেছিলেন তাদের মুখ থেকে এসব কথা বাংলার মানুষরা শুনতে চান না। কংগ্রেসের দীর্ঘদিনের শাসনে আমরা দেখেছি যে গ্রামের গরিব মানুষদের অধিকার তারা কেড়ে নিয়েছিলেন, সাধারণ মানুষদের শোষণ করা যায় এমন সব নীতি গ্রহণ করেছিলেন ফলে তারা কংগ্রেসকে বর্জন করেছেন। গ্রামের গরিব মানুষরা জানেন যে কংগ্রেস ফিরে এলে তাদের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হবে, তাদের স্বার্থের পরিপন্থী কাজ করা হবে, তাই তারা কংগ্রেসকে ফিরিয়ে আনেন নি। কংগ্রেস তাই তাদের বিগত দিনের পাপকে চাপা দেবার জন্য এই সভায় বামফ্রন্টের বিরুদ্ধে অসত্য সব কথা বলে কুৎসা রটনা করার চেষ্টা করছে এবং গরিব মানুষদের কাছে গিয়ে কাঁদুনি গেয়ে সহানুভূতি কুড়োবার চেষ্টা করছেন। কংগ্রেসীদের কাছে প্রশ্ন রাখি, আপনারা তো কেন্দ্রে এবং পশ্চিমবঙ্গ রাজ্যে বহুদিন ধরে ক্ষমতায় ছিলেন এবং কেন্দ্রে এখনও আছেন, বলুন তো গরিব মানুষদের স্বার্থে আপনারা কি নীতি গ্রহণ করেছিলেন? আপনারা কথা দিয়েছিলেন যে ক্ষমতায় ফিরে আসার ১০০ দিনের মধ্যে জিনিসপত্রের দাম কমিয়ে দেবেন। সেই জিনিষপত্রের দাম না কমিয়ে আপনারা টাকার দামই কমিয়ে দিলেন। আপনারা বিশ্বব্যাঙ্কের কথায় ভারতবর্ষের বাইরে ভারতের কোটি কোটি টাকা পাচার করে দিয়েছেন। আপনারা ভারতের শ্রমিক ও মেহনতী মানুষের স্বার্থের পরিপন্থী কাজ করেছেন। আপনারা মুখে যা বলেন কাজের সঙ্গে তার বিস্তর ফারাক। স্যার, আমাদের বামফ্রন্ট সরকারের একটা উল্লেখযোগ্য কাজ হল ভূমিসংস্কার। ভূমি সংস্কারের কাজে পশ্চিমবাংলা যে ভারতের মধ্যে শ্রেষ্ঠ তা প্রমাণ হয়ে গিয়েছে। বামফ্রন্ট লক্ষ লক্ষ ভূমিহীনদের মধ্যে ভূমি বন্টন করেছেন। তবে এখনও কয়েক লক্ষ একর জমি আইনের ফাঁকের জন্য আটকে আছে বিলি হতে মামলা থাকার জন্য। সেইজন্য রিফরমস ট্রাইব্যুনাল বিল পাশ করা হয়েছে। এর ফলে মামলার দ্রুত নিষ্পত্তি করে আরো ভূমিহীনদের মধ্যে ভূমি বিতরণ করা যাবে।

তাহলে গ্রামীন অর্থনৈতিক উন্নয়নকে অনেক বেশী চাঙ্গা করা যাবে। ওঁরা বিদ্যুৎ সমস্যার কথা বললেন। পশ্চিম বাংলায় নিশ্চয়ই বিদ্যুৎ সমস্যা আছে। সেই সমস্যা কি ভাবে দূর করতে হবে তা পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার জানেন এবং তাঁরা তাঁদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু যখন পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার চেষ্টা করছিলেন তখন ওঁরা তার বিরোধিতা করেছিলেন। কেন্দ্রে তখন কংগ্রেসী সরকার ছিল, তারা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের অনুমোদন দেয় নি। তখন এখানে ওঁরা কি করেছিলেন? সুতরাং ওঁদের মুখে এসব কথা মানায় না। ওঁদের মুখে এ'সব কথা চোরের মায়ের মুখে বড় বড় কথার মত হয়ে যায়। ওঁদের এসব কথা পশ্চিম বাংলার মানুষ বিশ্বাস করে না। ওঁরা বি.জে.পি.'র কথা, সাম্প্রদায়িকতার কথা, বিচ্ছিন্নতাবাদের কথা বলছেন। কিন্তু ওঁদের মুখে সাম্প্রদায়িকতার কথা বি.জে.পি.-র কথা, বিচ্ছিন্নতাবাদের কথা আদৌ মানায় না। পাঞ্জাবে খালিস্তান পন্থীদের ওঁরাই জন্ম দিয়েছেন। ওঁরা আসামে বিচ্ছিন্নতাবাদীদের জন্ম দিয়েছেন। বিগত লোকসভা নির্বাচনে ওঁরা কেরালায় বি.জে.পি'র সঙ্গে হাত মিলিয়েছিলেন। এই যে লোকসভায় অধ্যক্ষ নির্বাচন হল এতে ওঁরা কি করল? যাতে ওঁদের দলের লোক অধ্যক্ষ হতে পারেন তার জন্য নির্লজ্জভাবে ওঁরা বি.জে.পি.-র সঙ্গে হাত মিলিয়েছিলেন। ওঁরা বি.জে.পি.-র সঙ্গে ষড়যন্ত্র করে তৎকালীন বিশ্বনাথ প্রতাপ সিং গভর্ণমেন্টকে ফেলে দিয়েছিলেন। আজকে আর ওঁদের মুখে বি.জে.পি. বা সাম্প্রদায়িকতা বিরোধী কথা মানায় না। যদি ওঁরা সত্যিই বি.জে.পি.-র বিরুদ্ধে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে চান তাহলে আমাদের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে হাতে হাত মিলিয়ে এগিয়ে আসুন লড়াই করতে। কিন্তু আমরা জানি ওঁরা মুখে এক কথা বলেন, আর কাজে আর এক-রকম করেন। পরিশেষে আমি স্পীকারের মাধ্যমে কংগ্রেস দলের সদস্যদের দৃষ্টি

আকর্ষণ করে বলতে চাই যে যদি সত্যিই ওঁরা গরীব মানুষের স্বার্থ রক্ষা করতে চান তাহলে অন্ধ বামফ্রন্ট বিরোধিতা ত্যাগ করুন এবং এই সভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সে ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে সে প্রস্তাবকে সমর্থন করুন। আসুন, গরীবের স্বার্থে এগিয়ে আসুন, এই আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি এই বিধানসভায় প্রথম বলছি, তাই আমার যদি কিছু ভুল হয় ক্ষমা করবেন। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে কিছু কথা বলতে চাই। আমি পুরো ভাষণটা পড়েছি এবং সেখানে আমি কোথাও দেখি নি — যেটা প্রথমেই লেখা উচিত ছিল যে ভয়াবহ বেকার সমস্যা কথা। বেকার ভাইদের মুখে হাসি কি ভাবে ফুটবে একথা কোথাও লেখা ছিল না। বড়ই দুঃখজনক ঘটনা। আমরা যারা গ্রাম-গঞ্জে ঘুরি, সাধারণ মানুষের কাছে যাই তারা বেকারদের কাছ থেকে দেখেছি। আমি ১০ বছর ধরে সংগঠনের সঙ্গে যুক্ত, তাই আমি বেকারদের খুব কাছ থেকে দেখেছি। বেকারদের জ্বালা মাননীয় রাজ্যপাল বুঝবেন না, ওঁকে গ্রামে-গঞ্জে ঘুরতে হয় না। তাই উনি এই ভাষণ রেখেছেন। স্পীকার স্যার, আমি আপনাকে বলতে চাই পশ্চিম বাংলায় যে সীমিত চাকরী হচ্ছে আমি মনে করি সে চাকরি দেবার ক্ষেত্রে পক্ষপাতিত্ব হচ্ছে। পক্ষপাতিত্ব যাতে না হয় তার জন্য আমার একটা সাজেশন আছে। স্যার, এই হাউস থেকে আজকেই একটা কমিটি করা হোক। সেই কমিটি ৭০টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজ যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুক। এখানে আমি আর একটা কথা বলতে চাই যে, রবীন্দ্রনাথ ঠাকুরের বাংলা, নজরুলের বাংলা, সুকান্তর বাংলা, নেতাজী সুভাষ চন্দ্রের বাংলা, রাজা রামমোহন রায়ের বাংলা, এই পবিত্র বাংলায় যখন নারীদের ওপর পুরুষদের অত্যাচার হয় তখন স্যার, আমাদের মাথা নীচু হয়ে যায়। জানি না মাননীয় জ্যোতিবাবুর মাথা কতটা নীচু হয়।

[6.35-6.45 p.m.]

তাই আমি আপনাদের কাছে বলতে চাই, আজকে বানতলা, বিরাটি, সিঙ্গুর, হরিণঘাটার ঘটনার পরও বলবেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ঠিক আছে? এইসব কথা শুনলে খুবই আশ্চর্য লাগে। আজকে যখন মহিলাদের উপর পুরুষের অত্যাচার হচ্ছে এবং পুলিশ যেখানে নিষ্ক্রিয় ভূমিকা পালন করেন সেখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলছেন দেশে আইন-শৃঙ্খলা ঠিক আছে। বড় আশ্চর্য্য লাগে কথাগুলি শুনতে। এবার আমি আমার তৃতীয় পয়েন্টে আসি। রাজ্যপাল তাঁর ভাষণে খুব আনন্দের সঙ্গে বলেছেন পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে। আজকে এটা খুবই সত্য কথা। কিন্তু আপনি কি জানেন, এটা কোন দলের বা সরকারের কৃতিত্ব নয়, কৃতিত্ব যদি থেকে থাকে সেই কৃতিত্ব হচ্ছে পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের কৃতিত্ব। এই ৬কোটি মানুষের সহযোগিতায় পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে। তাই আমি রাজ্যপালের ভাষণের তীব্র প্রতিবাদ করছি। তারপর এখানে বলা হয়েছে, মৎস্যমন্ত্রী বলেছেন, পশ্চিমবাংলা থেকে প্রচুর মাছ বিদেশে রপ্তানি করা হয়। আমরা যারা মায়েরা আছি, আমরা যারা হেঁসেলে যাই, আমরা বলে দিতে পারি মাছের গন্ধ হেঁসেলে কতখানি। সুতরাং আমার অনুরোধ, বিদেশে মাছ না পাঠিয়ে পশ্চিমবাংলার মানুষকে ন্যায্যমূল্যে দিন, পশ্চিমবাংলার মানুষ আপনাদের প্রতি কৃতজ্ঞ থাকবে। এরপর আমি বিদ্যুতের প্রসঙ্গে আসছি। ভেলের মেশিন এবং টারবাইন দিয়ে অন্য রাজ্যে ৮০ ভাগ বিদ্যুৎ উৎপাদন করে আর পশ্চিম বাংলায় হচ্ছে ৪০ ভাগ। তাই আমার বক্তব্য হচ্ছে, পশ্চিমবাংলার এই অবস্থা কেন হবে? এখানকার বিদ্যুৎমন্ত্রী সম্পূর্ণ ব্যর্থ। মাননীয় এ.বি.এ.গণি খান চৌধুরী মহাশয় যখন পশ্চিমবাংলার বিদ্যুৎ মন্ত্রী ছিলেন তখন উনি কোলাঘাটের সেকেণ্ড ফেস চালু করেছিলেন এবং মেজিয়াতে তাপ বিদ্যুৎ কেন্দ্র করেছিলেন। এন.টি.পি.সির সাহায্যে ভূটানের চুখা থেকে ফরাক্কা পর্যন্ত ট্রান্সমিশন লাইন বসিয়েছিলেন। তিনি থাকাকালীন পশ্চিমবাংলার জন্য এত কিছু করেছিলেন, তাসত্ত্বেও পশ্চিমবাংলায় বিদ্যুতের এই অবস্থা কেন? তাই আমি বর্তমানে যিনি বিদ্যুৎমন্ত্রী আছেন তাঁকে বিনয়ের সাথে আবেদন করবো, পশ্চিমবাংলার বিদ্যুতের

অবস্থার উন্নতি করবেন। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীনটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল আমাদের একাদশ বিধানসভায় যে বক্তব্য রেখেছেন এবং সেই বক্তব্যকে ধন্যবাদ জানাবার জন্য যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কংগ্রেস বন্ধুরা বলেছেন যে এই ভাষণের তাঁরা বিরোধিতা করছেন। আমার মনে হয় যে অংশটায় প্রয়াত রাজীব গান্ধী মহাশয়ের শোকপ্রস্তাব আছে তাঁদের প্রয়াত নেতা প্রতি যদি তাঁদের কিছু মাত্র শ্রদ্ধা থেকে থাকে তাহলে অন্ততঃ সেই অংশটা বাদ দিয়ে বাকিটার বিরোধিতা করুন। তাহলে হয়ত তিনি পরলোকেও শান্তি পাবেন আপনাদের এই শুভ বুদ্ধির উদয় হয়েছে এটা দেখে। আমি প্রথমেই বলতে চাই যে, মাননীয় বিরোধী দলের নেতা শ্রী সিদ্ধার্থ রায় মহাশয় সারা ভারতবর্ষে বি.জে.পি.র অভ্যুত্থান দেখে খুবই উদগ্রীব হয়েছেন। উনি ভালভাবে জানেন যে, পশ্চিমবঙ্গে যখন নবম লোকসভার নির্বাচন হয় তখন স্বরাষ্ট্র মন্ত্রী মাননীয় বুটা সিং শিলান্যাসের অনুমতি দিয়েছিলেন এবং ওঁদের সভাপতি প্রয়াত রাজীব গান্ধী মাচান বাবার পাদোদক খেয়ে একটা হিন্দু ভাবাবেগকে কাজে লাগানোর চেষ্টা করেছিলেন। শুধু তাই নয়, কেরলে উন্নিকৃষ্ণানের যে লোকসভার সিট তাতে কনটেস্ট করেছিলেন। বার বার জেতার জন্য একটি অলিখিত প্রেম পীড়িত করে এখান থেকে তুলে নিয়েছেন। ঝাড়খন্ড, গোর্খাল্যান্ড সকলের সঙ্গেই এই রকম করেছেন। বি.জে.পি.র কি স্লোগান ছিল, সারা ভারতবর্ষে তাদের ৩৫ ভাগ ভোট ছিল, ৩৫ ভাগের একটিও বেশী ছিল না। আপনারা তো বিচ্ছিন্নতাবাদ সাম্প্রদায়িকতাকে উসকানী দিয়ে চলেছেন। দক্ষিণ পশ্চিম কলকাতায় ভিক্টর ব্যাণার্জীর অবস্থা দেখে আপনারা তো উৎফুল্ল হয়ে যাচ্ছেন। সন্ত্রাসের কথা বলেছেন, ১৯৭২ সালের সন্ত্রাসের কথা বলা হোল, তার আগে ১৯৭১ সালে নির্বাচন ডাকা হয়েছিল, তাতে কংগ্রেস পক্ষ বুঝতে পেরেছিল ১৯৭১ সালে ভালভাবে ভোট হওয়ায়, এই রকম হলে যুক্তফ্রন্ট বা বামফ্রন্ট জিতে যাবে, তাই নূতন ট্যাকটিসে প্রবীণ স্বাধীনতা সংগ্রামী হেমন্ত বসু মহাশয়কে রাতের অন্ধকারে খুন করলেন। আর আমাদের উপব দোষ চাপালেন যে সি.পি.এম. হেমন্ত বোসকে খুন করেছে। ঐ মাননীয় সিদ্ধার্থবাবু তখন উত্তরবঙ্গে ছিলেন, তিনি ওখানে দাঁড়িয়ে এ কথা বলে এসেছিলেন। উনি পার্টির লীডার, একজন ব্যারিষ্টার উনি এ কথা বলেছিলেন। পরে অবশ্য পশ্চিমবঙ্গের মানুষ জানতে পেরেছিলেন যে কারা হেমন্ত বসুকে খুন করেছেন।

(এই সময়ে লাল আলো জ্বলিয়া ওঠে।)

সাবিত্রীদেবী ইলেকট্রিক লাইটের কথা বলছিলেন, আমি শুনছিলাম। তিনি বলছিলেন, গনি খান চৌধুরী ইলেকট্রিকের ব্যবস্থা করেন। কিন্তু আমাদের গ্রামে যান, দেখতে পাবেন খুঁটি এখনও পোঁতা আছে। আমার এলাকায় সিংবাজার ইত্যাদি তিন-চারটি গ্রাম আছে যেগুলো ওদের ভাষায় ইলেকট্রিফাইড হয়েছে, কিন্তু গ্রামের মানুষ ইলেকট্রিক পায়নি। আমি চ্যালেঞ্জ নিয়ে বলছি, সেগুলো ইলেকট্রিফাইডই হয়নি। তাহলে সিদ্ধার্থশঙ্কর রায় পদত্যাগ করুন। পানীয় জলের ব্যাপারে পুরুলিয়া বঞ্চিত হয়েছিল। তারা বলেছিলেন যে, পুরুলিয়ায় পানীয় জল পাওয়া যাবে না, এঁদো পুকুরের জল খেয়ে থাকতে হবে। কিন্তু শিলান্যাস করতে সিদ্ধার্থশঙ্কর রায় এবং গনি খান চৌধুরী সেখানে গেছেন। বলেছিলেন, পুরুলিয়ায় শক্ত মাটি। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর আমরা বারবার বলি, শক্ত মাটি হলেও সেখানে পানীয় জলের ব্যবস্থা করা যেতে পারে। ফলে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় সেখানে অফিসার পাঠান এবং ড্রিলিং করবার পর গ্রামে পানীয় জলের ব্যবস্থা করা সম্ভব হয়। কাজেই এ ব্যাপারে ওরা ধাপ্পা দিয়েছিলেন। শুধু তাই নয়, বর্তমানে গভীর নলকূপ হতে আরম্ভ করেছে সেখানে।

মিঃ স্পীকার স্যার, ওরা আইন-শৃঙ্খলার কথা বলছিলেন। আজকে কংগ্রেস কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিতে

যত লোক দরকার তার চেয়ে অনেক বেশী লোককে বেআইনীভাবে চাকরী দিয়েছে। বহরমপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান যিনি আছেন তিনি ৫৭২ জনকে ইতিমধ্যে চাকরী দিয়ে দিয়েছেন। ফলে উন্নয়ণ খাতের টাকা সেখানে অন্য খাতে খরচ হচ্ছে। আমরা দাবী করতে পারতাম — 'ওদের অ্যারেস্ট করা হোক।' কিন্তু সেটা আমরা করিনি। সেজন্য আমি বলি, এখানে গণতন্ত্র আছে এবং তাকে মর্যাদা দেওয়া হয়। মধ্যবিত্ত, জোতদার-জমিদার — সবাই গণতান্ত্রিক সুযোগ ভোগ করছে এবং তারজন্যই ওরা নির্বাচিত হয়ে এসেছেন। সেজন্য রাজ্যপাল এখানে যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণ এখানে রাখা হয়েছে এবং তাঁকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এখানে পেশ করা হয়েছে আমি তার চরম বিরোধিতা করছি। এই সভায় আমি নতুন সদস্য। নতুন সদস্য হিসাবে আমি রাজ্যপালের ভাষণকে তন্নতন্ন করে পড়েছি এবং তার মধ্যে পশ্চিমবঙ্গের উন্নয়ণের কথা, বেকারত্ব দূরীকরণ সম্পর্কিত কথা, বিদ্যুতের কথা এবং শিক্ষাক্ষেত্রের উন্নয়ণের কথা খুঁজে পাবার চেষ্টা করেছি, কিন্তু কোথাও খুঁজে পাইনি। আমার আগে শাসক দলের এক মাননীয় সদস্য বক্তৃতা রাখছিলেন। তিনি বারবার একথাই বলবার চেষ্টা করেছেন যে, আমরা কংগ্রেসীরা নাকি মৌলবাদী শক্তির সঙ্গে মিতালী করেছি, হাত মিলিয়েছি। তার কারণ হিসাবে বলেছেন, গত ১০ তারিখের স্পীকার নির্বাচন।

হ্যাঁ, স্পীকার নির্বাচনে তাঁরা আমাদের সমর্থন করেছেন। অর্থাৎ আমাদের প্রার্থী পুনর্নির্বাচিত হয়েছেন তাঁদের ভোটের দ্বারা এই কথা আমরা বারে বারে বলেছি। আমরা পার্লামেন্টে দাঁড়িয়ে আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে ঘোষণা করেছিলাম যে পার্লামেন্টের রীতিনীতি অনুযায়ী শাসক দলের পক্ষ থেকে স্পীকার হবেন এবং বিরোধী দলের পক্ষ থেকে ডেপুটি স্পীকার হবে। এই সুযোগ তো আমরা দিয়েছি, আপনারা তো এখানে দিতে পারেন নি, একবারও আলোচনা করারও চেষ্টা করেন নি। সাথে সাথে এটাও প্রমাণিত হয়েছে যে আমাদের সঙ্গে বি.জে.পি. সংযুক্ত নয়, আস্থা ভোটের সময় বি.জে.পি. আমাদের বিরুদ্ধে ভোট দিয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই যে মৌলবাদের বিরুদ্ধে কংগ্রেস লড়ছে এবং ভবিষ্যতেও লড়াই করবে, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কংগ্রেস লড়াই করছে এবং এখনও সেই লড়াই চালিয়ে যাচ্ছে। সেই জন্য আমরাই ১৯৭৬ সালে ইন্দিরা গান্ধীর আমলে ভারতের সংবিধানে যে মুখপত্র ছিল " ভারত একটা স্বাধীন সার্বভৌম রাষ্ট্র" সেই জায়গায় আমরা ঢুকিয়েছি "ভারত একটা স্বাধীন সার্বভৌম ধর্ম নিরপেক্ষ সমাজতান্ত্রিক এক দেশ"। এই কথা আমরা অক্ষরে অক্ষরে পালন করতে চাই। আমরা স্পষ্টভাবে কংগ্রেস দলের পক্ষ থেকে এই কথা বলেছি যে মৌলবাদী শক্তির সহযোগীতায় ক্ষমতায় আসার চেয়ে যদি আমাদের ২০ বছর ক্ষমতায় আসতে না পারি তাহলেও সেটা ভাল। মৌলবাদী শক্তির বিরুদ্ধে আমাদের লড়াই চলছে এবং আমাদের লড়াই চলবে। আজকে ইণ্ডিয়ান মুসলীম লীগের কথা তুলেছেন। হ্যাঁ, আমরা কেরলে ইণ্ডিয়ান মুসলিম লীগের সঙ্গে সমঝোতা করেছি। ইণ্ডিয়ান মুসলিম লীগ তাঁদেরকে তাঁরা ভারতীয় হিসাবে দাবি করে, ভারতের মাতৃভুমিকে তাঁরা তাঁদের মাতৃভূমি বলে স্বীকার করে। ভারতবর্ষের সংস্কৃতি, ভারতবর্ষের লাঞ্ছনা, দুঃখ-কষ্ট সব কিছুরই তাঁরা অংশীদার, সব কিছু তাঁদের উপরেই থেকে যায়। দে আর ইণ্ডিয়ান, এই কথা তাঁরা বলেছেন। সুতরাং আমি এই কথা স্পষ্টভাবে বলতে চাই ভারতবর্ষের কংগ্রেসের যে ইতিহাস সেটা হল ভারতবর্ষে যে দুঃখ-কষ্টের ইতিহাস কংগ্রেসের সেই দুঃখ-কষ্টের ইতিহাস। হ্যাঁ, নির্বাচনে আমরা তাঁদের সঙ্গে সমঝোতা করেছি, এতে লুকোচুরির তো কিছু নেই। স্পষ্ট ভাবে এই কথা বলতে চাই গত বিধানসভার নির্বাচনে এবং লোকসভার নির্বাচনে আমাদের সঙ্গে নির্বাচনী সমঝোতা হয়েছে, আমরা তাঁদের বিচ্ছিন্নতাবাদী বলে মনে করি না। তাঁদের সমস্যার কথা তাঁরা এখানে ঘোষণা করেছেন। তাঁরা বলেছেন যে তাঁরা ভারতবাসী, ভারতবর্ষের মধ্যে থেকে ভারতবর্ষের দুঃখ-কষ্টের সাথী হতে চায়। এই কথা তাঁরা স্পষ্ট করে বলেছেন। তাঁরা বিচ্ছিন্ন রাষ্ট্র করতে চায় না, স্বাধীন সার্বভৌম রাষ্ট্র করতে চায় না। বরং

এই কথা বলা যায় ১৯৮৪ সালে যাঁদের দুটি সিট ছিল, ১৯৮৯ সালে ৮৬ টি দাঁড়ালো কি করে। এর জবাব আপনারা দেবেন না? সেই দিন মিতালি করে বন্ধুত্ব করে ২টি থেকে ৮৬টায় নিয়ে গেছেন। আজকে মৌলবাদী শক্তির সঙ্গে কংগ্রেস সমঝোতা করেছেন। না কি আপনারা করেছেন। তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রী বুটা সিং রাম মন্দিরের ভিত্তিপ্রস্তর স্থাপন করেছিলেন। উনি কোথায় স্থাপন করেছিলেন? যেখানে মসজিদ না ভাঙ্গে সেই জায়গায় স্থাপন করেছিলেন। সেই বিতর্কিত জায়গায় না গিয়ে, বিতর্কের সূচনা না করে অন্য একজায়গায় স্থাপন করেছিলেন। তিনি যেটা করেছিলেন সেটা সঠিকই করেছেন এই কথা স্বীকার করতে দ্বিধা নেই, কষ্ট নেই। আজকে সিদ্ধার্থ বাবুর দিকে অঙ্গুলি নির্দেশ করে বারে বারে অনেক কথা বলছেন। কৃষি ক্ষেত্রে আপনারা বলেন কৃষি সংস্কারের ক্ষেত্রে আপনারা নাকি বৈপ্লবিক ঘটনা ঘটিয়েছেন।

[6.55 - 7.05 p.m.]

সিদ্ধার্থ শঙ্কর সেই ব্যক্তি যিনি '৭৮ সালে কেন্দ্রীয় মন্ত্রী। উনিই প্রথম ব্যক্তিগত ভাবে শিলিংয়ের পরিবর্তে পশ্চিমবাংলায় ভূ মিসংস্কার ব্যবস্থা প্রবর্তন করে একটা ইতিহাস সৃষ্টি করেছিলেন। উনিই পরিবারিক শিলিং চালু করেছিলেন - ৭৫ ঃ ২৫ প্রথা সিদ্ধার্থ শঙ্কর রায় মন্ত্রী থাকা কালীন চালু করেছিলেন এই পশ্চিমবাংলায়। এই কৃতিত্ব কাদের তাহলে? এই কৃতিত্ব কংগ্রেসের। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওঁরা এখানে ঘুরেফিরে নানা কথা বলবেন যে, আমরা কাজ না করলে এখানে বারেবারে আসছি কি করে?

(লাল আলো জ্বলে)

(এই সময়ে স্পীকার মহাশয় অন্য বক্তার নাম কল করেন।)

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন করে কয়েকটি বক্তব্য আমি এখানে রাখতে চাই। আমি নতুন সদস্য। কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপরে বিতর্ক আমি শুনছি বিরোধী দলের নেতা মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় এই ভাষণের উপরে আলোচনা করতে গিয়ে কয়েকটি জিনিস উত্থাপন করেছেন। তিনি বলতে চেয়েছেন যে গোটা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী শক্তি, বিভেদকামী শক্তি এবং মৌলবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে এবং পশ্চিমবাংলা বিপদের সম্মুখীন হয়েছে। আরও বলেছেন যে, বেকার সমস্যা সমাধানের কোন কথা এখানে লেখা হয়নি। উনি সুকৌশলে ১৯৭২-৭৫ সালের উন্নয়ন অর্থাৎ হাসপাতাল, রাস্তাঘাট নির্মাণ ইত্যাদি কথা এবং বলতে চেয়েছেন বামফ্রন্টের চৌদ্দ সাড়ে চোদ্দ বছরে বামফ্রন্ট কিছুই করেনি। ওঁর কথার মধ্য দিয়ে উনি এইসব এই বিধানসভায় প্রতিফলিত করতে চেষ্টা করেছেন। আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যকে অনুরোধ করবো যে, তিনি ভাল করে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে একটু ঘুরে আসুন। উনি চোদ্দ বছর পরে পশ্চিমবাংলায় এসেছেন, গ্রামে গ্রামে উনি ঘুরলে আরও কিছু তথ্য সংগ্রহ করতে পারতেন। উনি পুরুলিয়া এবং বাঁকুড়ার শহরে গেছেন, কিন্তু গ্রামে যান নি। উনি ১৪ বছর ধরে ব্যারিষ্টারি করেছেন এবং রাজ্যপাল ছিলেন। পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষের কাছে উনি যেতে পারেন নি। তাই সঠিক ভাবে তথ্য পরিবেশন করতে পারেন নি এবং করেনও নি। বিগত দিনের ইতিহাসে সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তির উৎস কারা? কারা ভারতবর্ষকে স্বাধীনতার সময়ে দু'টুকরো করেছিল? পাঞ্জাবে কারা ভিন্দ্রেনওয়ালার সৃষ্টি করেছিল? ভিন্দ্রেনওয়ালা যখন বিনা লাইসেন্সে দিল্লীতে ঘুরছিল, সেদিন অনেকে প্রতিবাদ করেছিল। তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন সাধু-সন্তদের বন্দুক নিয়ে চলার জন্য লাইসেন্স এর দরকার হবে না। তারা কেরলে মুসলিম লীগের সঙ্গে আঁতাত করেছিল? কারা ঝাড়খন্ড পার্টির সঙ্গে সমঝোতা করেছিল? আজকে যেজন্য বিহারে ওদের ১২ জন এম এল এ এবং ৩ জন এম পি হয়েছে। ঝাড়খন্ড শক্তির সঙ্গে আঁতাত করে মদত দিয়েছে কারা? ঝাড়খন্ডীদের মূল উৎস বিহারের রাঁচী থেকে। টাটা কোম্পানীর সময় থেকে, মিশনারিজরা যখন এদেশে আসে তখন তারা ঝাড়খন্ডীদের সমর্থন করে ছোট স্টেট তৈরী করার উদ্দেশ্যে। এনি হোয়ার নেতৃত্বে ছোট নাগপুরে কংগ্রেস'

এর কাছ থেকে শ্রমিক ক্রমশ সরে যাচ্ছে ঝাড়খন্ড পার্টিতে। শ্রমিক-কৃষক, যারা মেহনতি মানুষ, তাদের যখন লড়াই হচ্ছে, সেই লড়াইয়ের সুযোগ নিয়ে শিবু সোরেণ, বিনোদ মেহেতো এবং এ কে রায় মিলে ঝাড়খন্ড পার্টি সৃষ্টি করেছিল। পরবর্তীকালে এরা পশ্চিমবাংলা কংগ্রেসের সঙ্গে এ্যালায়েন্স করেছে এবং বলছে যে পশ্চিমবাংলার পুরুলিয়া, মেদিনীপুরকে ঝাড়খন্ডের সঙ্গে যুক্ত করতে হবে। আপনারা কি চান? ঝাড়খন্ড পার্টির দাবী অনুযায়ী আপনারা কি পুরুলিয়া, মেদিনীপুর এবং বাঁকুড়ার অংশকে প্রস্তাবিত ঝাড়খন্ডের সঙ্গে যুক্ত করার ব্যাপারে একমত? এটা আপনাদের বলতে হবে। সেইজন্য পিছিয়ে পড়া সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য আপনাদের মন খারাপ হতে লাগলো, এইভাবে ওদের সঙ্গে আঁতাত করে, আপনারা ওদের নেতৃত্ব দিলেন। এইভাবে এ্যালায়েন্স করে কংগ্রেস ঝাড়খন্ডকে এই বিধানসভাতে এনেছে। এবং ঝাড়খন্ড পার্টি তারা আলাদা রাষ্ট্র দাবী করছে এবং কংগ্রেস সেই দাবী সমর্থন করেছে। আপনারা এখানে বলছেন যে পি ডব্লিউ ডি থেকে রোডসের ব্যাপারে কোন ব্যবস্থা নেই নি। আমি আপনাদের আমলের কথা বলছি - আপনাদের রাজত্বে পঞ্চায়েতে একজন ব্লক ডেভোলাপমেন্ট অফিসার থাকতেন, তিনিই টাকা-পয়সা দিতেন। এবং তখন যে সব কনট্রাকটার কাজ করতো তারা সব টাকা মেরে দিতো, রাস্তার কোন উন্নতি হয় নি। আপনারা এই সময়ে গ্রামীন রাস্তার কোন উন্নতি করতে পারেন নি। সেখানে আমরা এই পঞ্চায়েত সমিতি করে, জেলা পরিষদ করে বিভিন্ন লিংক রোডগুলোর যুক্ত করার ব্যবস্থা করেছি। এগ্রিকালচারের ক্ষেত্রে খুব ডেভোলাপ করেছে। সর্বক্ষেত্রেই যথা শিক্ষা ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে প্রমানিত হয়ে গেছে যে আমরা অনেক কাজ করেছি। তাইবলে আমরা সব কাজ পূরণ করতে পারিনি। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে থেকে যতটুকু করা যায় তার চেষ্টা করেছি। আপনারা তো মানুষকে বিভ্রান্ত কবার চেষ্টা করেন। আপনারা বলেছেন যে আপনাদের সঙ্গে মানুষ আছে। আমি ভাবছি কি করে আপনাদের সঙ্গে গরীব মানুষেরা থাকে। আপনারা যেখানে জনসাধারণের জন্য কিছু করেন না, কোন মিটিং করেন না, মিছিল করেন না, সেখানে আপনাদের কাছে লোক আসে কি করে? অতীতে আমরা দেখেছি কেবল নির্বাচনের আগে কিছু জোতদার জমিদারদের নিয়ে মিটিং করে নির্বাচনে জয়লাভ করতেন। জনগণের কল্যাণের জন্য আপনারা কিছু করেন নি। সেখানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে শ্রমিক-কৃষক মেহনতি মানুষকে লড়াই করতে এবং সচেতন করতে শিখিয়েছে। সংগ্রাম করতে শিখিয়েছে। নিজের অধিকার কেড়ে নিতে শিখিয়েছে। সেই কারণে গরীব মানুষ আজকে আপনাদের কাছ থেকে দূরে সরে গেছে। কিন্তু তা সত্ত্বেও কিছু গরীব মানুষ কি করে আপনাদের সঙ্গে আছে আমি বুঝে উঠতে পারছি না। আমরা চেষ্টা করবো তাদেরও যাতে আমাদের কাছে আনতে পারি। তারপরে আইনশৃঙ্খলার প্রশ্ন উঠেছে। আইনশৃঙ্খলার প্রশ্নে রিপোর্টাররা আছেন, সাংবাদিকরা আছেন, তাদের অভিজ্ঞতা আছে কি বিভীষিকাময় দিন তখন তাদের কেটেছিল। সেই সময় সাংবাদিক বরুন সেনগুপ্ত, যিনি এখন বর্তমান পত্রিকার সম্পাদক, তাঁকে পুরুলিয়া জেলে কংগ্রেস আমলে কিভাবে আটক করে রাখা হয়েছিল সেকথা আমরা সকলেই জানি। সেই সময়ে পারসোন্যালি আমি ৭ দিনে ২ বার করে দেখা করে এসেছিলাম। ইন্দিরা গান্ধীর আমলে ইমারজেন্সির সময়ে আপনারা ভারতবর্ষটাকেই তো জেলখাণায় পরিণত করেছিলেন। আপনারা তো সেই সময়ে গণতন্ত্রকে হত্যা করেছিলেন। আজকে তারাই বড়বড় কথা বলছেন। আপনারা জেনে রাখবেন পশ্চিমবঙ্গ জজ কোর্ট বা সুপ্রিম কোর্ট নয় যে মিথ্যা স্তোকবাক্য দিয়ে কেসে জিতে যাবে। এখানে জনগণের রায় বেরোয় নির্বাচনের মাধ্যমে। আমরা জনগনের কাছে গিয়েছি এবং জনগণ আমাদের পক্ষে রায় দিয়েছে, তাই আমরা এখানে এসেছি। আমরা কোন পরিকল্পনা গ্রহণ করার আগে আলাপ-আলোচনা করে গ্রহণ করি। আমাদের তো একটা নির্দিষ্ট নীতি আছে, কিন্তু আপনারা নীতি নির্ধারণ করেন কি করে জানিনা। আপনাদের দলের মালিক কে? কতগুলো এ্যান্টি সোস্যাল তো আপনাদের সঙ্গে আছেন। তাই দিয়ে আপনারা দল চালান। আপনারা সত্য জিনিযটাকে উদ্ঘাটন না করে মিথ্যার আশ্রয় নিয়ে পুরুলিয়ার একটি ঘটনা সম্পর্কে বলেছেন যে সি পি এম মেরেছে। ঘটনাটি ঘটেছিল পুরুলিয়া জেলার ক্যাটালি গ্রামে, সেখানে দুই ভাইয়ের জমি সংক্রান্ত বিষয়ে গোলমাল ছিল। কিন্তু ওই বিষয়টাকে কংগ্রেস দল রঙ্গচঙ্গ

লাগিয়ে সি পি এমের ঘাড়ে দোষ চাপিয়ে বললো যে সি পি এমের লোক মেরেছে। এই ব্যাপারে কংগ্রেসীরা মিটিং করলেন এবং বলে বেড়ালেন যে সি পি এম এই দু'জনকে মেরেছে। আসলে ঝাড়খন্ড এবং কংগ্রেসের মধ্যে একটা গোলমাল ছিল এবং সেটাই ভিন্নরূপ দিয়ে অসত্য কথা পরিবেশন করেছিলেন পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করার জন্য। যাইহোক এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গত ১৮ ই জুলাই এইসভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমি প্রথমেই সেই ভাষণের তীব্র বিরোধিতা করে কয়েকটি বক্তব্য রাখতে চাই। বিরোধিতা করছি এই কারণে যে এই ভাষণে সমস্ত স্তরের মানুষের কথা প্রতিফলিত হয় নি। যখন আমরা বিরোধিতা করছি তখন শাসকদলের সমস্ত সদস্যরাই তাচ্ছিল্য করেছেন, ঠাট্টা করেছেন এবং তামাশা করেছেন। তাঁরা বলেছেন যে আমরা যদি একে সমর্থন করি তাহলে নাকি আমাদের চাকুরী থাকবে না। এটা কতবড় অন্যায় কথা, যেটা অন্যায় সেটাকেও কি সমর্থন করতে হবে?

[7.05 - 7.15 p.m.]

অন্যায়কে সমর্থন করতে হবে, মিথ্যা কথাকে সমর্থন করতে হবে, পশ্চিমবাংলার মানুষের কথা যেখানে নেই সেখানে সমর্থন করতে হবে আজকে তো এই অবস্থা চলছে পশ্চিমবাংলায়। বাংলার মানুষ আমাদেরকে পাঠিয়েছে মিথ্যার বিরুদ্ধে বলার জন্য প্রকৃতপক্ষে সত্যের পক্ষে বলার জন্য। আজকে পশ্চিম বাংলার আইনশৃঙ্খলা দেখুন আমি সমস্ত পশ্চিমবাংলার কথা বলবো না, আমি শুধু নদীয়া জেলার কথা বলবো, আপনারা বলেছেন ৭২ সালে নাকি খুনের রাজত্ব হয়েছে, আমি দায়িত্ব নিয়ে বলছি নদীয়া জেলার শান্তিপুরে একটিও সি পি এম কর্মী খুন হয়নি, গ্রেপ্তার হয়নি। '৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত যে কংগ্রেসী রাজত্ব ছিলো সেই সময় একটি সি পি এম কর্মীও খুন হয়নি। '৭৭ থেকে ৯১ সাল পর্যন্ত ১৪ বছরের রাজত্বে নদীয়ায় সাড়ে এগোরোশো কংগ্রেসি কর্মীকে খুন করা হয়েছে। শুধুমাত্র শান্তিপুরে ৩৭ জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। এমনকি নেতাও বাদ যায়নি। প্রাক্তন বিধায়ক অসমঞ্জ দে মারা গিয়েছেন, নদীয়া জেলার পঞ্চায়েত সমিতির হাঁসখালির সভাপতি ফৌনিশ বিশ্বাস খুন হয়েছেন। একটা খুনেরও বিচার হয়নি। পশ্চিমবাংলার বুকে যে খুনের রাজত্ব আমাদেরকে হাতছানি দিচ্ছে তাতে আমাদের ভয় হয় সত্যি কথা বলবো কিনা। পশ্চিমবাংলার মানুষ সঠিক কথা বলতে পারবে কিনা! নির্বাচন হয়ে গিয়েছে, নির্বাচনের পরেও বিভিন্ন জায়গায় জোর করে জমি দখল হচ্ছে, বিভিন্ন জায়গায় ফসল কেটে নেওয়া হয়েছে। আজকে বিভিন্ন জায়গায় এই জিনিষ হচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলছি আমাদের শান্তিপুরে নির্বাচনের পরে গন্ডগোলা গ্রামে ৮টি পরিবার তারা ঘরে যেতে পারছে না। অর্থাৎ গন্ডগোলা গ্রামে যে শ্রমিক জমি চাষ করতো তাদের জমি কেড়ে নেওয়া হয়েছে, আজকে এই জিনিষ চলছে। আপনারা বলেছেন '৭২ সালে পশ্চিমবাংলার বুকে নাকি খুনের রাজত্ব ও অত্যাচার হয়েছিল অথচ আপনাদের সময় এই তো তার নমুনা। এবার আমি স্বাস্থ্যর ব্যাপারে যাচ্ছি। আমাদের সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে শান্তিপুরে একটা স্বাস্থ্যকেন্দ্র হয়েছিল। '৮৭ সালে নির্বাচনের আগে সেখানে হঠাৎ একটা সাইনবোর্ড বদল হয়ে গেল গ্রামীন হাসপাতালের জায়গায় লেখা হলো ষ্টেট জেনারেল হাসপাতাল। অথচ '৮৭ সাল থেকে '৯১ সাল পর্যন্ত সেখানে কোন পরিবর্তন হয়নি, ডাক্তার আসেনি, স্টাফ আসেনি, বেড বাড়েনি, এক্সরে মেসিনও বসেনি। নির্বাচনের ভয়ে সেখানকার সাইনবোর্ড চেঞ্জ করা হয়েছে। আজকে রাজ্যপালের ভাষণে যে জিনিষটা আমরা আশা করেছিলাম নবদ্বীপ, রানাঘাট, শান্তিপুর, চাকদা প্রভৃতি অঞ্চলে ব্যাপক সংখ্যক মানুষ যারা তাঁত শিল্পের উপর নির্ভর করে তাদের কথা এই ভাষণে নেই। '৭৪ সালে সিদ্ধার্থবাবুর আমলে সেখানে তাঁতীদের জন্য উন্নয়ন প্রকল্প নেওয়া হয়েছিল - একটা নিবিড় উন্নয়ন প্রকল্প - সেইগুলি এদের অপদার্থতা ও অযোগ্যতার জন্য অফিসগুলি বন্ধ হয়ে গিয়েছে। সেখানে তাঁতীদেরকে ট্রেনিং দেওয়া হতো। ন্যায্য মূল্যে সূতা দেওয়ার ব্যবস্থা ছিল কিন্তু সেটাও বন্ধ হয়ে গিয়েছে।

স্যার, এরা বলছেন পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাচ্ছেন, স্বর্গরাজ্য করছেন, আজকে নাকি এই জিনিষ চলছে। অথচ আজকে পঞ্চায়েতের দিকে তাকিয়ে দেখুন আমরা বিভিন্ন জায়গায় দেখেছি পঞ্চায়েতের মাতব্বররা মাতব্বরী করেছেন। আগে সি পি এম বলতে আমরা বুঝতাম কমিউনিষ্ট পার্টি মার্কসিষ্ট, এখন এর মানে গ্রামের লোককে জিজ্ঞাসা করলে বলে সি- তে চাল, পি- তে পেলে, এম. তে মারে অর্থাৎ কিনা চাল, গম যা পাবে সব লুটপাট করে নাও। এই জিনিষ আজকে পঞ্চায়েতে চলছে। স্যার, যে রাজ্যপালের ভাষণ এখানে রাখা হয়েছে এই ভাষণটি হচ্ছে অন্তঃসারশূন্য এই ভাষণে পশ্চিমবাংলার মানুষের স্বার্থের কথা বলা হয়নি, তাই এই ভাষণের তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নয়ন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ যা হয়েছে তা পশ্চিমবাংলার জনগণের ক্ষেত্রে প্রকৃত ভাষণ। এই ভাষণে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীপক্ষ থেকে যে সংযোজনের প্রস্তাব আনা হয়েছে আমি তার পূর্ণ বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী আসনে যাঁরা বসেছেন, আমার মনে হয় তাঁরা রাজ্যপালের ভাষণ সঠিকমতন পড়েন নি। যদি পড়তেন তাহলে নিশ্চয় এর মধ্যে সমর্থন করার কিছু খুঁজে পেতেন। তাঁদের পক্ষ থেকে। কিন্তু তাঁদের বিরোধীতা করা দরকার সেই কারণেই তাঁরা বিরোধীতা করছেন। কারণ পশ্চিমবাংলার জনগণের বামফ্রন্টের নেতৃত্বে যে সাফল্য, এই সাফল্য কংগ্রেসী বন্ধুরা সহ্য করতে পারছেন না। কারণ দীর্ঘদিন ধরে গোটা ভারতবর্ষে এবং অতীতে পশ্চিমবাংলায় তাঁরা শাসন চালিয়েছেন। সেই শাসনের বাস্তব চেহারা আমার জীবনের অভিজ্ঞতায় জানি, পশ্চিমবাংলার মানুষ জানেন। আজকে এখানে একচোখো প্রস্তাব নিয়ে তাঁরা যে বক্তব্য উপস্থিত করেছেন - ধান ভাঙতে শিবের গীত গাইছেন যে পশ্চিমবাংলার কোনো উন্নয়ন ঘটেনি। সে কৃষি ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, নিবক্ষরতার ক্ষেত্রে সাগাগোড়া কোনো উন্নয়নই দেখতে পাচ্ছেন না। বস্তব কথাটা হচ্ছে এই, কংগ্রেসী আমলে যা উন্নয়ন ঘটতো তা পেতো খালি উঁচু তলার মানুষ। গ্রামের ক্ষেত্রে দেখেছি, কংগ্রেসী এক বন্ধু বললেন যে পশ্চিমবাংলায় ১৪ বছরে বামফ্রন্টের শাসনে গ্রামে গ্রামে পানীয় জলের সমস্যা মেটেনি। কিন্তু আমি স্যার, আমার নিজের জীবনের অভিজ্ঞতায় দেখেছি কংগ্রেসী জমানায় শান্তিপুরের বিধায়ক বললেন - হাঁসখালির একটাপ্রান্ত গ্রামে যেখানে আমার বাড়ী - কংগ্রেসী রাজত্বে দেখেছি দেড় থেকে দু মাইল দূরে মায়েদের, বোনেদের জল নিয়ে আসতে হতো। জোতদার, জমিদারদের বাড়ীতে বৈঠকখানার পাশে থাকতো টিউবওয়েল। ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকতে হতো। বামফ্রন্টের ১৪ বছরের শাসনে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসের বন্ধুরা যদি গ্রামে যেতেন তাহলে দেখতে পেতেন যে ক্ষেতমজুররা নিজের বাড়ীতে জলের ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকার আজকে জিনিষপত্রের দাম বাড়িয়েছেন এবং এর ফলে টিউবওয়েলের মাথা, পাইপ লাইনের দাম বেড়েছে। আজকে ক্ষেতমজুরদের বামফ্রন্টের সহযোগিতায় তাদের যে মজুরী বৃদ্ধি হয়েছে, বিভিন্ন সহযোগিতা পেয়েছে তার উপর নিজেরা দাঁড়িয়ে আজকে নিজেরা টিউবওয়েল বসাতে পেরেছেন। সবচয়ে দুঃখটা ওঁদের এইখানেই হচ্ছে। জোতদার, জমিদারদের বাড়ীর বৈঠকখানার পাশে গিয়ে দাঁড়িয়ে থাকতে হয়না। এইসব দেখেশুনেই আজকে আপনাদের কষ্ট হচ্ছে। বামফ্রন্টের এই সাফল্যের জন্য আপনারা রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছেন না। কৃষির উন্নয়ন ঘটেনি, পঞ্চায়েত দূর্নীতি হচ্ছে। হ্যাঁ, পঞ্চায়েতের দূর্নীতি কিছুটা আছে কারণ যেখানে কংগ্রেসের লোক রয়ে গেছে সেখানেই দুর্নীতির আখড়া গজিয়ে উঠেছে। বামফ্রন্টের যাঁরা আছেন তাঁরা দূর্নীতিতে নেই। আমার নিজস্ব অভিজ্ঞতা থেকে বলছি, একজন ক্ষেতমজুরকে জিজ্ঞাসা করেছিলাম, তিনি বললেন যে এখন চাল, ডাল, আমরা পাচ্ছি। কিন্তু আগে পেতাম না, লুট হয়ে যেতো। কংগ্রেসী রাজত্বে সব লুটহয়ে যেতো এবং কংগ্রেসী নেতার বাড়ীতে চলে যেতো। আজকে মাল আসছে এবং গ্রামের প্রত্যেক লোক, ক্ষেতমজুর প্রত্যেকেই পায়। আজকে গ্রামের মানুষ খেতে পাচ্ছেন। এটা কংগ্রেসী বন্ধুরা সহ্য করতে পারছেন না। আগে মাল চলে যেতো কংগ্রেসী নেতার বাড়ীতে, প্রতিক্রিয়াশীল সামন্ততান্ত্রিক জোতদার, জমিদার তাদের কাছে চলে যেতো। পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ, কৃষক যাঁরা রয়েছেন তাঁরাই আজকে এই কথা বলছেন যে আগে এই জিনিষ হতো। আগে গ্রামের মোড়ল ও লুটেরারা এইসব করতো কিন্তু আজকে তারা সরে গেছে। আর এইখানেই কংগ্রেসী বন্ধুদের

গাত্রোদাহ হচ্ছে। দুঃখটা এইখানেই। আর এইসব কারণের জন্যই তাঁরা আজকে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছেন না।

[7.15 - 7.21 p.m.]

এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় আরও অগ্রগতি ঘটত, কিন্তু ১৯৮৪ সাল থেকে ১৯৯১ সাল পর্য্যন্ত বা তার আগে কংগ্রেসী শাসন ব্যবস্থায় জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে ও সেই সময় নতুন শিল্পের কোন অনুমোদন দেওয়া হয়নি। ওরা এগারো মাসের বন্ধু সরকারের কথা বলছে, ঐ এগারো মাসে বন্ধু সরকার অনেক নতুন শিল্পের অনুমোদন দিয়েছে, যা গড়ে উঠবে এই পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলার অগ্রগতির জন্য, পশ্চিমবাংলার ন্যায্য পাওনার কথা আপনারা বলেন, কিন্তু যখন আপনাদের নেতা অর্থমন্ত্রী ছিলেন তখন তিনি পশ্চিমবাংলার ন্যায্য পাওনা ৩২৫ কোটি টাকা দেয়নি। যে টাকা দিয়ে ক্ষেত-মজুরদের কাজ হত, আরও সেচের ব্যবস্থা হত, আরও অগ্রগতি ঘটত, সেই টাকা ওরা দেননি। তখন কিন্তু ওরা কোন কথা বলেনি, আর এখন এখানে চোখের জল ফেলছেন। আজকে বাজেট আসছে, রেল বাজেট হয়ে গেছে, আজেকে সেই জায়গায় দাঁড়িয়ে সমস্ত জিনিসপত্রের দাম বাড়ছে। জিনিসপত্রের দাম বাড়লে কি হবে? জিনিসপত্রে দাম বাড়লে রাজ্যের পরিকল্পনা খাতে বাজেট কাঁটছাঁট হয়েযাবে। দেশের সোনা ধার-বন্ধক দিয়ে আপনারা যে আই এম এফের কাছ থেকে ঋণ নিচ্ছেন। ৫০০ কোটি ডলার যে ঋণ নিয়েছেন অতীতে, তার কিস্তী, তার সুদ, শোধ দেবার জন্য গোটা দেশটাকে আপনারা আজকে বিকিয়ে দিচ্ছেন। কংগ্রেসের একজন বন্ধু সদস্য নদীয়া জেলার কথা বললেন, তিনি বললেন ১৯৭২-৭৭ সাল পর্যন্ত নাকি নদীয়া জেলায় কোন কমিউনিষ্ট পার্টির সদস্য খুন হয়নি। আমি সে সম্পর্কে তাকে বলতে চাই হাঁসখালি ব্লকে, হরিশ বিশ্বাসকে কারা খুন করেছিল? উনি কি জানেন সেই সময় নবদ্বীপ, রানাঘাট ও পায়রাডাঙ্গায় পার্টির ক্যাডারদের খুন করা হয়েছিল। যখন কেস করতে যাওয়া হয়েছিল, তখন পুলিস কোন কেস নেয়নি। কিন্তু তিনি এখানে দাঁড়িয়ে অসত্য কথা বললেন। কৃষ্ণনগরের বিধায়ক একটি কারখানার কথা বললেন, ঐ কারখানাটিতো কংগ্রেসী নেতার কারখানা। ওনারা সব সময় অসত্য কথা বলেন, তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। রাজ্যপাল তার ভাষণে বলেছেন, গত লোকসভা ও বিধানসভা নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়েছে, এই জন্য আমি তার ভাষণকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গরীব মানুষের সুখ-দুঃখে পাশে আছে তাই তারা বিপুলভাবে ভোট দিয়েছে এবং বামফ্রন্ট সরকার জয়লাভ করেছে। কংগ্রেস দল নির্বাচন হলেই বিভিন্ন প্রতিশ্রুতি দেন। তাই তারা আজকে সংখ্যাগরিষ্ঠতা লাভ করতে পারেনি এই পশ্চিমবাংলায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তার ভাষণে বলেছেন ভূমিসংস্কারের কথা। এই ভূমি সংস্কারের মাধ্যমে বেকারত্ব কিছুটা দূর হবে। কারণ, গরীব কৃষকদের হাতে জমি গেলে সেই জমিতে ফসল ফলবে, শ্রমিক তার ন্যায্য মজুরী পাবে, আরও অন্য ধরনের কারখানায় তা যাবে, এটা একটা বিরাট দিক. তাই রাজ্যপাল তার ভাষণে ভূমি সংস্কারকে সমর্থন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ যে বৃক্ষ রোপনের নামে বামফ্রন্টের সদস্যরা গাড়ী চেপে ঘুরে বেড়ান। আমি বলি কংগ্রেসী সদস্যরা ঘরের মধ্যে আবদ্ধ থাকেন, বাইরে বেরোন না বলে তাঁরা দেখতে পান না চারিদিকে কত সবুজ বৃক্ষের সমারোহ। রাজ্যপাল নিরক্ষরতা দূরীকরণের কথা বলেছেন। বর্ধমান, হুগলী, বাঁকুড়া, মেদিনীপুর এবং ২৪ পরগনা প্রভৃতি জেলার মধ্যে বর্ধমান এবং মেদিনীপুর জেলা সাফল্য অর্জন করেছে প্রথম পর্যায়ে। আমি এই হাউসে প্রথম সদস্য, তাই আর বিশেষ কিছু না বলে রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

(The House was then adjourned at 7.21 p.m. till 1 p.m. on Thursday, the 25th July, 1991)

**Proceeding of the West Bengal Legislative Assembly assembled under the provision of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 25th July, 1991 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 27 Minister, 12 Ministers of State and 201 Members.

1.00 - 1.10 P.M.

**Mr Speaker :** There are no Adjournment Motions today. I hope all is well in the State.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

To day, I have received four notices of Calling Attention, namely :

1. Reported non-fuctioning of Post Mortem Exmination Unit at Kharagpur General Hoapital - Shri Gyan Singh Sohan Pal.
2. Reported outbreak of Gastroenterities and Malaria in North Bengal - Shri Nirmal Das.
3. Alleged reign of terror at Kandua village under P.S. Amta, Howrah - Shri Ambica Bannerjee.
4. Reported statemate condition of Hariharpara Panchayat Samity in Murshidabad district - Shri Mozammel Hoque.

I have selected the notice of Shri Gyan Singh Sohan Pal on the subject of reported non-functionaing of Post Mortem Examination Unit at Kharagpur Geheral Hospital.

The Minister-in Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha ::** Sir, the statement will be made on the 31st July, 1991.

## Mention Cases :

**Mr Speaker ::** There are 67 Menion Cases today before me, and I have also notices on 6 Zero Hour matters, Mention will be closed just after one hour.

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুরের নন্দীগ্রাম থানার ৩ টি হাসপাতালে ডাক্তার, নার্সের অভাবে অচল হয়ে পড়েছে আমার কনস্টিটিউএন্সির মহম্মদপুর হাসপাতালে ১ বছর ধরে কোন ডাক্তার নেই। হাসপাতালটি বন্ধ হয়ে গেছে। এটা নিয়ে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে কয়েকবার চিঠি লিখেছি, কিন্তু এখন পর্যন্ত তার কোন ফল ফলেনি। অবিলম্বে সেখানে ডাক্তার পাঠানোর দাবী করছি। আর দুটি ব্লক হাসপাতালের প্রত্যেকটিতে ৩০ থেকে ৩৫ টি করে সিট আছে। ৩ জন করে অনুমোদিত ডাকতার থাকার কথা, কিন্তু ১জন করে আছে এবং তাও আবার বেশীর ভাগ সময়ই থাকে না। তাই অবস্থাটা অত্যন্ত খারাপ জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। নন্দীগ্রামে ১নং ব্লক হাসপাতালটি সব চেয়ে বড় হাসপাতাল। সেটা একেবারে অচল অবস্থার এসে গেছে। সেখানে ১ জন ডাক্তার আছে ৩ জনের জায়গায়। তিনিও আবার মাঝে মাঝে ছুটি নিয়ে বাড়ী চলে যান। বেপাড়া হাসপাতালটিকে রুরাল হাসপাতালে উন্নীত হবার জন্য আদেশ হয়ে গেছে এবং সমস্ত জমিজমা এ্যাকোয়ার করে গভর্নমেন্টকে দিয়ে দেওয়া হয়ে গেছে এবং প্রয়োজনীয় সব কিছু করে দেওয়া হয়েছে। কিন্তু তাসত্বেও আজ পর্যন্ত কোন কাজ আরম্ভ হয়নি। এখানেও ৩ জন অনুমোদিত ডাক্তারের মধ্যে মাত্র একজন ডাক্তার আছে। ৬ জন নার্সের মধ্যে এখন সেখানে ৩ জন নার্স আছে। অবিলম্বে এই হাসপাতালগুলিতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাইছিলাম, কিন্তু দুঃখের কথা তাঁকে এখানে পাচ্ছি না। বাম ফ্রন্ট সরকারের পক্ষ থেকে প্রায়ই বলেন তাদের কোন কাজের নাকি আমরা তারিফ করি না। প্রকাশ্য এই সভায় আমরা বার বার বলেছি মুখ্যমন্ত্রী আর কিছু করুন বা না করুন, তিনি অন্ততঃ একটা ইলেকট্রনিক্স কমপ্লেক্স করবার জন্য উদ্যোগ নিয়েছিলেন এবং তার জন্য তাঁকে আমরা বার বার অভিনন্দনও জানিয়েছি। শত চেষ্টা করা সত্ত্বেও কোন কিছু করা সম্ভব নয়, যদি সংশ্লিষ্ট মন্ত্রী, আমলা সাহায্য না করেন। এত বড় জায়গা নিয়ে একটা কমপ্লেক্স তৈরী করা হল, অথচ শিল্পপতিদের সেটা আকৃষ্ট করতে পারছে না। সেখানে যেক' জন এসেছে আজ পর্য্যন্ত তাদেরও কলকারখানা খোলা সম্ভব হয়নি। দুজন কারখানা করেছিল তারাও বন্ধ করে দিল। ফিলিপ্সও করেছিল, বন্ধ হয়ে গেল। সরকারী কারখানা ওয়েবেল করেছে। এই কারখানাটিও সুন্দর করে তৈরী করা হল। সেখানে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার — সেখানে রাস্তা যা আছে, তাও মেরামত হয় না, জঙ্গল হয়ে গেছে। রাস্তায় আলো নেই, নিরাপত্তা নেই। টাকা পয়সা খরচ করে যেসব মেশিন কেনা হয়েছে তা চুরি হয়ে যাচ্ছে। বার বার বলেও স্ট্রীট লাইটের ব্যবস্থা হল না। সেখানে কোন গাছপালা নেই, ইনফ্রাস্ট্রাকচার নেই। নামমাত্র দু একটা বাস দেওয়া হয়েছে। যাতায়াতের কোন ব্যবস্থা নেই। এই ভাবে ইনফ্রাস্ট্রাকচার না করে যে উদ্যোগ সেখানে নেওয়া হয়েছে তা সম্পূর্ণ ব্যর্থ হবে। এইদিকে অবিলম্বে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন, কংগ্রেস আমলে যে সমস্ত বাঁধ তৈরী করা হয়েছিল সেগুলি অবৈজ্ঞানিক পদ্ধতিতে তৈরী করার ফলে আজ সেই বাঁধগুলি মানুষের কাছে আশীর্বাদ না হয়ে অভিশাপ হয়ে দাঁড়িয়েছে। এই প্রসঙ্গে আপনাকে জানাই যে ফুলহার নদীর ভাঙ্গনের ফলে মালদহ জেলার ভালুকাবাঁধ আজ অত্যন্ত বিপন্ন হয়ে পড়েছে। হরিশ্চন্দ্রপুর এক নং ব্লকে এই বাঁধের

অবস্থান হলেও এই বাঁধ যদি রক্ষা করা না যায় তাহলে সবচেয়ে বেশী আক্রান্ত এবং ক্ষতিগ্রস্থ হবে রতুয়া এক নং ব্লক। এই বাঁধ যদি রক্ষা করা না যায় তাহলে রতুয়ার মানুষদের ঘরবাড়ী এবং ফসল সবই নষ্ট হয়ে যাবে। এই বাঁধ রক্ষার চেষ্টা চলছে কিন্তু প্রয়োজনের তুলনায় তা অপ্রতুল। স্যার, এর পাশাপাশি এই ফুলহার নদীর ভাঙ্গনের ফলেই মহনন্দা টোলার কয়েকটি গ্রাম যেমন বাজিতপুর, সমবলপুর, রামনগর, কোতোয়ালি, মানিকনগর এই সমস্ত এলাকাগুলি জলমগ্ন হয়ে গিয়েছে এবং সেখানকার মানুষরা বিপন্ন হয়ে পড়েছেন। বিলাইমারী অঞ্চল তো ভাঙতে ভাঙতে প্রায় নিশ্চিহ্ন হতে চলেছে। স্যার, এই প্রসঙ্গে আর একটি গুরুত্বপূর্ণ কথা বলতে চাই যে, গরিব মানুষদের চিকিৎসার একমাত্র নির্ভরস্থল মহানন্দাটোলা হাসপাতালটি রক্ষা পাবে কিনা সন্দেহ অছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে তাই অনুরোধ, ফুলহার নদীর ভাঙ্গন প্রতিরোধের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন এবং তার সঙ্গে সঙ্গে ভালুকা বাঁধ ও মহানন্দা টোলা অঞ্চলকে রক্ষা করার জন্য উদ্যোগ নিন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মানিকচক ব্লকে তিনটি অঞ্চলের মধ্যে একটি অঞ্চলের নাম নাজিরপুর। এই নাজিরপুর অঞ্চলে মুসলিমপাড়া বলে একটি জায়গা আছে। সি পি এম - এর মদতপুষ্ট কিছু গুণ্ডা সেখানে যায় এবং গিয়ে কংগ্রেসী সমর্থকদের বাড়ি ভাঙচুর করে। স্যার, খবর পেয়ে আমি সেখানে যাই এবং সেখানকার অবস্থা দেখে থানায় যাই। থানায় গিয়ে দেখি যাদের নামে কেস্ করা হয়েছে তাদের নিয়ে সি. পি. এমের দালালরা ওসির সঙ্গে থানায় বসে আছে। স্যার ও. সি তাদের নিয়ে খালি গায়ে থানায় বসে আছেন এবং তিনি সব সময় ইন্‌টকসিকেটেড অবস্থায় থাকেন। এর কম একজন থানা অফিসারের সঙ্গে একজন মহিলা বিধায়ক হিসাবে আমার কথা বলতে ঘেন্না করে এবং ভয় করে। এ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবী করছি অবিলম্বে এর তদন্ত করে ঐ ও. সি-কে ওখান থেকে সরিয়ে দেবার ব্যবস্থা করা হোক এবং তাকে শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার :** ( নট প্রেজেন্ট )

**শ্রী মোজাম্মেল হক:** ( নট প্রেজেন্ট )

**শ্রী শিশির কুমার সরকার :** ( নট প্রেজেন্ট )

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমার এলাকা — বড়জোড়া জিঘাটি অঞ্চলে বামফ্রন্টের আমলে শিল্প স্থাপনের বিপুল সম্ভবনা সৃষ্টি হয়েছে কিন্তু স্যার, অমরা দেখছি সেখানে সর্বত্র কংগ্রেসে (ই) পক্ষ থেকে সুপরিকল্পিত ভাবে সশস্ত্র হামলা চালানো হচ্ছে। বড়জোড়ায় দেজুড়ি গ্রামে একটি ছোট সিমেন্ট কারখানা গড়ে উঠছে এবং তারজন্য কনস্ট্রাকসানের কাজ শুরুহয়েছে। সেখানে ক্ষেতমজুর এবং রাজমিস্ত্রীরা কাজ করছে।

[1.10 - 1.20 p.m.]

কিন্তু সেই কাজ বন্ধ করার জন্য কংগ্রেস ( আই ) -এর পক্ষ থেকে পরিকল্পিতভাবে সশস্ত্র হামলা বারবার চালানোর চেষ্টা করা হয়েছে। এবং এক্ষেত্রে জনগণ কংগ্রেসের বাধাকে প্রতিহত করে চলেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো যাতে করে পুলিশ প্রশাসন যথাযথ সজাগ দৃষ্টি রাখে তাহলে ঐ এলাকার শিল্প সম্ভাবনাকে স্বার্থক করে তোলা সম্ভব হবে।

**শ্রী শিবদাস মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রী মহাশয়ের প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৮ সালে কৃষ্ণনগর পৌরসভা বোর্ড গঠিত হয়। তখন

থেকে কংগ্রেস দল ক্ষমতায় আসে। পৌর বোর্ডের ক্ষমতায় আসার পর থেকে প্রায় জন্ম লগ্ন থেকে পৌর কর্মচারীদের বেতন ঠিক মত দেওয়া হয়না। আমি জানি কৃষ্ণনগর পৌরসভার যে বোর্ড, যারা বলেছেন যে ১৯৮৮ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত কোন অনিয়ম হয়নি, এখানে পৌর মন্ত্রী মহাশয় তদন্ত করে দেখেছেন যে কোন স্থায়ী বা অস্থায়ী কর্মচারীকে নিযুক্ত করা হয়নি। আজকে অনিয়ম না ঘটা সত্ত্বেও শুধু জুন মাসের বেতন জুলাই মাসের ২১ তারিখে দেওয়া হয় এই অনিয়মের জন্য কৃষ্ণনগর পৌরসভা ভেঙ্গে দেওয়ার চক্রান্ত চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পৌরমন্ত্রী থাকলে তাকে বলতে পারতাম। কৃষ্ণনগর পৌরসভাতে সিটু এবং আই. এন. টি. ইউ. সি. কংগ্রেস এলং সি. পি. এম একসঙ্গে আমরা আন্দোলন করেছি বেতনের দাবীতে। আজকে সিটু ইউনিয়ন যদি মনে করতো যে অনিয়ম হচ্ছে তাহলে কংগ্রেসের সংগে হাতে হাত মিলিয়ে আন্দোলন করতো না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাসের বেতন ঠিক মত যাতে যায় তার ব্যবস্থা না করলে কৃষ্ণ নগর শহরে বিশৃঙ্খলার সৃষ্টি হবে এবং এর জন্য পুরোপুরি দায়ী থাকবে এই পৌরমন্ত্রী এবং রাইটার্স বিল্ডিংসের যে সব কর্মচারী আছেন তারা। ওখানে ৫৪৩ জন কর্মচারী আছেন। সেই ৫৪৩ জন কর্মচারী আবার আন্দোলনে নামার জন্য চিন্তা করছেন দিনের পর দিন এই সব পৌর কর্মচারীদের বেতন নিয়ে টালবাহনা চলছে, এগুলির একটা প্রতিকার হওয়া দরকার। শুধু পৌরকর্মচারী নয়, আমরা জানি কৃষ্ণনগর পৌরসভার উন্নয়ণ মূলক কাজকর্মের জন্য যে টাকা পাওয়া দরকার সেটাও সরকারের কাছ থেকে ঠিকমত যাচ্ছে না। সে জন্য আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর কাছে আবেদন করবো যে পৌরকর্মচারীরা যাতে ঠিক মত বেতন পায় তার জন্য ব্যবস্থা করবেন।

**শ্রী লক্ষণ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল লোকসভার কেন্দ্রীয় সরকার যে শিল্প নীতি ঘোষণা করেছেন, সেটা একটা মারাত্মক শিল্প নীতি ঘোষনা করেছেন এবং যার মধ্যে দিয়ে আমাদের দেশের স্বনির্ভরতার ভিত্তিকে একেবারে ভেঙ্গে চুরমার করে দেওয়া হবে। শুধু তাই নয়, ভারতবর্ষের শিল্পের ক্ষেত্রে বহু জাতিক সংস্থা এবং বৃহৎ পুঁজিপতিরা আরো শক্তিশালী হবে। এর একটা ঐতিহাসিক পটভূমিকা আছে। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরে ভারতসরকার আমাদের জাতীয় স্বার্থে ভারী শিল্প ও বড়বড় শিল্প কেন্দ্রীয় সরকারের হাতে রেখেছিলেন যাতে ভারতবর্ষের জাতীয় সম্পদ থেকে বুর্জোয়াদের স্বার্থ বিরোধী বুনিয়াদী শিল্পগুলিকে গড়ে তোলা যায়। কিন্তু দেশ আজকে ৪৭ বছর স্বাধীন হয়েছে এবং কংগ্রেস ৪০ বছর ধরে দেশ শাসন করেছে। এর মধ্যে দিয়ে ভারতবর্ষের বৃহৎ শিল্পপতিরা দেশের অর্থনীতির উপরে প্রভাব বিস্তার করেছে এবং দেশের সম্পদ তাদের হাতে কেন্দ্রীভূত হয়েছে এবং তার ফলে আজকে তারা দেখছে যে এই শিল্পগুলিকে বৃহৎ পুঁজিপতিদের খপ্পরে যদি ছেড়ে দেওয়া যায় তাহলে তারা শিল্প গড়ে তুলতে পারবে। এই শিল্পনীতি ভারতবর্ষের জনগণের স্বার্থ বিরোধী। এতে বেকার সমস্যার সৃষ্টি করবে, মুদ্রাস্ফীতি হবে, লক আউট, লে অফ ইত্যাদির নানা সমস্যার সৃষ্টি করবে। সুতরাং জনগণের স্বার্থ বিরোধী এই শিল্পে নীতির বিরুদ্ধে আমি সোচ্চার হওয়ার জন্য দাবী জানাচ্ছি।

**Dr. Zainal Abedin :** Sir, I invite your attention to Rule 328 of the Rule of Proccedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. A member while speaking shall not reflect on any determination of the House except on a motion for rescinding it. Here the honourable member mentioned about the conduct and proccedings of the Parliament in the State legislature. Honourable member as such has now mentioned the proccedings of the parliament without any substantive motion. Sir, in your capacity you are not capable of or competent to allow to make any reflection of the prodccedings of the parliament in this State Logislature.

**Mr. Seaker :** If it is an industrial policy matter then it can be discussed. But if it is modified by the Government on a motion in the Parliament then it cannot be discussed. So, it is over-ruled.

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে অভিযোগ করছি। স্যার, আপনি জানেন আমার কেন্দ্র গার্ডেন রীচে বিগত কয়েকদিন আগে কংগ্রেসের প্রাক্তন কাউন্সিলর মহিউদ্দিন শাহাজাদাকে সি পি এম-এর গুণ্ডা সামসুল জামান আনসারি তার দলবল নিয়ে হত্যা করেছে। মহিউদ্দিন শাহাজাদাকে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখর সঙ্গে বলতে হচ্ছে যে, শাহাজাদাকে খুন করেও ঐ সমস্ত গুণ্ডারা নিশ্চিত হতে পারে নি। ফলে কয়েকদিন ধরে রাত্রি ১/২ টোর সময় ওরা সন্দেহজনকভাবে অমার বাড়ির আশপাশে ঘোরাফেরা করছে এবং গত পরশুদিন আমাদের বাড়ির সামনে বোমাবাজি করেছে। আমি আশা করব আমার মত একজন বিধায়কের নিরাপত্তার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন এবং সেই দাবী আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছিযে, গঙ্গার ভাঙ্গনের করাল গ্রাসে বর্ধমান জেলার কাটোয়া থেকে কালনা পর্যন্ত বিস্তীর্ন এলাকা চরম ক্ষতির সম্মুখীন হয়েছে। যখন এখানে কংগ্রেস সরকার ছিল, সিদ্ধার্থ শংকর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই বিষয়টির গুরুত্ব না দেওয়ার ফলে আজকে এই সমস্যা প্রকট হয়ে দেখা দিয়েছে। কালনা শহরের একটা গুরুত্বপূর্ণ জায়গা মহিষমর্দ্দিনীতলা থেকে খেয়াঘাটপর্যন্ত গঙ্গার ভাঙ্গনের ফলে সমস্ত শহরই ক্ষতিগ্রস্থ হয়ে পড়বে। সুতরাং অবিলম্বে ভাঙ্গন রোধের ব্যবস্থা করা দরকার। কাটোয়া থেকে আরম্ভ করে পাটুলী, পূর্বস্থলী ২ নং এলাকা গত বন্যায় দামপাল বাঁধ ভাঙার ফলে ক্ষতিগ্রস্থ হয়েছে। অবিলম্বে ওখানে গঙ্গার ভাঙ্গন রোধ করার জন্য আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, গত ২২.৭.৯১ তারিখের 'বর্তমান' কাগজে আপনি নিশ্চই দেখেছেন যে, কৃষ্ণনগর মহকুমাকে ( নদীয়া সদর মহকুমা) ভেঙে তেহট্টে আর একটা নতুন মহকুমা করা হচ্ছে। কিন্তু এই মহকুমা করতে গিয়ে আমাদের কালীগঞ্জকে খুন করার ব্যবস্থা হচ্ছে বলে আমি মনে করি। কারণ কালীগঞ্জ ৩৪ নং জাতীয় সড়কের সঙ্গে যুক্ত এবং রেলের সঙ্গেও যুক্ত। অর্থাৎ জাতীয় সড়ক এবং রেলের দ্বারা কালীগঞ্জ সদরের সঙ্গে যুক্ত। এখন তাকে তেহট্টের সঙ্গে যুক্ত করলে সেটা তাকে খুন করার সামিল হবে। করিমপুর ১নং এবং ২ নং, চাপড়া প্রভৃতি থানা এলাকা তেহট্টরসঙ্গে সড়কপথে যুক্ত সুতরাং তাদের গিয়ে মহকুমা করাটা ঠিক হবে। কালীগঞ্জকে তেহট্ট মহকুমার সঙ্গে যুক্ত করলে কালিগঞ্জের মানুষরা দুরবস্থায় পড়বে।

[1.20 - 1.30 p.m.]

কালিগঞ্জ, নাকাশিপাড়া এবং কৃষ্ণনগর পশ্চিম নিয়ে আর একটা মহকুমা করা যেতে পারে কিম্বা সদরের সঙ্গে যুক্ত রাখা যেতে পারে, কিন্তু কালিগঞ্জকে তেহট্টর সঙ্গে যুক্ত যেন না করা হয়। এটা করলে কালিগঞ্জের সমস্ত মানুষের জনস্বার্থ বিরোধী কাজ হবে বলে আমি মনে করি, তাই আমি এর প্রতিবাদ করছি।

**শ্রী নিশিকান্ত মেটা :** ( অনুপস্থিত )

**শ্রী ঈদ্ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ভরৎপুর সালার বলে একটি জায়গা আছে। বর্ত্তমানে সালার থানা হয়েছে। সেখানে একটি ছোট

হাসপাতাল আছে। ঐ হাসপাতালে প্রতিদিন হাজার হাজার লোক আসে রোগ দেখাতে। বিশাল এলাকা, সেখানে ১ লক্ষ থেকে পৌনে ২ লক্ষ লোক বসবাস করেন। এই হাসপাতালটিকে রুর‍্যাল হাসপাতালে রুপান্তর করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কারণ এখন ঐ জায়গাটি ব্যাকওয়ার্ড জায়গা, অনুন্নত এলাকা। রাস্তাঘাট নেই, যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন। তাসত্ত্বেও সালার বর্তমানে উন্নতির দিকে এগিয়ে যাচ্ছে। সেখানে স্কুল-কলেজ হয়েছে। কিন্তু হাসপাতালটিকে রুর‍্যাল হাসপাতালে রূপান্তর করতে না পারলে ঐ এলাকার লোক ক্ষতিগ্রস্ত হবে। এখনও বহু লোককে বর্ধমানের কাটোয়াতে যেতে হচ্ছে কিম্বা সদর বহরমপুরে যেতে হচ্ছে। কান্দিতে যাওয়া খুব কষ্টসাধ্য ব্যাপার, কারণ যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন। সেইজন্য আমি ঐ হাসপাতালটিকে রুর‍্যাল হাসপাতাল করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী মুকুল বিকাশ মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কাঁথি মহকুমা হাসপাতালে দীর্ঘদিন যাবৎ কুকুরে কামড়ানোর ওষুধ নেই। আমার এলাকার ১০/১২ বছরের জনা চারেক গরীব বাড়ীর ছেলে কুকুর কামড়ানোতে মারা যায় হাসপাতালে ওষুধ না পাওয়ার জন্য। ওযুধ না পেয়ে তারা টোটকা চিকিৎসা করেছিল। আমি তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে যে ঐ হাসপাতালে কুকুর কামড়ানোর ওষুধ সরবরাহ করা হয়। এই প্রসঙ্গে বলে রাখি, ঐ হাসপাতালে যত টাকার ওষুধ যায় বলে আমি শুনতে পাই আপনি তদন্ত করে দেখলে দেখবেন তত টাকার ওষুধ ঐ হাসপাতালে যায় না। প্রচুর টাকা নয়ছয় হয়। আপনি অনুগ্রহ করে এই ব্যাপারে তদন্ত করে দেখবেন — এই হচ্ছে আমার অনুরোধ।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীব দৃষ্টি অকর্ষণ করছি। দুঃখের কথা, রাজীব গান্ধীর নিহত হওয়ার দিন অর্থাৎ ২১ মে রাত্রি ২টা থেকে মেদিনীপুর শহরে কংগ্রেসের নেতা এবং তার অনুগামীরা তাণ্ডব শুরু করে। বালুচরে — সমস্ত গরীব মানুষের বাড়ীঘর জ্বালিয়ে দেওয়া হয়। মহতাপপুরে সি, পি,এমের পার্টির অফিস ভেঙে চুরমার করা হয় এবং জিনিষপত্র লুঠ করা হয়। জগন্নাথ মন্দির চকে সি,পি,এমের পার্টি অফিস ভাঙচুর করা হয় এবং জিনিষ পত্র লুট করা হয়। বল্লভপুর সি. পি. এমের পার্টি অফিস ভেঙে চুরমার করা হয়। নিশান নামে একটি সাংস্কৃতিক প্রতিষ্ঠান আছে। তার দরজা ভেঙে সেই ঘরে ঢুকে ঘরের মধ্যে রাখা বাদ্যযন্ত্রগুলি ভেঙে চুরমার করে দেওয়া হয় এবং হারমোনিয়াম চুরি করে নিয়ে যায়। তারপর থানায় জানানো সত্ত্বেও ঐ সমস্ত লোকগুলি গ্রেপ্তার হয়নি। কোন জিনিষপত্র উদ্ধার করা যায় নি। পরে অবশ্য কংগ্রেস নেতারা হ্যান্ডবিল বিলিয়ে ক্ষমা চেয়ে নেন, তবে হারমোনিয়ামটা ফেরত দিতে পারেন নি। এই জন্য আমি বলছি পুলিশ দপ্তরকে জানিয়ে লুঠের মাল বার করা হোক এবং ওদের শাস্তি বিধান করা হোক।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কংগ্রেস করার অপরাধে চাকরি খোয়া গেছে এই রকম একটা নির্লজ্য ঘটনার উল্লেখ এখানে করতে চাই। স্যার, আমার কাছে এটা আছে ডিউটি স্লিপ — বাস ওয়ার্কাস ইউনিয়ন এ্যাফলিয়েটেড বাই সিটু ৫০৫, ২৫২/১, পঞ্চানন তলা, হাওড়া —১, একজন কর্মচারীকে ইউনিয়নের সেক্রেটারী নাম স্বপন মুখার্জী, আর ওয়ারকারের নাম স্বপন ভক্তা — তাকে লিখছে /অবশ্যই কালুয়াকে প্যাক দিবি, তাহলে নামতে বাধ্য হবে, এবং সেটা খুব খারাপ হবে এবং এ ক্ষেত্রে মালিকের কিছুই করার থাকবে না। কারণ কংগ্রেস করার ফল অকে পেতে হবে। আপনার কাছে আমি এটার জেরক্স কপি দোব আমি আবেদন জানাচ্ছি যে, ঐ হতভাগ্য ছেলেটাকে পুনর্নিয়োগ করা হোক।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মিঃ স্পীকার স্যার, অমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ের

প্রতি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকার অন্তর্ভুক্ত সমগ্র মোহনপুর এক নম্বর ব্লকের একটা বৃহৎ অংশ এবং এগরার একটা অংশ এই সমগ্র এলাকার সোলপাট্টা-সোণাখালি এই রাস্তা দুটি বহু বছর হল নির্মিত হয়েছিল, এবং এমনভাবে নির্মিত হয়েছিল যাতে হাল্কা গাড়ী চলাচল করতে পারে। এখন উড়িষ্যার সুবর্ণরেখা ব্রীজ দিয়ে অন্ধ্রপ্রদেশ থেকে হলদিয়ার রাস্তা যেতে এই রাস্তার উপর দিয়ে ভারী গাড়ী সব যাতায়াত করছে। এই রাস্তা দীর্ঘদিন ধরে অবহেলিত, মেরামতির কাজ হয় না, আর মেরামতির নামে যেটুকু কাজ হয় তার পরেই দেখা যায় যে আবার তা গর্ত এবং খানায় ভর্তি হয়ে গেছে। কাজেই এই রাস্তা সম্প্রসারিত হওয়া উচিত। ভারী গাড়ী খুবই বিপর্যস্ত অবস্থার মধ্যে পড়ছে এবং যার জন্য বাসের মালিকরা এই রাস্তা থেকে বাস তুলে নিচ্ছে। সেজন্য অমি মাননীয় পুর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই রাস্তার সম্প্রসারণ এবং মেরামত করা হয়।

**শ্রীপ্রবীর ব্যানার্জী ঃ** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সংসদীয় রাজনীতিতে প্রবেশ করে উল্লেখ পর্বের মাধ্যমে বিধানসভার প্রথম বক্তব্য রাখার সময়ে এই বিধানসভার যেসমস্ত বয়স্ক সদস্য আছেন তাঁদের প্রত্যেককে প্রণাম জানাই, সমবয়সীদের শুভেচ্ছা এবং যাঁরা বয়সে ছোট তাঁদের ভালবাসা জানাই, আমি যে প্রসঙ্গে বলতে চাই তা হল, গোবরডাঙ্গার একটি সেতু আছে, সেই সেতুতে যে কোন মূহুর্তে যেকোন দুর্ঘটনা ঘটতে পারে। তার কারণ হচ্ছে গত ১১.৪.৯০ তারিখে বামফ্রন্ট সরকার বলেছিলেন যে শান্তিপূর্ণ গণআন্দোলন তার উপর গুলি চলবে না। কিন্তু এই ব্রীজের দাবীতে যখন গোবরডাঙ্গার মানুষ আন্দোলন শুরু করেন তখন বামফ্রন্ট সরকারের পুলিশ সমস্ত শিষ্টাচার এবং রীতিনীতি বিসর্জন দিয়ে গুলী চালায় এবং তাতে দুজন যুবক নিহত হয়। তত্কালীন ডি, এম, বলেছিলেন যে, ১৪ লাখ টাকার পরিকল্পনা আছে, সেতু হবে। এতদিনেও এই রাজ্যের বামফ্রন্ট সরকার সেতু করতে পারলেন না। পরবর্তীকালেও ডি. এম. বলেছিলেন যে সেতু করব, আজ পর্যন্ত সেতু হল না। তাই আমি অপনার মাধ্যমে মাননীয় পুর্ত্তমন্ত্রীকে জানাচ্ছি যে অবিলম্বে ঐ সেতু নির্মাণ করা হোক।

[1.30 - 1.40 p.m.]

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভায় উত্থাপন করছি। শালবনী থানায় ১নং দেবগ্রাম গ্রাম পঞ্চায়েতের অধীন বাবুইবাসা, নাদারিয়া, অমলাবতী, ধাদকীডাঙ্গা, মধুপুর প্রভৃতি গ্রামগুলিতে ভয়ানক ডায়রিয়া রোগের প্রাদুর্ভাব হয়েছে এবং এই রোগে আক্রান্ত হয়ে ক্ষুদিরাসেন, অলোকা লোহার মারা গেছেন। মেদিনীপুরের সি. এম. ও এইচ. সেখানে একটি মেডিক্যাল টিমও পাঠিয়েছিলেন, কিন্তু তারা দুই একদিন থেকেই চলে এসেছেন। যাতে ঐ অঞ্চলে মেডিক্যাল টিম গিয়ে ১০/১২ দিন থাকেন তার জন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্ঠি আকর্ষণ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের সাথে সাথে শান্তিপুরেও স্বাস্থ্য বিভাগ ভেঙ্গে পড়েছে। যে বিষয়টা বলতে চাই তা হল, আমার এলাকার ফুলিয়ার আদিবাসী অঞ্চলে ভীষণভাবে ল্যাপ্রোসী দেখা দিয়েছে। প্রায় ৫৯ জনের নামের তালিকা আমার কাছে আছে। সেখানে আমরা দেখেছি, কোন রকম হেলথ এ্যাসিস্টেন্ট তাদের এ্যাটেন্ড করছেন না। শুনেছি, ওখানে নাকি একটি ল্যাপ্রোসী সেন্টার আছে, কিন্তু কে যে স্টাফ, কি তাদের কাজ, সেটা এখনও পর্যন্ত জানতে পারছি না। তাই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবী করছি, ফুলিয়া অঞ্চলে রায়পাড়া, কৃষিপল্লী প্রভৃতি জায়গায় সেখানে আদিবাসীদের মধ্যে ল্যাপ্রোসী দেখা দিয়েছে এবং রোগও ধরা পড়েছে সেখানে অবিলম্বে মেডিক্যাল টিম পাঠান। আমি আশা করবো, স্বাস্থ্য দপ্তর এ-বিষয়ে সচেতন হবেন।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। আমার বাড়ি ধুলিয়ান। আমি ধুলিয়ান মিউনিসিপ্যালিটি সম্বন্ধে বলছি। আমরা নির্বাচনে কংগ্রেস বি. জে. পি. আঁতাতের কথা বলছি। নির্বাচনে কেরলে এই আঁতাত হয়েছে, লোকসভায় স্পীকার নির্বাচনেও হয়েছে। কিন্তু তার আগে থেকে ধুলিয়ান মিউনিসিপ্যালিটি কংগ্রেস-বিজেপি আঁতাত করে চালাচ্ছেন। উক্ত মিউনিসিপ্যালিটির ডেভেলপমেন্টের টাকা কংগ্রেস এবং বি জে পির কমিশনাররা ভাগ করে নিয়েছেন। তাদেরই একজন কমিশনার বিষ্ণুচরণ সেন ২০ হাজার টাকা নিয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত কোন এ্যাডজাস্টমেন্টের কাগজ তিনি দেন নি। অন্যান্যদের ক্ষেত্রেও একই ঘটনা ঘটেছে। ফলে মিউনিসিপ্যালিটির উন্নয়নের কাজ স্তব্ধ। আজকে যেভাবে নিজেদের পেটুয়া লোকদের ঢুকিয়ে বহরমপুর মিউনিসিপ্যালিটির উন্নয়নের কাজ বন্ধ করেছেন, ঠিক তেমনিভাবে ধুলিয়ান মিউনিসিপ্যালিটিতেও ঐভাবে লোক নিয়োগ করে উন্নয়ণের কাজ বন্ধ করেছেন তারা। কোনরকম টেণ্ডার না ডেকে সেখানে কনট্রাকদের কাজ দেওয়া হচ্ছে। তাই আমি পৌরমন্ত্রীকে অনুরোধ করবো, এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অতীশ চন্দ্র সিন্হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই আমলে কংগ্রেস করা যাবে কি যাবে না এই প্রশ্ন আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখতে চাই। গত ২২শে জুলাই বিকাল ৫ টায় বহরমপুর জর্জ কোর্টের সামনে থেকে আমাদের দু জন কর্মী তাদের একজনের নাম ত্রিদিব মজুমদার আর একজনের নাম সাধন বিশ্বাস এখান থেকে সি. আই. ডি-র লোক গিয়ে তাদের গ্রেপ্তার করেছে। এই ত্রিদিব মজুমদার হচ্ছে আমাদের জেলা কংগ্রেসের সাধারণ সম্পাদক, বহরমপুর কমার্স কলেজের অধ্যাপক প্রবীর মজুমদাবের ভাই, একজন সরকারী কর্মচারী, এগ্রিইরিগেশানের এ্যাসিস্টেন্ট অপারেটার। সাধন বিশ্বাস হচ্ছে বহরমপুর মিউনিসিপ্যালিটির কর্মী। ভাল মাথা থেকে একটা সাজানো কেস তাদের নামে দেওয়া হয়েছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন তারা নাকি হেরোইনের ডিলার, ড্রাগ পাচার করে। এই রকম একটা বানানো কেস ওঁদের মাথা থেকে বের হয়েছে, এটা একটা উর্বর মস্তিস্ক থেকে বার হয়েছে। স্যার, এই জিনিষ আমি আমার রাজনৈতিক জীবনে দেখিনি। স্যার, আমি আপনার মাধ্যমে প্রশ্ন করতে চাই স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীকে যে তাঁর আমলে কংগ্রেস করা কি পাপ? যদি কেউ কংগ্রেস করে তাহলে তার উপর এই রকম বানানো কেস চাপিয়ে তাকে হয়রানি করা হবে?

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আজকে সংবাদপত্র দেখার পরে আমাদের আশঙ্কা খানিকটা সত্যে পরিণত হল। যে ভাবে সমস্ত ক্ষেত্রে বেসরকারী মালিকানার অনুপ্রবেশ ঘটানো হচ্ছে, যে ভাবে ঢালাও ছাড়পত্র দেওয়া হচ্ছে, যে ভাবে সর্ব্বক্ষেত্রে ভরতুকি কমিয়ে দেওয়া হচ্ছে এবং যে সমস্ত জনবিরোধী পদক্ষেপ নেওয়া হচ্ছে তা আগামী দিনে সর্ব্ব স্তরের মানুষকে ক্ষতিগ্রস্ত করবে। আমাদের ধারনা যে আই. এম. এফ. এর সঙ্গে আরো গুরুত্বপূর্ণ সর্ত হয়েছে। কালকে ঘটনার পর, আজকে সংবাদপত্রে বার হয়েছে যে অর্থমন্ত্রী বাজেট পেশ করার কিছুক্ষণের মধ্যেই আই. এম. এফ এর কর্তারা সাত সমুদ্র তেরো নদীর এপার হতে তাদের প্রতিক্রিয়া ব্যক্ত করে দিলেন যে যেমন যেমন বাজেটের কথা বলেছি তেমন তেমন হয়েছে। তার জন্য তারা সরকারের প্রশংসা করেছেন। তাই আমি এই সভার সমস্ত দলের সদস্যদের কাছে আবেদন করবো এবং কংগ্রেস দলের মাননীয় সদস্যদের কাছে আবেদন করবো যে এই সভা থেকে একটা সর্ব্বসম্মত প্রস্তাব পাশ করা হোক যাতে কেন্দ্রীয় সরকারকে বলা হোক আই. এম. এফ.- এর সঙ্গে প্রকৃত কি চুক্তি হয়েছে সেই চুক্তির কথা গুলি জনসমক্ষে প্রকাশ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার গত কাল যে বাজেট পেশ করেছেন এবং ক্ষমতায় আসার পর ইতিমধ্যে তাঁদের যে ফিসক্যাল সিমফনী, তাঁদের যে শিল্পনীতি এবং বাণিজ্য নীতি তাঁরা ঘোষণা করেছেন যার দ্বারা এটা প্রমান হল যে এই সরকার আমাদের দেশের সাধারণ মানুষের স্বার্থের

প্রতি চরম বিশ্বাসঘাতকতা করেছেন। ভারতবর্ষের পুঁজিবাদের কাছে তাদের এবং বহুজাতি পুঁজির কাছে স্বার্থ বিকিয়ে দিতে চাচ্ছে।

[1.40 - 1.50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই নীতি দেশের মানুষকে চরম দুরবস্থার দিকে ঠেলে দেবে। এই বাজেট রচনার পিছনে পরিস্কার আই-এম-এফ এবং ওয়ালর্ড ব্যাঙ্কের হাত যে রয়েছে তা আমরা সুস্পষ্ট দেখতে পাচ্ছি। আজকে শুধু এই বাজেট নয়, ইতিপূর্বে সরকার ঘোষিত যে শিল্পনীতি, বাণিজ্য নীতি তারসঙ্গে সঙ্গতি রেখে, আই- এম- এফ' এর নির্দ্দেশের সঙ্গে সঙ্গতি রেখে এই বাজেট রচনা করা হয়েছে। আজকে জাতীয় স্বার্থের নামে আমরা দেখতে পাচ্ছি যে তারা বিদেশী পুঁজির অবাধে প্রবেশের সুযোগ করে দিচ্ছে এবং এর ফলে সম্মিলিত স্বার্থে বাজেট নয়, অর্থনীতির যে ব্যবস্থা প্রবর্তন করা হচ্ছে এর দ্বারা একচেটিয়া পুঁজিপতি এবং বহুজাতিক পুঁজিপতিদের এদেশে অবাধে প্রবেশের সুযোগ করে দিচ্ছে। সেই সমস্ত পুঁজিপতিরা এদেশে চরম ও অবাধে লুন্ঠন করে মুনাফা অর্জ্জনের সুযোগ পাবে। একদিকে তাদের যেমন এই সুযোগ করে দেবে, অপরদিকে দেশের কলকারখানা ব্যাপক ভাবে বন্ধ হবে, বেকার সমস্যা অরও তীব্র হবে। এম-আর-টি-পি. এ্যাক্ট তারা যেভাবে সংশোধন করলো তারফলে দেশের মাঝারি শিল্প ক্ষুদ্র শিল্প কোণঠাসা হয়ে পড়বে। ব্যাপক ভাবে কালোবাজারী বাড়বে। ভারতবর্ষে শিল্প সংস্থায় ক্লোজার, লক-আউটের সংখ্যা আরও বাড়বে।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র খড়গ্রামে আমাদের যে ক্যানাল আছে সেই ক্যানালের মাধ্যমে চাষবাস হয়ে থাকে। কিন্তু সেই ক্যানালটি এমন জায়গায় গিয়ে শেষ হয়েছে, সেখানে ক্যানালের মাধ্যমে জল এসে পৌছুতে পৌঁছুতে সব শেষ হয়ে যায়, আমরা চাষের জন্য আর জল পাই না। আমার অনুরোধ, এই বছর অনাবৃষ্টির ফলে এমন অবস্থা সৃষ্টি হয়েছে যে ওখানে কৃষকরা মাথায় হাত দিচ্ছে, যে পরিমাণে জল ছাড়া হয়েছে তা পরিমাণের তুলনায় অপ্রতুল, শেষ পর্যন্ত পৌঁছোচ্ছে না। আরও বেশী পরিমাণে জল না ছাড়লে জলের অভাবে চাষীরা চাষবাস করতে পারবে না, তারা মার খাবে। আমার এলাকা সেচ সেবিত এলাকা বলে ঘোষিত অথচ আমরা জল পাচ্ছি না। সেচ মন্ত্রীকে এদিকে দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবারের রাজ্যপালের ভাষণের মধ্যে একটি জিনিস দেখলাম যে এবারে নাকি কারিগরি শিক্ষার ব্যাপারে এই সরকার বিশেষ দৃষ্টি দিচ্ছেন। মেদিনীপুর জেলায় দক্ষিণ কাঁথিতে একটি পলিটেকনিক কলেজ আছে। কাঁথির ঐ পলিটেকনিক কলেজটি — প্রস্তাবিত কলেজটি- প্রস্তাবিত কলেজ বলে বহুদিন ধরে বলা হচ্ছে। কিন্তু কলেজটি চালু করা হচ্ছে না। এই কলেজটির একটি ইতিহাস আছে। এর পরিকল্পনা করেছিলেন পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়। তিনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ঘর তৈরীর কাজ শুরু করেছিলেন। প্রায় সাত একর জায়গা নিয়ে এই কলেজটি। পরে আমাদের মন্ত্রী সভা, সিদ্ধার্থশংকর রায়ের নেতৃত্বে যখন ক্ষমতায় এসেছিলাম তখন কলেজের বিল্ডিংগুলি সম্পন্ন হয়। গত চোদ্দ বছরে সেই পলিটেকনিক কলেজটি চালু করার জন্য আমরা অনেক অনুনয় বিনয় করেছি। কাঁথির মানুষ এই ব্যাপারে কনভেনশনও ডেকেছেন। তারপর গত বছরে শুনেছিলাম যে কলেজটি চালু করা হবে। উক্ত পলিটকেনিক কলেজটির জন্য প্রিন্সিপ্যাল, লেকচারার, স্টাফও নিয়োগ করা হয়েছে। তারপর বিভিন্ন জায়গায় দেখলাম সেসান শুরু হয়ে গেল, কিন্তু আমাদের পলিটেকনিক কলেজটি শুরু হল না। আমরা এবার দুয়ের খবর নিয়ে শুনেছি যে পলিটেকনিক কলেজগুলি নতুন করে শুরু হবে। সুতরাং এই কলেজটি যাতে হয় সেইজন্য অমি অনুরোধ করছি। ......( এই সময়ে মাইক বন্ধ হয়ে গেল ).....

**শ্রীমতী আরতি হেমব্রেম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্ব পূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রানিবাঁধ থানার ব্যরিকুল, অঞ্চলে ধুজুরি, সাতনালা এবং ছেন্দাপাথর প্রভৃতি গ্রামগুলিতে ঝাড়খন্ডীদের সন্ত্রাস চলছে। ওইসব জেলার মানুষেরা ঝাড়খন্ডীদের অত্যাচারে বাড়ীর থেকে বেরুতে পারছে না কাজে যেতে পারছে না। এবং পুলিশও কোন ব্যবস্থা নিচ্ছে না। ঝাড়খন্ডীরা ওখানে নেশা খেয়ে এমনভাবে গন্ডোগোল করছে যে মানুষ ঘর থেকে বেরোতে পারছে না। বিশেষ করে ওখানকার মেয়েরা জঙ্গলে গিয়ে কাঠ আনতে যায়। ওদের অত্যাচারে সেইসবও নষ্ট হয়ে যাচ্ছে। এখানকার মেয়েরা পুলিশকে বললে পুলিশ কোন ব্যবস্থা নিচ্ছে না। একটি মহিলা সে বাড়িতে একা থাকে সেখানে একজন ঝাড়খন্ডী নেশা করে গিয়ে তার বাড়ীতে চড়াও করে। তখন সেই মহিলাটি কুঠারাঘাত করে এবং ওই লোকটি মারা যায়। এই ব্যাপারে পুলিশকেও জানানো হয়েছে কিন্তু পুলিশ কোন ব্যবস্থা নিচ্ছে না। সুতরাং আমি এই বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওখানে ঝাড়খন্ডীদের অত্যাচার বন্ধ হয়।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি ট্রেজারি বেঞ্চকে অপজিশান বেঞ্চের মাধ্যমে জানাতে চাই। এখানে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীকে বিষয়টি বলার জন্য উঠেছি কিন্তু দুর্ভাগ্যবশতও তিনি সিটে নেই। এবং আশাতেই বক্তব্য রাখবো ভেবেছিলাম কারণ গতকাল মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী একটি প্রশ্নের উত্তর দিয়েছিলেন এবং সেই সুবাদেই আমি দেবপ্রসাদবাবু যা বললেন যে শিক্ষা বিভাগের শিক্ষকরা কোন পেনশন পাচ্ছে না এ্যাট দি এ্যাক্ট অফ দেয়ার রিটায়ারমেন্ট। বাট নাউ এ্যাট দি বিগিনিং অফ দেয়ার সার্ভিস সমস্ত শিক্ষাকুল এই সরকার স্কুলের উপরে বীতশ্রদ্ধ হয়ে পড়েছে। ৬৫ বৎসরে অবসর নিয়ে শিক্ষাকুলের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে এবং তারা খুবই বীতশ্রদ্ধ এই সরকারের প্রতি। আপনারা তো দীর্ঘ ১৪ বছর ধরে রাজত্ব করে যাচ্ছেন কিন্তু কিছুই করতে পারেন নি। মানুষ ১০০ বছর বাঁচতে পারে, হাত কেটে পা কেটে, কানে শুনতে না পেয়ে মানুষ বাঁচতে পারে। কিন্তু এই ১৪ বছরের রাজত্বে আপনি প্রথমেই বলেছিলেন প্রতিমাসের মাইনে দেওয়া হবে। কিন্তু সে তো হয়নি উপরন্তু শিক্ষকদের কাছ থেকে ১৩ পার্শেন্ট মাইনে কেটে নেওয়া হচ্ছে। আমি এই বিষয়ে শিক্ষমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অনেক শিক্ষক আছেন, যাঁরা এখনো অবসর নিয়েও পেনশন পান নি।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের আরামবাগ মহকুমায় ট্রেন লাইন নেই। সড়ক পথে বাসেই আমাদের মহকুমার মানুষকে যাতায়াত করতে হয়। কিন্তু রাস্তাগুলির অবস্থা শোচনীয়। সর্বত্র খানা-খন্দ, যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। বিশেষ করে আরামবাগ-কোতুলপুর রাস্তাটি গত অক্টোবর মাসে বন্ধ ছিল। এবারও এই রাস্তাটির অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। অবিলম্বে ওই রাস্তাগুলি যাতে সংস্কার করা হয় তারজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী নরেন হাঁসদা :** মিঃ স্পীকার স্যার, আপনি জানেন গত ৮০ সালে গুড়াপে পণ্ডিত মুর্মুকে স্বীকৃতি দান করেছিলেন জ্যোতি বসু এবং অলচিকিকে সেদিন স্বীকৃতি দেওয়া হয়েছিল। আমি নবাগত সদস্য হিসাবে আশা করেছিলাম আমি সাঁওতালি বলব এবং এটা বলার ও অনুবাদ করার একটা অবকাশ আছে। কিন্তু কি দেখলাম। এখানে বেশ কিছু বন্ধু বলছেন অনুবাদ করে দিন আবার কেউ হাঁসছেন। আমি নিজে এই ব্যাপারে লজ্জিত বোধ করছি। কোন সাঁওতালি ছেলে বা অধিবাসী সে কি তার মাতৃভাষা ভুলে যেতে পারে, আমার মায়ের ভাষা আমার মাতৃভাষা, মাতৃদুগ্ধ সমান। আমি যদি সাঁওতালি ছেলে হই সাঁওতালি ভাষায় কথা বলি তবে কি সেটা বিষতুল্য। আমি তাই স্পীকার সাহেবের কাছে অনুরোধ জানাচ্ছি যাতে অনুবাদক করার জন্য একটা ব্যবস্থা করা হয় এবং এখানে যাতে কর্মীরা বুঝতে পারেন তাঁর জন্য অনুরোধ রাখছি।

**শ্রীমতী নন্দরাণী দল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করতে চাই বিগত দেড় বছর যাবৎ ৮ নং চকরানাগদার এই অঞ্চলে বেশ কিছু মানুষ ঘরছাড়া হয়ে আছে। গত ১৭ই জুলাই নূতন করে ১৭১ টি পরিবার ঘরছাড়া হয়েছে কংগ্রেস ও ঝাড়খন্ডের মিলিত অক্রমণের ফলে। আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে চাষের সময় তারা ঘরে ফিরে গিয়ে চাষবাস করতে পারেন এটা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** স্যার, কেন্দ্রের বাজেট পেশ হয়েছে, মুখ্যমন্ত্রী এখনও বিবৃতি দেননি, সি. পি. এম, পার্টি এখনও প্রতিক্রিয়া জানাননি। এখনও এরা কেন চেঁচাচ্ছেন বুঝতে পারছি না। আগে আপনারা আপনাদের নেতার প্রতিক্রিয়া দেখুন , তারপরে বলুন। আজকে ভারতবর্ষ একটা নিদারুণ আর্থিক সঙ্কটের মধ্যে দিয়ে চলছে এবং তারই পটভূমিতে যে বাজেট কেন্দ্রীয় সরকার উপস্থিত করেছেন তার বিস্তারিত ব্যাখ্যা দেখে তার পর বাজেট প্রতিক্রিয়ার যে সিদ্ধান্ত মুখ্যমন্ত্রী নিয়েছেন তা নিঃসন্দেহে প্রশংসনীয়। কারণ গত বার বন্ধু সরকারের বাজেট পুরোপুরি না পড়ে পি. টি. আই.-র ব্রীফ দেখে তিনি এমন একটা প্রতিক্রিয়া দিয়েছিলেন যে পরবর্তী ২৪ ঘন্টার পরে সেটা প্রত্যাহৃত করে নিতে হয়েছিল। সেটা হচ্ছে তাঁর রাজনীতির জীবনে একটা কলঙ্ক। আমরা আশা করবো মুখ্যমন্ত্রী তিনি জাতীয় নেতার মত এটা বিবেচনা করবেন এবং প্রকৃত পরিবর্তন যেখানে করা দরকার সেটা বলুন এবং কেন্দ্রীয় সরকার যেটা উপস্থিত করেছেন সেটা সমর্থন করুন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, তারকেশ্বরে আমার বিধানসভা এলাকায় এক মাস হল শ্রাবণী মেলা হচ্ছে, সেখানে বহু তীর্থ যাত্রী বাঁকে করে জল নিয়ে যাচ্ছে, কিন্তু এলাকার বিস্তীর্ণ অঞ্চল অন্ধকার থাকে। আমি অনুরোধ করছি রবিবার এবং সোমবার ঐ এলাকায় যাতে আলো থাকে এবং মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই না হলে এতে ভীষণ ভাবে মানুষ অসুবিধার মধ্যে পড়ে যাবে।

**শ্রী গৌতম রায় চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আসানসোলের কাঁচ কারখানাটির সম্পর্কে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে বিষয়টি জানাতে চাইছি গত ১১ বছর ধরে কারখানাটি বন্ধ আছে। এবং এই কারখানাটির শ্রমিকরা অত্যন্ত দুঃস্থ অবস্থায় আছেন। আজকে কংগ্রেসের শিল্পনীতি ও কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে এ এলাকায় একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। কোলিয়ারীগুলি বন্ধ হয়ে যাচ্ছে, মরুভূমিতে পরিণত হচ্ছে। এবারে যে শিল্পনীতি ঘোষিত হয়েছে এটা হচ্ছে বৃহৎ পুঁজিপতিদের স্বার্থে তার জন্য এরা আনন্দ প্রকাশ করেছেন। সেই অনুযায়ী এই ঘটনা ঘটেছে। আপনার মাধ্যমে আমি যে মন্ত্রী অছেন রুগ্ন শিল্প দপ্তরের তিনি যেন অবিলম্বে হস্তক্ষেপ করেন। কারণ সেখানে ষাট জনের মতন শ্রমিক অনাহারে, আত্মহত্যা করে মারা গেছেন। এই রকম দুঃখজনক ঘটনায় অবিলম্বে হস্তক্ষেপ হওয়া প্রয়োজন বলে উল্লেখ করলাম।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার ম্যাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা উল্লেখ করতে চাই। গত এক মাস ধরে নির্বাচনের পর থেকে গণশক্তি পত্রিকায় আমার বিরুদ্ধে কুৎসা রটনা হচ্ছে। বারুইপুর সুন্দরবন সংগ্রহশালায় ভাঙচুর হচ্ছে। এখানে একজন মাননীয় সদস্য উল্লেখ করেছেন। আমি আপনাদের কাছে ঘটনাটা একটু বলে দিচ্ছি। গত ১৮ তারিখে রাত্রে সুন্দরবন সংগ্রহশালার উপরে যেখানে ভাঙ্গা জিনিষপত্র থাকে যেখানে কোনো তালা, চাবি দেওয়া থাকেনা সেখান থেকে কিছু জিনিষ নিয়ে ছেলেরা ভাঙচুর করেছে। সাত জনকে গ্রেপ্তার করা হয়েছিল। ছয় জনকে ছাড়িয়ে এনেছেন দুইজন কাউন্সিলার তাদের মধ্যে একজন সি. পি. এমের শ্রী নির্মল পাল এবং কংগ্রেসের শ্রী রাজেন পাল তাঁরা যৌথভাবে গিয়ে ছয় জনকে ছাড়িয়ে এনেছে। তাদের প্রত্যেকের বয়স ১৪ বছবের নীচে। আটকে রাখা হয়েছে শ্রী শংকর অধিকারীকে, তারও বয়স ১৪ বছরের নীচে। এরা কেউ রাজনীতি করে না। অথচ বিনা কারণে গতকাল বিধানসভায় মাননীয় সদস্য উল্লেখ করেছেন। গণশক্তি পত্রিকায় এই কথা উল্লেখ করা

হয়েছে। এই সভার মাধ্যমে অমি দাবী জানাচ্ছি এই ধরণের কুৎসা অবিলম্বে বন্ধ করা হোক।

**শ্রীমতি মিনতি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের অব্যবহিত পূর্বে এবং নির্বাচনের পরে কংগ্রেসী সমাজবিরোধীরা, গুণ্ডারা নির্বিচারে খুন করছে। তারা আক্রমণ শাণিত করছেন। ওই নারীঘাতী, খুনে কংগ্রেসী বাহিনী তারা শুধু আজকে খুনই করছে না, তারা আজকে মহিলাদের অপর খুন সংঘটিত করছেন। আমি আপনাকে বলতে চাই, গত ৯ই জুন গঙ্গারামপুরে সপ্তমী ঘোষ, যিনি গণআন্দোলনের নেতা - খুনে কংগ্রেসী বাহিনীরা তার বাড়ীতে গিয়ে নৃশংসভাবে তাকে খুন করেছে। এবং থানায় এফ. আই. আর. করতে গেলে, নেওয়া হয়নি এবং কেউ গ্রেপ্তার হয়নি। আমি অবিলম্বে এই ব্যাপারে মাননীয় সরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সৌগত রায় :** গতকাল কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী ডঃ মনমোহন সিং যে বাজেট পেশ করেছেন তার জন্য এই হাউস তাকে অভিনন্দন জানাচ্ছে। একটা অত্যন্ত কঠিন অর্থনৈতিক পরিস্থিতির মধ্যে, যেখানে বৈদেশিক মুদ্রার একটা সংকট চলছে তখন এটা বলা হয়েছিল যে ডঃ মনমোহন সিং নেহেরু নির্দেশমত অর্থনৈতিক রাস্তা থেকে সরে এসেছেন। কিন্তু দেখা গিয়েছে যে নেহেরু প্রদর্শিত রাস্তাই ডাঃ মনমোহন সিং বজায় রেখেছেন। দেখা, গিয়েছে যে এই বাজেটে আশঙ্কা করা হয়েছিল প্রতিরক্ষার ব্যয় কমবে কিন্তু দেশের নিরাপত্তার স্বার্থে প্রতিরক্ষাতে ব্যয় বাড়ানো হয়েছে। আশংকা করা গিয়েছিল যে গ্রামোন্নয়নে খরচ কমবে কিন্তু দেখা যাচ্ছে যে, গ্রামোন্নয়নে বাজেটে ৪০০ কোটি বেশী খরচ করা হবে। দেখা গিয়েছে যে রাজ্যগুলি যে সেয়ার পায় তা সেন্ট্রাল বাজেটে প্রায় ১৯০০ কোটি টাকা বেড়েছে। এই বাজেটে দেশের উন্নয়নকে ত্বরান্বিত করবে। কিন্তু বাজেটের সঙ্গে সঙ্গে অর্থনৈতিক নীতি, শিল্পনীতি ঘোষণা করা হয়েছে তাতে সরকারী আমলাতন্ত্রের বেড়াজালকে ছিন্ন করে ইনডাস্ট্রিকে ডিরেগুলেট করা হয়েছে। যেটা চায়না আগেই করেছে এবং সোভিয়েৎ ইউনিয়নও আনার জন্য তৎপর। সুতরাং অর্থমন্ত্রী গুরুত্বপূর্ণ পদক্ষেপই নিয়েছেন।

[2.00 - 2.10 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফার্মাসিস্টরা আজকে বৈষম্যের স্বীকার হচ্ছে। জলপাইগুড়ি, বাঁকুড়া এবং নদীয়ার কল্যাণীতে ফার্মাসিস্ট ইন্সটিটিউট রয়েছে। সম্প্রতি গত বিধানসভা অধিবেশনে স্বাস্থ্যমন্ত্রী একটা বিল এনেছিলেন, তাতে বলা হয়েছে যারা ভোকেশোনাল স্টাফ তাদের চাকরীর স্থায়িত্ব ৫৮ বছর থেকে বাড়িয়ে ৬০ বছর করা হবে। কিন্তু তারা এখন ৬৫ বছর দাবী করছে। ফার্মাসী ডেমন্সট্রেটাররা ও ভোকেশানাল কর্মীরা আজকে বঞ্চিত। জলপাইগুড়ি, বাঁকুড়া ও কল্যাণী এই তিনটে জায়গা মিলিয়ে ডেমন্সট্রেটারের সংখ্যা ৩০ জন। অন্যান্য মেডিকেল কলেজগুলোতে ডেমন্সট্রেটাররা যে সুযোগ-সুবিধা পায় ফার্মাসী টিচাররা যাতে সেই সমস্ত সুযোগ পায় সেটা দেখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে একটা ইনফর্মেশান দিতে চাইছি। এখানে পরিবহণ মন্ত্রী নেই, থাকলে খুব ভালো হত। কারণ জানযট আজকে একটা নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আজকে, একটু আগে মৌলালীতে একটি ছাত্র বাস চাপা পড়ে মারা গেছে এবংসমস্ত মৌলালির রাস্তা হাজার হাজার মানুষ বন্ধ করে দিয়েছে। মজার ব্যাপার হচ্ছে, নির্দিষ্ট কতগুলো রাস্তা ওয়ান ওয়ে করে দেওয়া হয়েছে, কিন্তু সেগুলো ভালো মত ইমপ্লিমেন্ট করা হচ্ছে না। মৌলালি ক্রসিং-এ পুলিশ প্রায়ই বে-আইনীভাবে ট্রাকের কাছ থেকে পয়সা নেয় এবং সেই পয়সা নিতে গিয়ে তারা তাদের কর্তব্য করছে না এবং আজকের মত দূর্ঘটনা ঘটছে। যদি এই ব্যাপারটার প্রতি পরিবহণ মন্ত্রী নজর না দেন

তাহলে কলকাতায় বাস করা অসহ্য হয়ে উঠবে এবং আজকের ঘটনা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতায় কয়েকটি ভালো হাসপাতাল আছে, তার মধ্যে পি. জি. হাসপাতাল যেমন আছে, তেমনি অন্যান্য হাসপাতালও আছে। তবে সব বড় বড় হাসপাতালগুলিতেই চিকিৎসা পরিসেবার ভালো ব্যবস্থা নেই। কলকাতায় রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান একটা পরিস্কার পরিচ্ছন্ন হাসপাতাল এবং সেখানে চিকিৎসা পরিসেবারও ভালো ব্যবস্থা আছে। এই হাসপাতালটি সম্বন্ধে এক বছর আগে যখন গণ্ডোগোল হয়েছিল তখন আমি বলেছিলাম। এখন আবার এই হাসপাতালটি বন্ধ হবার মুখে। সেখানে ৪০০-৫০০ বেড রয়েছে এবং আউটডোরেও তারা অনেক পেশেন্ট দেখে থাকে। এই হাসপাতালের সুনাম অছে। যেহেতু মহারাজরা তত্ত্বাবধান করেন সেজন্য হাসপাতালটি পরিস্কার পরিচ্ছন্ন, চিকিৎসা ব্যবস্থাও অনেক উন্নত। আমি ব্যক্তিগতভাবে যেহেতু রামকৃষ্ণ মঠের সংগে জড়িত আছি সুতরাং আমার ওখানে যাবার সুযোগ আছে এবং আমাদের মুখ্যমন্ত্রীও বেলুড় রামকৃষ্ণ মিশনে যান। তিনি জানেন যে এঁরা অনেক ভাল কাজ করেন। কিন্তু ইউনিয়ন গণ্ডোগোল করার জন্য ঐ হাসপাতালটি বন্ধ হয়ে গেছে, ৪/৫ শো রোগীর চিকিৎসা হচ্ছে না। গত বছর যখন বন্ধ হল তখন আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। তাদের যে ট্রেড ইউনিয়ন আছে মুখ্যমন্ত্রী তাদের ডেকেছিলেন এবং কথা বলেছিলেন। আজকে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব রামকৃষ্ণ মিশনের মত যেসব সেবা প্রতিষ্ঠান, স্কুল, কলেজ আছে, পুরুলিয়া রামকৃষ্ণ মিশন ভাল রেজাল্ট করে, তাদের প্রোটেকশান দেবার জন্য ট্রেড ইউনিয়ন মুভমেন্ট যাতে বন্ধ করা যায় তারজন্য তিনি হাউসে একটা বিল আনুন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** মাননীয় স্পীকার, স্যার, আপনি নিশ্চয়ই দেখেছেন যে গতকাল সংসদে নতুন শিল্প সংক্রান্ত নীতি কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন। এই নিয়ে আমাদের মধ্যে বিতর্ক থাকতে পারে এটা ভাল না খারাপ, কিন্তু বিতর্কের উর্দ্ধে দাঁড়িয়ে একটা কথা বলা যায় উনিশ শো পঞ্চাশ দশকে দাঁড়িয়ে যে স্বপ্ন দেখিয়ে ছিলেন জহরলাল নেহেরু এবং দেশের নেতারা সেই স্বপ্নের গতকাল অপমৃত্যু ঘটেছে। যে পাবলিক সেক্টরের উপর দাঁড়িয়ে দেশের অর্থনীতির ভিত্তি তৈরী করার কথা আমাদের দেশের নেতারা স্বাধীন দেশে শুনিয়ে ছিলেন সেটার কালকে অপমৃত্যু ঘটেছে। তাই আজকে আমাদের এদিক থেকে শোক পালন করা উচিত, কারণ, ৪০ বছরের একটা স্বপ্ন গতকাল শেষ হয়ে গেছে। দুর্ভাগ্য এইজন্য যে ইরাককে অমেরিকার কাছে আত্মসমর্পণ করতে হয়, সেখানে রক্ত ঝরে, গোটা পৃথিবীর মানুষ সেই রক্ত দেখতে পান কিন্তু আমেরিকার চাপের সামনে আমরা গতকাল নিহত হলাম, অর্থনৈতিক সার্বভৌমত্ব গতকাল শহীদ হল, এর জন্য রক্তপাত ঘটেনি, তাই গোটা পৃথিবীর দৃষ্টি কেউ আকর্ষণ করেনি। আমাদের দুর্ভাগ্য কংগ্রেসের লিস্টে প্রথম নাম জহরলাল নেহেরুর, তাঁর জন্য সর্বদলীয় ভিত্তিতে শোক পালন করা উচিত।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে। আমাদের এখানে যেমন খরা চলছে তেমনি উত্তরবঙ্গে প্রচন্ড বর্ষা চলছে, সেই বর্ষায় গোটা উত্তর বাংলা ভাসছে। সম্প্রতি কুমার গ্রাম দুয়ার ব্লকে এত বেশী বৃষ্টি হয়েছে যে সঙ্কোশ, গদাধর প্রভৃতি নদীতে রেড সিগন্যাল দেওয়া হয়েছে, সেখানে বোল্ডার জমে গেছে, কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরের জন্য সেখান থেকে বোল্ডার কালেকশান করা যাচ্ছে না এবং রিভার ইরোশান হচ্ছে, নদীর বাঁধ ভেঙ্গে গেছে, নদী নতুন জায়গায় চলে যাচ্ছে। সেই অবস্থায় বোল্ডার সংগ্রহ করার ছাড়পত্র যাতে কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তর দেন তারজন্য ব্যবস্থা নেওয়ার জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এবং সেই বোল্ডার সংগ্রহ করে নদী বাঁধগুলি নির্মাণ করারও অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল একটা ভুল তথ্য এই সভায় পরিবেশন করা হয়েছে। মুর্শিদাবাদে বাগানে যে গুলি চালিয়েছিল তার থেকে যে লোকটি মারা গিয়েছিল মুকুল চক্রবর্তী তার নাম,

কংগ্রেসের তরফ থেকে দাবি করা হয়েছে সে নাকি কংগ্রেসের লোক। সে কংগ্রেসের লোক নন, সে বামফ্রন্টের লোক। ঘটনা ঘটেছে ভোটের দিন কংগ্রেসী কিছু মস্তান, গুন্ডা নিয়ে আবদুস সামাদ, তমারুল বুথ দখল করার চেষ্টা করে। পুলিশ বাধা দিলে পুলিশের সংগে সংঘর্ষ বাধে। তখন তারা পুলিশের উপর চড়াও হয় এবং একজন পুলিশ কনস্টেবলের বন্দুক কেড়ে নিয়ে পুলিশকে মারধোর করে।

[2.10 - 2.20 p.m.]

সেখানে এস. আই. এর উপর চড়াও হয়ে মারধোর করতে যায়। সেই অবস্থায় বাধ্য হয়ে পুলিশকে গুলি করতে হয়েছে। সেখানে দাঁড়িয়ে থাকা নিরীহ বামফ্রন্টের সমর্থক একটি মানুষ গুলিতে নিহত হল। আর সব চেয়ে বড় আর্শ্চয্যর বিষয় হল এই, যেসব বদমাস, গুন্ডাদের এ্যারেষ্ট করা হল তার পরের দিনই তাদের কোর্ট থেকে জামিনে খালাস করে নিয়ে আসা হল। তাদেরকে ছাড়িয়ে নিয়ে আসার জন্য কংগ্রেসের তাগিদ এস. ডি. জে. এম. র কাছে সুপারিশ গেল। স্যার, নন-বেলেবল্ চার্য থাকা সত্ত্বেও জামিন দেওয়া হল। আমার অনুরোধ সেই সব নথীপত্র নিয়ে এসে পরীক্ষা করে দেখা দরকার যে, এটা জামিন হওয়ার যোগ্য কিনা।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** স্যার, এতদিন আমরা হুগলীর দ্বিতীয় অদৃশ্য সেতুর বর্ণনা করে এসেছি। আমরা চিরকাল দেখে আসছি এর কাজ অদৃশ্যই থেকে গেছে। এবারে স্যার, মনে হচ্ছে দৃশ্যমান হতে চলেছে। কারণ, কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং হুগলী সেতুর জন্য ২৪ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন, যা গত বছরের থেকে ২ কোটি বেশি। আমরা তাই কামনা করব এই অদৃশ্য সেতু দৃশ্যমান হোক এবং এই অদৃশ্য সেতুকে দৃশ্যমান করে তুলতে রাজ্য সরকার আরো অধিকতর তৎপর হোন। এই সেতুর প্রয়োজনীয় কাজের কথা কেন্দ্রীয় অর্থমন্ত্রী বিশেষ ভাবে উল্লেখ করেছেন। কেন্দ্রীয় সরকারের এই সম্মতি রাজ্যসবকার যথাযথ গুরুত্ব দিয়ে দক্ষতা, যোগ্যতার সাথে ৩১ শে ডিসেম্বরের মধ্যে শেষ করার যে সময় সীমা বেঁধে দেওয়া হয়েছে, তা করতে সক্ষম হোন, আমরা এই কামনাই করব এবং আশা করছি এই অদৃশ্য সেতু এবার দৃশ্য হোক।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ কলকাতার রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান সত্যিই একটি ঐতিহ্যমণ্ডিত সেবা প্রতিষ্ঠান, এটা সকলেই একবাক্যে স্বীকার করবেন। ৫৫০ বেডের এই সেবাপ্রতিষ্ঠানটির সেবায় পশ্চিমবাংলার মানুষ খুবই উপকৃত। কিন্তু বিগত ৫ই মে থেকে ২মাস যাবৎ এই চিকিৎসা কেন্দ্রটি বন্ধ হয়ে আছে। তার ফলে পশ্চিমবাংলার হাজার হাজার মানুষ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে এবং অন্য দিকে এই সংস্থার সঙ্গে যুক্ত ১৫০০ কর্মীর ভবিষ্যৎ জড়িত আছে। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে অবিলম্বে এই হাসপাতালটিকে খোলা প্রয়োজন। এই ব্যাপারে শ্রমদপ্তর এবং স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে বারে বারে বৈঠক করা হয়েছে। গত কাল আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি আমি আশা করি মুখ্যমন্ত্রী এই ব্যাপারে হস্তক্ষেপ করে আজই এই অচল অবস্থার অবসান ঘটাবেন।

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ে আজকে সভায় উল্লেখ করতে চাই, যেটা উল্লেখ না করলে পশ্চিমবাংলার জাগ্রত জনগন যে জনগন বামফ্রন্ট সরকারের অত্যন্ত প্রহরী হিসাবে সদা জাগ্রত আছে, তাদের প্রতি অবিচার করা হবে। গত ২৩ শে জুলাই বিপুল উৎসাহ উদ্দীপনার মধ্য দিয়ে অত্যন্ত সুশৃঙ্খল পরিবেশের মধ্য দিয়ে পশ্চিমবাংলায় মহরম উৎসব উদ্‌যাপিত হয়েছে আমরা সংবাদপত্রের মধ্য দিয়ে জানতে পারলাম গুজরাট, বিহারে এই মহরম উৎসবকে কেন্দ্র করে গুলি চালাতে হয়েছে এবং এই গুলি চালানোর ফলে ১২ জন মানুষ নিহত হয়েছে, তার মধ্যে ৩ জন মহিলা পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি গণতান্ত্রিক পরিবেশ কতটা সুরক্ষিত রয়েছে এই মহরম উৎসব পালনের মধ্য দিয়েই সেটা প্রমানিত হয়েছে এই ঘটনা যে একদিনে ঘটেছে তা নয় — বিগত ১৪ বছর ধরে বামফ্রন্ট

সরকার তৃণ মূলে যে গণতন্ত্রের প্রসার ঘটিয়ে চলেছে, তারই ফলে খেটে খাওয়া মানুষের মধ্যে একটা ঐক্যের সেতু রচিত হয়েছে এবং সমস্ত শ্রেণীর স্তরের মানুষের মধ্যে একটা শুভবুদ্ধি জাগ্রত করে রেখেছে — আপনার মাধ্যমে সেই জাগ্রত জনগণকে ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই বামফ্রন্ট সরকারের পুলিশ প্রশাসনকে, যারা এই মহরম উৎসব পালন করার ক্ষেত্রে যথাযোগ্য ভূমিকা পালন করেছেন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষনের উপর আলোচনায় বলতে উঠে আমি প্রথমেই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি। সঙ্গে সঙ্গে অমাদের আনা সমস্ত সংশোধনীকে সমর্থন করছি। স্যার, গত তিন দিন ধরে এই নিয়ে প্রায় ১২ ঘন্টা এই সভায় আলোচনা হচ্ছে। আমাদের দলের পক্ষ থেকে আমাদের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় থেকে শুরু করে আমাদের দলের বহু বক্তা রাজ্যপালের ভাষণের উপর বলেছেন। স্বভাবতঃই নতুন মৌলিক কথা আমার কিছু বলার নেই। স্যার, আমি বামফ্রন্ট সরকারের সদস্যদের বক্তৃতা শুনছিলাম, আমি ভাবছিলাম আমরা যে তথ্যগুলি দিয়েছি, সিদ্ধার্থবাবু যে তথ্যগুলি দিয়েছেন বামফ্রন্টের বক্তাদের বক্তৃতায় তার জবাব থাকবে। আমরা যেখানে যেখানে অর্থনৈতিক ক্ষেত্রে ব্যর্থতার কথা বলেছি সেই ব্যর্থতা কাটিয়ে উঠতে কি ব্যবস্থা নিচ্ছেন আমরা আশা করেছিলাম তারা তা বলবেন। যেখানে যেখানে আমাদের রাজ্য পিছিয়ে আছে আমরা সে কথা বলেছি। আমাদের রাজ্যকে এগিয়ে নিয়ে যাবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন আমরা আশা করেছিলাম তারা তা বলবেন। কিন্তু বামফ্রন্টের সদস্যরা হয়ত বা তাদের অভিজ্ঞতার অভাবেই যে বক্তৃতা দিলেন তা শুনে মনে হল সিদ্ধার্থবাবু বুঝি বা এখনও পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী রয়েছেন। কারণ সরকারী দলের সদস্যদের বক্তৃতা সেই ১৯৭২ থেকে ১৯৭৭ সাল জুড়েই ছিল। ১৪ বছর আগেকার কথা তারা তাদের বক্তৃতায় বললেন, কিন্তু গত ১৪ বছরে তারা কি করলেন এবং আগামী ৫ বছরে কি করবেন সেটা তারা বললেন না। এতে তাদের চিন্তাভাবনার দেউলেপনার প্রকাশ হয়ে পড়েছে। আমি স্যার বামফ্রন্টের সদস্যদের এই চূড়ান্ত দেউলেপনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এর পর আমি রাজ্যপালের ভাষণের এক একটি অনুচ্ছেদ ধরে ধরে বক্তব্য রাখছি। প্রথমেই আমি নিশ্চয় ধন্যবাদ জানাব কারন রাজ্যপাল মহাশয় উল্লেখ করেছেন রাজীবগান্ধীর খুব দঃখজনক হত্যাকাণ্ডের কথা। সেখানে তিনি বলেছেন, রাজীব গান্ধী মৃত্যু যারা দেশকে ভাগ করতে চায় তাদেরই ষড়যন্ত্র। স্যার, আমি আশা করেছিলাম যে বামফ্রন্টের সদস্যরা বলতে উঠে রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করে বলবেন যে রাজীব গান্ধী দেশকে এক রাখার জন্য লড়েছিলেন কাজেই তার বিরুদ্ধে মিথ্যা চোর অপবাদ দিয়ে আমরা ভুল করেছি, আমরা দুঃখিত, আমরা অন্যায় করেছি। কিন্তু এসব কথা একবারও বলার মতন সৎ সাহস তারা দেখান নি। আমরা বারবার বলেছি যে কংগ্রেস দেশকে এক রাখার জন্য লড়াই করে এসেছে। দেশকে এক রাখার জন্য ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী জীবন পর্য্যন্ত দিয়েছেন। অপরদিকে বামফ্রন্ট মুখে অনেক কথা বলেন, দেওয়ালে অনেক কথা লেখেন কিন্তু আপনারা জানেন যে দার্জিলিং আন্দোলনের সময় একজন বামফ্রন্টের শীর্ষ নেতাও দার্জিলিং যান নি। এদেশের সব কথা মুখে, আসল লড়াই তারা করেন না।

(গোলমাল)

রাজ্যপাল তার ভাষণের তৃতীয় অনুচ্ছেদে বলেছেন, "It is a matter of great satisfaction that the elections to the state Assembly and the Lok Sobha passed off generally peacefully."

[2.20 - 2.30 p.m.]

নির্বাচনের পরের দিনের একটা কাগজ আমার কাছে আছে। সেই কাগজে লিখেছে ফোর কিল্ড ইন স্প্যারেডিক ভায়োলেন্স ইন বেঙ্গল। এটা একটা ইংরাজী কাগজে আছে। আর একটা ইংরাজী কাগজে লিখছে রোভিং সি পি এম ক্যাডারস জ্যাম বুথ, এ্যাস্লট ভোটারস্। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে পিসফুলি, আর এই কাগজে ছবি দিয়ে বলছে বউবাজার কেন্দ্রে বোভিং সি পি এম ক্যাডারস জ্যাম বুথ, এ্যাসল্ট ভোটারস। এই হচ্ছে পিসফুলির চেহারা। ৪ জন মারা যাবে, সি পি এম ক্যাডাররা বুথ জ্যাম করবে, আর আমাদের বলতে হবে নির্বাচন খুবই শান্তিপুর্ণ হয়েছে। স্যার, এটা স্বীকার করবো যে আমার নিজের অভিজ্ঞতায় দেখেছি যে আমার নির্বাচনী কেন্দ্রে কোন গোলমাল হয়নি। সি পি এম ইচ্ছা করলে করতে পারতেন কিন্তু হয়ত পারবেন না বলে করেন নি। স্যার, আমার এই নির্বাচন সম্পর্কে যে অভিজ্ঞতা হয়নি সেটা সঞ্চয় করার জন্য হাবড়ায় যখন ৩৪ নং বুথে রিপোল হল আমি সেখানে কাজ করতে গিয়েছিলাম। আমি সি পি এম এর ওখানকার সেই ভদ্রলোককে চিনি না। লগন দেও না কি যেন নাম তার, আমি তাকে চিনি না। আমি এই রকম নির্বাচন জীবনে দেখিনি। স্যার, আমার অভিজ্ঞতা ভয়ঙ্কর। আমি নির্বাচনের আগের দিন থেকে সেখানে বাড়ী বাড়ী স্লিপ বিতরণ করতে গেছি। ভোটাররা আমাকে জিজ্ঞাসা করেছেন, আপনি স্লিপ তো দিচ্ছেন, কিন্তু আমরা ভোট দিতে পারবো তো। যখন স্লিপ বিতরণ করে আমি বেরিয়ে আসছি তখন ২ জন গুন্ডা — এক জনের নাম কৃষণ সিং, আর একজন ঐ রকম কোন সিং হবে — হাওড়ার অবনী দত্ত রোডে আমি নাম করে বলছি, তারা হচ্ছেন প্রোমোটার, তারা বললেন আমরা সি পি এম নয়, আমরা প্রোমোটার, আমাদের গুন্ডামী করতে হয় কারণ আমাদের কর্পোরেশনের কাজ করতে হয়, কর্পোরেশনের মেয়র বলে দিয়েছেন যে তোমরা ওয়ান ডে গেম খেলবে যাতে কোন লোক ভোট না দিতে পারে। আমি চোখের সামনে দেখেছি এই রকম গনতন্ত্রের বলাৎকার। আমি যা উত্তর হাওড়ায় দেখেছি তা এর আগে কোনদিন দেখিনি। সকাল থেকে ভোটাররা লাইন দিয়ে থাকলে, কাউকে ভোট দিতে দেওয়া হলনা, ভিতরে ঢুকে ১৫/২০ জন গুন্ডা বিধায়কের সঙ্গে ঘুরে ঘুরে ভোট দিল। স্যার, রেজাল্ট কি হয়েছে? পার্সেন্টেজ অব পুলিং কি ? সেদিন সিদ্ধার্থবাবু সেকথা বলেছেন। এক একটা বুথে ডিফারেন্স হয়েছে কত ? আমি হাওড়া দিয়ে শুরু করছি। এক নং বুথে সি পি এম পেয়েছে ৪৫৬। ভোট পুল্ড ৫৬৬, কংগ্রেস পেয়েছে ১১০। ২নং বুথে সি পি এম পেয়েছে ৬৮১, আর কংগ্রেস পেয়েছে ১৫। একটা বুথে ৬৬৬ ভোটে জিতেছে। বালিতে কি রেজাল্ট হয়েছে সেটাও আপনাকে বলি। পতিতবাবু, আপনাদের লজ্জা করে না। বালিতে ৬৯ নং বুথে ৬৭৫ ভোটে আপনারা জিতেছেন, সেখানে কংগ্রেস নেই। ৭০ নং বুথে ১৩০ ভোটে জিতেছেন, সেখানে কংগ্রেস নেই। এইভাবে রিগিং করেছেন। ৮৩০ ভোটে জিতেছে। এটা ভোট হয়েছে? এই হচ্ছে রাজ্যপালের পিস্ফুল ভোট!

(গোলমাল)

(সরকার পক্ষের সদস্য এক সাথে উঠে কথা বলতে থাকেন।)

ঐ যে একজন মন্ত্রী ৬৭৫ ভোটে জিতলেন। একটা বুথে সি পি এম পেল ৯১২ টি ভোট আর কংগ্রেস পেল ৮২টি ভোট। আমি জানতে চাই কোথায় কোন্ ভোটে এরকম অবস্থা হয়?

(গোলমাল)

স্যার, মন্ত্রী উত্তেজিত হয়ে গেছেন। ঠাকুর ঘরে কে ? আমি তো কলা খাই নি। চোরের মায়ের বড় গলা। মন্ত্রী অন্তত উত্তেজিত হবেন না।

(হট্টোগোল)

(সরকার পক্ষের একাধিক সদস্য এক সাথে উঠে দাঁড়িয়ে কথা বলতে থাকেন)

স্যার, ঐ যে আর একজন দাঁড়িয়েছে ভোটের ডাকাত। উত্তর হাওড়ার চার নং বুথে —

(হট্টোগোল)

স্যার, আমি বলছিলাম হাওড়ার তিন নং বুথে সি পি এম ৬৪৯ টি ভোট পেয়েছে, আর কংগ্রেস পেয়েছে ৮৭টি ভোট। আর একটা বুথে সি পি এম ৭৩৬ টি ভোট পেয়েছে, আর কংগ্রেস ১৩ ! কি নির্লজ্জ রিগিং হয়েছে দেখুন ! গুণ্ডারা পুলিশের সামনে রিগিং করেছে, আমি নিজের চোখে দেখেছি।

(গোলমাল)

ওঁরা উত্তেজিত হচ্ছে, কারণ ওঁদের গায়ে লাগছে। আমি সে সমস্ত গুন্ডাদের নাম পর্যন্ত এখানে করে দিতে পারি। অবনী দত্ত লেনে আমার চোখের সামনে ঐ সমস্ত জিনিষ হয়েছে। আমি দায়িত্ব নিয়ে নাম করে বলতে পারি। আমি একটা চ্যালেঞ্জ দিচ্ছি, আমি চারটে রাস্তার নাম বলব, যে কোন ইন্ডিপেনডেন্ট লোক বাড়ি বাড়ি গিয়ে ভোটারদের জিজ্ঞাসা করতে পারেন যে, তাঁরা ভোট দিতে পেরেছেন কিনা? তাঁরা বলবেন, "আমরা ভোট দিতে গিয়েছি, কিন্তু ভোট দিতে দেয় নি।" ওঁদের গুন্ডারা ভোট দিতে দেয় নি। সুব্রতবাবু গিয়েছিলেন, ওঁকে জিজ্ঞাসা করুন, গুন্ডারা ওঁকে এনকোয়ারী পর্যন্ত করতে দেয়নি। এই হলো পিসফুল ভোটের নিদর্শন। স্যার, এবারে আমি ভোটের আর একটা প্রসঙ্গের কথা বলি। আমি যে কেন্দ্র থেকে ১৬০০০ ভোটে জিতেছি সেই কেন্দ্রে প্রায় সাড়ে পাঁচ হাজার পুলিশ ভোট আছে, যারা পোষ্টাল ব্যালটে ভোট দেয়। স্যার, আমার কেন্দ্রের ১৩০ টা বুথের মধ্যে ১২৬ টা বুথেই আমি জিতেছি, সেগুলির কোন একটা বুথে-ও সি পি এম বেশী ভোট পায়নি। আর পুলিশ-এর পোষ্টাল ভোটের রেজাল্ট কি হ'ল জানেন? পুলিশের ভোট সি পি এম পেয়েছে ৩০০০, আব আমি পেয়েছি মাত্র ৮০০। যেখানে আমি ১৩০ টার মধ্যে ১২৬ টা বুথে জিতলাম, সেখানে পুলিশ ভোটের মাত্র ৩০% ভোট পেলাম, আর সিপিএম ৭০% পেল। কি অবস্থা! আসলে পুলিশের পোষ্টাল ব্যালটের মাধ্যমে ভোট দিতে দেওয়া হয়নি। পুলিশ এ্যাসোসিয়েশন, নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশন তাদের ভোট দিতে দেয় নি, জোর করে তারা ব্যালট তুলে নিয়েছে। তারা ব্যালট চুরি করেছে। প্রত্যেকটা জেলা শহরে ব্যালট ছিন্তাই করে ভোট ছিন্তাই করা হয়েছে। এই ভোট ছিন্তাই বন্ধ না হলে কোন জেলা শহরেই আমাদের জেতা মুশকিল। এরা হচ্ছে, ভোট চোরের দল। অথচ রাজ্যপাল এখানে বললেন, নির্বাচন হয়েছে পিসফুলি, জ্যোতিবাবু জিতেছেন। এটা আমাদের বিশ্বাস করতে হবে?

(গোলমাল)

স্যার, অমি এখন ভোট চুরির কথা ছেড়ে দিচ্ছি। অন্য অনেক পয়েন্ট আছে, সেসব বলছি। স্যার, রাজ্যপাল বলছেন, 'লেফটফ্রন্ট হ্যাজ বিন ইলেকটেড টু পাওয়ার ফর দি ফোর্থ টার্ম।' নিশ্চই জিতেছে, সংবিধান অনুযায়ী জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হয়েছেন। হ্যাঁ, আপনারা বলতে পারেন, — আমরা ভোট চুরি করেছি, বেশ করেছি, আমরা নির্বাচনে জিতেছি। হ্যাঁ, আপনারা ভোট চুরি করে জিতেছেন, আপনাদের মুখ্যমন্ত্রী, আপনারা সবাই। এতে আমাদের কিছু করার নেই। কিন্তু স্যার, রাজ্যপালের বক্তব্যে আমাদের কিছু আপত্তি আছে।

[2.30 - 2.40 p.m.]

আমার রাজ্যপালের বক্তৃতায় আপত্তি আছে। Left Front has not come to power specially C.P.M. has come to power. লেফ্টফ্রন্ট উঠে গেছে। লেফটফ্রন্ট সি পি এম হচ্ছে জমিদার আর বাদবাকি সব চৌকিদার। (দেখিয়ে) এরা জমিদার আর ওরা চৌকিদার, বাইরে বসে থাকেন। আপনি দেখুন, this election has established hegemany of Jyoti Basu as the supreme dictator of Bengal. কেন, এই যে মন্ত্রীসভা দেখবেন, যারা জ্যোতিবাবুর বিরোধিতা

করেছে তাদের একজনও মন্ত্রীসভায় জায়গা পায়নি। আর. এস. পি কে আগে ওয়ার্নিং দিয়েছিল, তবু ও বিরোধিতা করেছিল, যতীনবাবু আউট। কমলবাবুও একটু বিরোধিতা করতেন, সেই কমলবাবুকে মন্ত্রী হতে দেওয়া হল না। ভক্তি ভূষন মন্ডল মহাশয় এখানে বসে আছেন। উনি সি. পি. এমের সমালোচনা করতেন, সেইজন্য ওঁকে মন্ত্রী করা হয়নি। সি. পি. আইয়ের কামাখ্যানন্দন দাসমহাপাত্র, উনি ভাল লোক, ওনাকে সরিয়ে দিয়ে ওমর আলি কে মন্ত্রী করা হল। এমন কি যিনি বয়স্ক ব্যক্তি, কামাখ্যা ঘোষ, উনি মন্ত্রী হতে চেয়েছেন, তবুও ওঁকে মন্ত্রী করা যাবে না। তার মানে হচ্ছে হয় জ্যোতিবাবুর বশ্যতা স্বীকার করো, তা না হলে মন্ত্রী করা হবে না। এটা হচ্ছে সি পি এমের মন্ত্রীসভা, সি পি এম বলছে, আমরা জমিদার আর বাকি সব চৌকিদার। এই হচ্ছে ম্যাসেজ ওরা পাঠিয়েছেন। তাই বলছি, লেফটফ্রন্ট নয়, সি পি এমই ক্ষমতায় এসেছেন। এবার পরের পয়েন্টে আসি। আপনার মনে আছে এই হাউসে বিনয়েব সঙ্গে আমি মুখ্যমন্ত্রীর ব্যাপারে একাধিকবার দূর্নীতি, কেলেঙ্কারীব অভিযোগ এনেছিলাম। আমি রিপিট করবো না, বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারী নিয়ে আলোচনা করেছিলাম, আপনার মনে আছে এই হাউসে আমরা ট্রাম কেলেঙ্কারী নিয়ে আলোচনা করেছিলাম, আপনার মনে আছে এই হাউসে আলিপুর ট্রেজারী কেলেঙ্কারী নিয়ে আলোচনা করেছিলাম, আপনাব মনে আছে এই হাউসে আমরা রডন স্কোয়ার কেলেঙ্কারী নিয়ে আলোচনা করেছিলাম, আপনার মনে আছে এই হাউসে সুব্রত মুখার্জী গ্যাস টারবাইন কেলেঙ্কারী নিয়ে প্রসঙ্গ তুলেছিল। আপনার মনে আছে এই হাউসে কলকাতার বস্তুল বাড়ি কেলেঙ্কারী নিয়ে আমরা তুলেছিলাম। আপনার মনে আছে এই হাউসে মেয়রেব বিরুদ্ধে যে অভিযোগ — সি পি এমের একজন নেতাব — আমরা তুলেছিলাম। আপনার মনে আছে, এই হাউসে নিউমার্কেট কেলেঙ্কাবী নিয়ে তুলেছিলাম। তবে হ্যাঁ, এখন আপনারা নিশ্চয়ই বলতে পারেন, এই কেলেঙ্কারী গুলি করেছি, বেশ করেছি। জনগন অমাদের চতুর্থবার ক্ষমতায় পাঠিয়েছেন, যদি কেলেঙ্কারী করি অন্যায় কিছু নেই। এটা আপনারা বলতে পারেন। আমি শুনেছি, জ্যোতিবাবু যেদিন নতুন মুখ্যমন্ত্রী হলেন সেদিন কিছু কিছু সি পি এমের তরুণ নেতা প্রশ্ন তুলেছেন। কিন্তু নোটিশ হ্যাজ বিন সার্ভড। কি নোটিশ দেওয়া হয়েছে? প্রথমদিন শপথ গ্রহণের পর মুখ্যমন্ত্রীর ঘরে তাঁর স্ত্রী, পুত্র, ছেলেব বউ, নাতনিদের নিয়ে ছবি তুললেন। সেখানে মুখ্যমন্ত্রীর স্ত্রী বললেন "উনি ভয়ানক ভুলে যান, আমাকে মনে করিয়ে দিতে হয়"। নোটিশটার কারণটি কি ? কারণটি হচ্ছে, ওকেও মানতে হবে এবং ওঁর পরিবারকেও মানতে হবে। না মানলে, যতীন বাবু, ভক্তিবাবু, এবং কমল গুহ মহাশয়ের মতন অবস্থা হবে। নেক্সট ওঁরা বলেছেন, ওঁরা খুব সিরিয়াস, খুবই চিন্তিত , "We have noticerd fundamentalist tendencies raising these ugly head at times. ঠিকই তো বিহারের লাল্লু যাদব — অমার সঙ্গে লোকসভায় ছিলেন। তাঁর তখন ওতো বাচ্চাকাচ্চা ছিল না। এখন তাঁর ৯ টি ছেলেমেয়ে হয়েছে, ফ্যামিলি প্ল্যানিং করেননি। সেই লাল্লু যাদব যে সাহস দেখিয়েছেন কমিউন্যালিজমের বিরুদ্ধে, আমাদের চতুর্থবার মুখ্যমন্ত্রী হয়েও জ্যোতিবাবু সেই সাহস দেখাতে পারেন নি। বাপের ব্যাটা লাল্লু। বাপের ব্যাটা লাল্লু প্রসাদ। আপনারা তো আদবানীর রথ নিয়ে যেতে দিয়েছিলেন, বলেছিলেন গ্রেপতাব করব। কোথায় গিয়েছিল সাম্প্রদায়িকতা বিরোধী কথা? কেন লড়া হল না? লাল্লুর যা সাহস আছে মাননীয় জ্যোতি বাবুর তা নেই, এটা আপনাদের মনে রাখতে হবে। আদবানীকে গ্রেপ্তারের কথা একজনও তো বললেন না। এখন বলছেন যে, অপনারা বলবেন — ভাল। আগে বন্ধুরা বলেছেন যে দুই থেকে বি.জে.পি. ৮৬ তো পৌছেছে আপনাদের সঙ্গে হাত এবং গলা মিলিয়ে। আপনাদের প্রতিশ্রুতি মূলক কনট্রিবিউসন টু দি পলিশি অফ ওয়েষ্ট বেঙ্গল আমাদের নেতা উল্লেখ করেছেন — ১.৫ পারসেন্ট ১৯৮৯ সালে .৫ পারসেন্ট ১৯৮৭ তে, এখন সেখানে বি. জে. পি কে ১১.৭ পারসেন্টে নিয়ে গেছেন। ফান্ডামেন্টালিষ্টের বিরুদ্ধে লড়াই, পালটা লড়াই ? আপনারা বলবেন, কেন, অমার সঙ্গে লেফ্‌ফ্রন্টের নেতার সঙ্গে দূরদর্শনে যে কথা হয়েছিল, তিনি বলেছিলেন, কেন অমাদের ভোট কমেছে, আপনাদের ভোট কমেছে। আপনারা এই প্রথম সবাই মিলে লেফটফ্রন্ট ৫১ থেকে কমে ৪৮ পারসেন্ট পেয়েছেন। আমাদের ভোট গুরুতর ভাবে কমেছে সেটা বিজেপি

পেয়েছে। আপনারা রামলীলা পূজার অনুমতি দিয়ে লড়াইকে জিতিয়ে দিয়েছেন। রাজনৈতিক ফায়দায় আমাদের ভোট ৭.১ পারসেন্ট কমেছে। মাননীয় সিদ্ধার্থবাবু বলেছেন যে এই কটা ভোট আমরা বেশী পেতে পারতাম। স্যার, এবার আপনি বলুন — আজকে মাননীয় মুখ্যমন্ত্রী শেষকালে বক্তৃতা দেবেন, পুরো সময়টা উনি হাউসে থাকেন না, আমরা ক্রিটিসাইজ করি তারপর মাননীয় স্পীকার স্যার বলেছেন যে, মাননীয় মুখ্যমন্ত্রীর অনেক কাজ থাকে, হাউসে আসার সময় নেই — তা উনি ঘরে বসেই শুনুন, তাঁকে এই হাউসে বলতে হবে ভারতবর্ষে সাম্প্রদায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে লড়াইয়ে প্রধান শক্তি তিনি কাকে মনে করেন, কংগ্রেসের সঙ্গে লড়াইয়ে রাজী আছেন কিনা। কার বিরুদ্ধে লড়াই? কংগ্রেসের সঙ্গে না বি. জে. পি.র সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী তা বলুন। ফাণ্ডামেন্টালাইজমের বিরুদ্ধে বক্তব্য গভর্ণরের স্পীচে বললে হবে না। দ্বিতীয় প্রশ্ন খুবই গুরুত্বপূর্ণ, মহামান্য গভর্ণর তাঁর স্পীচে বলেছেন the need of the hour is stability and the strength to deal with our problems firmly, fairly and openly. মানে, স্থায়িত্ব বা স্থিতিশীলতা, যা নিয়ে সারা দেশে তথা কেন্দ্রীয় সরকারের এই চিন্তা রয়েছে। অজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে হবে — তাঁরা গভর্ণমেন্টে আছেন — আমাদের তিনি মনে করেন কিনা, কংগ্রেস ছাড়া আর কেউ স্থায়িত্ব দিতে পারে। যদি তাই হয় তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী বরাবর এমন স্থায়িত্ব দিতে কংগ্রেস সরকারকে সমর্থন করবেন কিনা তা হাউসে বলতে হবে। স্যার, আমি মহামান্য গভর্ণরের বক্তব্য পড়ে খুশী হয়েছি। সি পি এম লাইন পাল্টাচ্ছে, কংগ্রেস না কি এসেছে তাই ওদের লাইন পাল্টাবে। আগে তো কেন্দ্রের সংগে সংঘর্ষের কথা বলা হোতো। এবারে মহামান্য গভর্ণরের ইনডিকেশনে লাইন পাল্টেছে। We rather believe that there should be a competition and co-operation in better performance and better service to the people for whom and whom only the centre and the state are then to function. এই তো আমরা আপনাদের বলেছি। অপনারা বরাবর বলেছেন কেন্দ্রের সঙ্গে সংঘর্ষ, কেন্দ্রের বিরুদ্ধে বাংলা বন্ধ — এটা রাস্তা হয়। কেন্দ্রের সঙ্গে সহযোগিতা করার চেষ্টা করুন। আমরা খুশী গভর্ণরের কথায় আপনারা লাইন পাল্টাবেন। তামিলনাড়ুর কংগ্রেসে একটা লাইন দিতে পাবে। তারপর আমি মূল কথায় যেটা বলতে চাই তা হল মাননীয় জ্যোতি বাবু চারবার মুখ্যমন্ত্রী হয়েছেন। এবারে তিনি একটা এয়ার বাস ক্যাবিনেট তৈরী করেছেন এই সব অনেক নাবালকদের জন্য, এটা ভাল কথা।

[2.40 - 2.50 p.m.]

কিন্তু ১৪ বছর পর মুখ্যমন্ত্রী কোন পশ্চিমবঙ্গ আমাদের সামনে রেখেছেন? আবার জীতে এসেছেন, ভাল কথা। পরিবার নিয়ে ঢুকেছেন, হ্যালিকপ্টারে চড়ছেন, কিন্তু কোন পশ্চিমবঙ্গ মানুষের জন্য রেখে গেলেন সেটা ভাবতে হবে। এই প্রসঙ্গে অমি দু'একটি কথা বলতে চাইছি।..... (গোলমাল)..... তার আগে ঐ বজবজের ** ( শ্রী দীপক মুখার্জীরর প্রতি ইঙ্গিত করে) চুপ করতে বলুন। সবে তো এসেছেন উনি।.... (গোলমাল)....

(ভয়েজেস ফ্রম দি ট্রেজারী বেঞ্চেস ঃ স্যার, উনি গুণ্ডা বলছেন। এটাতো আনপর্লামেন্টারী ওয়ার্ড। এটা বাদ দিতে বলুন।)

**মিঃ স্পীকার ঃ** 'গুণ্ডা' শব্দ বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার বাবা বলেছিলেন কানাকে কানা বলিও না, কিন্তু কালাকে কালা বলিও। এবারে পশ্চিমবঙ্গের বাস্তব চিত্র যেটা সেটা একটু বলি। ওরা ১৯৭২ থেকে ১৯৭৭ এর কথা বলেন! আমার কাছে খুনের হিসাব আছে।. পশ্চিমবঙ্গে জিনিসপত্রের দাম বেড়েছে ঠিকই, কিন্তু কমেছে জীবনের দাম।

[Expunged as order by the chair]

আমাদের আমলে ১৯৭২ থেকে ১৯৭৭ পর্য্যন্ত কোন বছরই খুনের সংখ্যা এক হাজারের বেশী হয়নি। ১৯৭২ সালে খুন হয়েছিল ৮৪০, ১৯৭৩ সালে ৯৫৯, ১৯৭৪ সালে ৮৯২, ১৯৭৫ সালে ৭৮৬ এবং ১৯৭৬ সালে ৮২৮। সবটা মিলিয়ে ৪ হাজারের মত খুন হয়েছিল। সে জায়গায় আপনাদের আমলে ১৯৮৩ সালে খুন হয়েছে ১৩২৭, ১৯৮৪ সালে ১৪৩৮, ১৯৮৫ সালে ১৩৯৭, ১৯৮৬ সালে ১৩৭২, ১৯৮৭ সালে ১৪৭৮ এবং ১৯৮৮ সালে ১৪৫৬। কাজেই দেখা যাচ্ছে, আমাদের সময় বছরে খুনের গড় ছিল ৮০০, কিন্তু আপনাদের সময় সেটা ১৪০০। আবার বলছেন, ১৯৭২ থেকে ১৯৭৭ অন্ধকারের রাজত্ব!

এতক্ষণ রাজনীতির কথাবর্তা অনেক হল। এবারে আপনাদের অন্য দু-একটি কথা বলি। এসব কথা আপনারা জানেন না, কারণ আপনাদের ক্লাশ তো ঠিকমত হচ্ছে না। কিন্তু আপনাদের এটা জানা দরকার। আজকে পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী দাবী করে থাকেন যে, এই রাজ্য নাকি অনেক দিক থেকে এগিয়েছে। আমার কাছে গভর্ণরের একটি বক্তৃতার বই আছে। কিন্তু গভর্ণর তো বেচারা, যা খুশী বলাচ্ছেন তাঁকে দিয়ে। যেমন বলিয়েছেন লিটারেসী সম্বন্ধে। আমি উদাহরণ দিয়ে বলছি যে, পশ্চিমবঙ্গে লিটারেসী কি রকম এগিয়েছে। বেচারা রাজ্যপালকে গিয়ে বলান হল — বর্ধমান অ্যাণ্ড মিদনাপুর হ্যাভ কমপ্লিটেড দি ফার্স্ট অফ দি প্রোগ্রাম সাকসেসফুলি এ্যাণ্ড আর গোয়িং ইন ফর পোস্ট লিটারেসী প্রোগ্রাম। এখানে তমলুকের বিধায়ক আছেন। আমার কাছে খবর আছে, ঐ লিটারেসীর ক্ষেত্রে তমলুক মহকুমার ৫০ হাজার লার্নার ফার্স্ট বুক পর্যন্ত পায়নি। এই টোটাল লিটারেসি ব্যাপারটাই একটা ফ্রড। আমার কাছে ফিগার আছে। কাজেই কথা বিশ্বাস না হলে ভেরিফাই করুন, ইনডিপেনডেন্ট কমিশন বসান। আসলে মেদিনীপুর জেলার দেরিয়াচক, কাঁথি ৩ নং, হরেকৃষ্ণপুর, খড়গপুর গ্রামাঞ্চলের বেশিরভাগ জায়গায় ৭৫ পারসেন্ট ১৫ থেকে ৪৫ এজ গ্রুপের ইলিটারেসী কভার হয়নি। রাজ্যপালকে দিয়ে এ-ব্যাপারে ভুল তথ্য পড়িয়েছেন। বর্ধমানের রায়নার হরিহরপুরের এই পরীক্ষার খাতা লেখান হয় ক্লাশ সিক্স-এর ছাত্রী প্রার্থনা পানকে দিয়ে এবং এইভাবে সেখানকার শিক্ষার হার বলা হয়েছে। এ-সম্পর্কে তার বাবা আমাদের কাছে অভিযোগ করেছেন। আপনারা এই করেছেন! ক্ষমতা থাকলে আমার এগেনস্টে প্রিভিলেজ করবেন, নামও তো বলে দিয়েছি। স্যার, এবারে আমি আসছি, এই পশ্চিমবাঙলায় নাকি গরীব মানুষদের অবস্থা ভাল!

(গোলমাল)

জ্যোতিবাবুকে বলছি, উনি উত্তর দেবেন, আপনাদের উত্তর দিতে হবে না। আপনারা যদি এই ভাবে ঝামেলা করেন তাহলে জ্যোতিবাবু যখন বলবেন তখন তাঁকে বলতে দেবনা। এখানে নাকি দারিদ্র দূর হয়েছে। স্যার, percentage distribution of rural Households by the type of response whether member would set meals twice a day আমি সারা ভারতবর্ষের কথা বলছি, সারা ভারতবর্ষে কত জন? সারা ভারতবর্ষে মানুষ মিল টোয়াইসে ডে পায় ৮১.৯ পারসেন্ট লোক। পশ্চিমবাংলায় কত? সারা ভারতবর্ষে যখন ৮১.৯ পারসেন্ট তখন পশ্চিমবাংলায় মানুষ দুবেলা খেতে পায় তার এভারেজ হচ্ছে ৬০.৩১ পারসেন্ট। এই হচ্ছে নমুনা ওনারা গরীবের দুঃখ দুর করেছেন। এবার ধরুন পানীয় জলের ক্ষেত্রে পশ্চিমবাংলা কতটা এগিয়ে আছে। সারা ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবাংলার ১৬তম স্থানে অকুপাই করে আছে। গ্রামের মানুষের উন্নতি করেছেন আপনারা! এখানে কোন রকম কিছু হয় নি! পারসেন্টেজ ডিসট্রিবিউটিং অফ হাউসিং কালটিভেটরস্ পজেসিং মোর দ্যান টু হেক্টর কত জন আছে? পশ্চিমবাংলা হচ্ছে ৫.১৩ পারসেন্ট। এই ক্ষেত্রে অল ইন্ডিয়া এভারেজ হচ্ছে ১৭.০৬ পারসেন্ট। পশ্চিমবাংলায় আপনারা এই ল্যান্ড রিফর্মসের নাম করে মানুষকে ইমপোভারিশ করেছেন। সারা ভারতবর্ষে যেখানে ১৭ শতাংশ লোক ২ একর জমির মালিক সেখানে পশ্চিমবাংলায় ৫ শতাংশ লোক ২ একর জমির মালিক। আপনারা জমি বন্টন করেছেন কিন্তু আসলে কিছু হয়নি। আমি আরো ভাল ভাল স্যাটিষ্টিক্স আপনাদের দিই। এবারে আরো জরুরী স্যাটিস্টিক্স দিই। সিদ্ধার্থবাবু গত দিন ইনসট্রাকচারের

ব্যাপারে অনেক তথ্য দিয়েছেন, উনি যা বলছেন আমি তা রিপিট করবো না। কিন্তু সবথেকে ডিম্যাল ফেলিয়োর হচ্ছে বিদ্যুৎ দপ্তর। আমাদের বিদ্যুৎমন্ত্রী হাউস চলাকালীন বসে থাকেন আর বাইরে গিয়ে বক্তৃতা দিয়ে বলছেন টাটা, বিড়লা তুলে দেবেন। আপনি সাগরদীঘি টাটাকে দিয়ে দিতে চান ঠিক আছে, সেটা হাউসে বলুন। টাটাকে তুলে দিয়ে বাঁচার চেষ্টা করছেন। এবার আপনারা দেখুন একটা ইনটারেষ্টিং তথ্য দেব। পশ্চিমবাংলা এগিয়ে যাবে কি করে? এখানে বিদ্যুতের কি অবস্থা ! পার ক্যাপিটা কনজামশান অফ ইলেকট্রিসিটি পশ্চিমবাংলায় হচ্ছে ১৩৪ কিলো ওয়াট পার আওয়ার, সেখানে পাঞ্জাবে, যেখানে সিদ্ধার্থবাবু ছিলেন হচ্ছে ৫১৫.১৯ কিলোওয়াট পার আওয়ার, সেখানে গুজরাটে হচ্ছে ৩৭২. ৭৫ কিলোওয়াট পার আওয়ার, হরিয়ানায় হচ্ছে ৩০৬.১৭ কিলোওয়াট পার আওয়ার। মহারাষ্ট্রে হচ্ছে ৩৪৪ কিলোওয়াট পার আওয়ার। যেখানে পাঞ্জাবে ৫১৫ কিলোওয়াট পার আওয়ার সেখানে পশ্চিমবংলায় ১৩৪ কিলো ওয়াট পার আওয়ার। কি উন্নতি হবে? আরো ইলেকট্রিসিটির সব চেয়ে বড় ডিসম্যাল সেটা আপনারা জানেন না, সেটা আমি একটু জানিয়ে দিই।

[2.50 - 3.00 p.m.]

Progress of electification in villages latest report March, 1991. পশ্চিমবাংলার পারসেন্ট কি ? ৬৯ পারসেন্ট এখানে গ্রামে ইলেকট্রিফায়েড হয়েছে। এই তুলনায় কমপ্লিট ইলেকট্রিফিকেশান কারা করেছে? কর্ণাটক করেছে। কেরালা করেছে, আগে এখানে সি.পি.এম. ক্ষমতায় ছিল। মহারাষ্ট্র করেছে, পাঞ্জাব করেছে। টোট্যাল হরিয়ানা করেছে টোটাল ইলেকট্রিফিকেশান। আর পশ্চিমবাংলায় আপনারা গ্রামের উন্নতি করবেন? গ্রামে আপনারা ড্রিংকিং ওয়াটার দিচ্ছেন না। আপনারা গ্রামে মাত্র ৬৯ পারসেন্ট ইলেকট্রিফায়েড করেছেন। যেখানে সারা ভারতবর্ষে অন্যান্য রাজ্য করেছে। এই রকম টেরিবল ফেলিওর আর কোথাও দেখায় নি। কিন্তু এটাই সব নয়। আপনারা বলবেন ১৯৯৫ সালের মধ্যে বক্রেশ্বর, সাগরদিঘি করবেন। কিন্তু বক্রেশ্বর, সাগরদিঘি যদি না করতে পারেন তা হলে '৯৫ সালে ট্রিমেন্ডাস পাওয়ার ফেলিওর হবে। বক্রেশ্বরের আজ কি অবস্থা? রুশ থেকে লোন নিয়ে করবেন বলে আপনারা নাচছিলেন। আজকে সোভিয়েত ইউনিয়নের ঋণ দেবার ক্ষমতা আছে কি ? গর্বাচভ আজকে স্বয়ং বলেছেন জি-৭'এর প্রস্তাব মত মার্কেট ইকোনোমি করবেন। তাঁরই আজকে ঋণ চাই। বক্রশ্বের রক্ত দিয়ে, রুশদের সাহায্য নিয়ে করা যাবে না। অন্য কি ভাবে বক্রেশ্বর করা যায় তারজন্য রাস্তা বার করুন। অন্য কিছু করার থাকলে তা করার চেষ্টা করুন। তারপর ইলেকট্রিসিটির ব্যাপারে আরও একটু তথ্য দিই। আপনারা পশ্চিমবাংলাকে ব্যারেন ল্যান্ডে পরিণত করেছেন ১৯৮৭ সালের আগেই। ইলেকশানের সময়ে একটা শ্লোগান থাকে, '৮২ সালেও ছিল। সেবারে শ্লোগান ছিল রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। '৮৭ সালে আমরা দেখেছিলাম জ্যোতিবাবুর ছবিওয়ালা পোষ্টার। তাতে বলছেন, 'পশ্চিমবাংলাকে মরুভূমি হতে দিতে পারি না।' মরূভূমি না করার নমুনা কি ? রাজ্যে বিদ্যুৎ নেই, গ্রামে পানীয় জল নেই। এবারে আমি জেনারেশান এ্যান্ড সর্টফল অফ্ পাওয়ারের ব্যাপারে বলি। ওড়িষ্যা সার্প্লাস - পাওয়ার ১০.৬ পারসেন্ট সার্প্লাস। পশ্চিমবঙ্গে পাওয়ার সর্ট। মহারাষ্ট্রে ৪.৫ পারসেন্ট সার্প্লাস। কোন রাজ্যে না পাওয়ার সার্প্লাস না হলে আজকের দিনে বাঁচতে পারে না। কিন্তু পশ্চিমবঙ্গ হচ্ছে একটা পেরিনিয়ালি পাওয়ার ডেফিসিট ইকনমি রাজ্য। এই রাজ্যে আপনারা শিল্পোন্নয়নের কথা বলছেন! এটা কেউই বিশ্বাস করবে না। এটা হচ্ছে 'ইকনোমিক ট্রেন্ডাস্' কোয়ার্টারিলি রিভিউ, ফেডারেশন অব চেম্বার অব কমার্স এ্যান্ড ইন্ডাস্ট্রি বার করে। আপনারা এটা যোগাড করে একটু দেখুন। আপনারা পড়েন না, সুতরাং বুঝতে অসুবিধা হয় । পার্লামেন্টে কোয়েশ্চানশ্ এর সময়ে এটা বলা হয়েছে যে সেন্ট্রাল সাবসিডিতে — সেন্ট্রাল ইনভেষ্টমেন্ট সাবসিডি স্কীম তাতে কিরকম কাজ হয়েছে। আমরা এটাতে যদি একবার দেখি তাহলে দেখবো যে, সেন্ট্রাল ইনভেষ্টমেন্ট সাবসিডি স্কীমে অন্য রাজ্য গুলির সবার সুযোগ নিই। ইন্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট করেছে লাষ্ট ইয়ারে, উত্তরপ্রদেশে ১০৯

কোটি টাকা ১৯৮৯-৯০ সালে খরচ করেছে। তামিলনাড়ু খরচ করেছে ৭৫ কোটি টাকা। পাঞ্জাব খরচ করেছে ২৩ কোটি টাকা এবং রাজস্থান খরচ করেছে ৭০ কোটি টাকা। এটা হচ্ছে জানুয়ারী ১৯৯১ এর। ঐ সমস্ত রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ কি পরিমাণ খরচ করেছে। পশ্চিবঙ্গ খরচ করেছে ১৭ কোটি টাকা। উত্তর প্রদেশ যেখানে ১০৯ কোটি টাকা সেন্ট্রাল সাবসিডি পেয়েছে সেখানে লোনের বেলায়, ওয়ার্ল্ড ব্যাঙ্ক এ্যাসি,টান্ট প্রোজেক্ট গুলিতে এই রাজ্যের কী হরাইবল্ পারফরম্যান্স। আরও একটা কথা বলি, স্যার, আপনি দেখুন, এক্সপোর্ট প্রোসেসিং জোনের ক্ষেত্রে অন্য রাজ্যে কি রকম হয়েছে। কান্দালায় ৩৫০ কোটি টাকা, সান্তাক্রুজে ৩০০ কোটি আর ফলতায় হয়েছে মাত্র ২০ কোটি টাকা। আপনারা লড়বেন ইন্ডাস্ট্রিতে ? ১৮ টার মধ্যে ১৩ টি চলে গিয়েছে এখান থেকে। আপনারা বলছেন যে গ্রামে আপনারা উন্নয়ন করবেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাসিস্টান্ট প্রোজেক্টের মধ্যে মাইনর ইরিগেশান আছে। মাইনর ইরিগেশানের টাকা বছরের পর বছর ফেরৎ যাচ্ছে। অথচ প্রোজেক্টের মধ্যে মাইনর ইরিগেশনের টাকা আছে, সি. এম. ডি. এ. র টাকা আছে। সেই সব টাকা বছরের পর বছর ফেরত যাচ্ছে। শুধু তাই নয়, স্যার, আরো দু একটি ট্রেনিং কিপার আমি আপনাকে নিয়ে আমার বক্তব্য শেষ করবো। জ্যোতিবাবু এই পশ্চিমবঙ্গকে আজ কোথায় রেখেছেন তা স্টেট ওয়াইজ ডিস্ট্রিবিউশান অফ ফিক্সড় ক্যাপিটাল দেখলেই বোঝা যাবে। কোন রাজ্য কোথায় আছে এবং পশ্চিমবঙ্গের নম্বর কোথায় সেখানে ৬। সেখানে ১নং মহারাষ্ট্র দু নম্বরে উত্তরপ্রদেশ, তিন নম্বর মধ্যপ্রদেশ, ৫ নং তামিলনাড়ু, এবং ৬ নং পশ্চিমবঙ্গ। এখানেই দেখুন আপনারা কোথায় আছেন? এই যে স্টেট ওয়াইজ ডিস্ট্রিবিউশান অফ ফিক্সড় ক্যাপিটাল এটা খুব দরকারি বিষয় এবং এর থেকেই বোঝা যায় কে কত এগিয়ে আছে। এর থেকেই স্টেট ইনকাম কত হচ্ছে ধরা যাবে এবং এটা ইম্পর্টেন্ট ফিগার। পার ক্যাপিটা নেট ডোমেস্টিক প্রোডাক্ট এর লেটেস্ট যে ফিগার সেটা আমার কাছে আছে। এবং তাতে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে ৯। সেখানে উত্তরপ্রদেশে ২০, রাজস্থানে ২১ এবং পাঞ্জাবে ২২, এমন কি মহারাষ্ট্রে ১৮ আর পশ্চিমবঙ্গে সেখানে শুধু ৯। পার ক্যাপিটার উপরে যে যে নেট ডোমেস্টিক প্রোডাক্ট উৎপাদিত হয় তারই একটা হিসাব এখানে দেখানো হয়েছে। এটি একটা স্টেটের খুব ইন্টারেস্টিং বিষয়। এর যে ফ্যাক্টসগুলি সেগুলি খুব দরকারী। আপনারা পার্টির লোকদের দিয়ে এই ফিগার জোগাড় করে নিন। এটা India's most influentional monthly on economic and business affairs. আপনারা এডুকেশান নিয়ে তো খুব বড় বড় কথা বলেন, এতো বেশী পারসেন্টেজ এডুকেশানে আর কোথাও নাকি খরচ করা হয় না। আপনারা খরচ করেন ২৬.৪। সেখানে আপনারা প্রথম নন, কেরালা ৩৩.৬ পারসেন্ট অফ দি স্টেট বাজেট এডুকেশান। সেখানে তামিলনাড়ু ২৬.৬ এবং রাজস্থানেও আপনাদের চেয়ে বেশী। এটা আপনাদের মনে রাখতে হবে যে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা এখনো রাজ্যগুলি নিয়ন্ত্রণ করে। কনকারেন্টলি স্টেটের যে ফিগার তাতে দেখছি আপনারা এতো খরচ করেও পিছিয়ে আছেন। পারসেন্টেজ অফ ট্রেন্ড টিচারস্ পিপল রেসিও যেটা, সেখানে ১৯৮৬-৮৭ সালের দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে পারসেন্টেজ অফ ট্রেন্ড টিচারস্ হচ্ছে ৫৬ সারসেন্ট। সেখানে তামিলনাড়ুতে ১০০ পারসেন্ট, উড়িষ্যাতে ৯১ পার্শেন্ট গুজরাটে ১০০ পার্শেন্ট, হরিয়াণায় ১০০ পার্শেন্ট। সেখানে পশ্চিমবঙ্গে প্রাইমারি টিচাররা ৫৬ পার্শেন্ট ট্রেন্ড। আর অন্যান্য ৬ টি রাজ্যে প্রাইমারী টিচার ট্রেণ্ড অনেক বেশী। আসলে আপনারা পার্টির ক্যাডারদের বসিয়ে রেখেছেন; তাদের কোন ট্রেনিং দিচ্ছেন না। এটা যে একটা পার্টি পোস্টে দাঁড়িয়েছে, এতে কোন ডেভোলাপমেনট নেই। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার জিতেছেন, খুব সুন্দরভাবেই জিতেছেন, সায়েনটিফিক্যালি রিগিং করে। ভোট জাল করে জিতেছেন, একথা কেউ অস্বীকার করতে পারবেন না। এখানে জ্যোতি বাবু বলেছিলেন যে পশ্চিমবঙ্গকে আমরা মরুভূমি হতে দেবো না। সত্যি কি তিনি এই প্রতিশ্রুতি রাখতে পেরেছেন? আসলে আপনাদের তো কোন ইনফাস্ট্রাকচার নেই। তারপরে রাস্তাঘাটগুলির অবস্থা খুবই খারাপ। যেহেতু এই দপ্তরে আর এস পি থেকে মন্ত্রী হয়েছে সেইজন্য কি এই পি ডব্লিউ ডির প্রতি এতো অবহেলা। আপনারা টেলিকমিউনিকাশান যোগাযোগ ব্যবস্থা ভালো করুন। সিদ্ধার্থবাবু তো

বলেছেন আমাদের সঙ্গে নিয়ে যেতে। চলুন আমরা একসঙ্গে দিল্লী যাবো। সিদ্ধার্থবাবুর অফার আপনারা এ্যাকসেপ্ট করুন। ১৪ বছর ধরে বিধানচন্দ্র রায় দেশ শাসন করে গেছেন। জ্যোতিবসুও দেশ শাসন করছেন। কিন্তু পার্থক্যটা হচ্ছে বিধান রায় দুর্গাপুর করে গেছেন, বিধান রায় কল্যানী করেছেন, বিধান রায় এ্যালোয়ে স্টীল, কংসাবতী, ডি ভি সি, বিধানরায়ের ,সল্ট লেক, বিধানরায়ের হলদিয়া প্ল্যানিং, বিধানরায়ের ফারাক্কা, বিধান রায়ের প্ল্যানিং, সিএমপিও সব কিছু। সেখানে জ্যোতিবাবু এই ১৪ বছরের রাজত্বে মনুমেন্টের মাথা লাল রঙ করেছেন আর ২৩ শে জুলাই একটি চিঠি লিখে বলেছেন যে শালবনীতে একটা টেঁকশাল প্রকল্প অনুমতিদান করা হোক। শালবনীতে টেঁকশাল প্রকল্পটি এ্যাপ্রুভও হয়েছে। এছাড়া শালবনীতে একটি ছাগল গবেষনা কেন্দ্র খোলার কথা হয়েছে। কিন্তু আমি বলি কি, ঐ ছাগল গবেষণা কেন্দ্রটি শালবনীতে না করে রাইটার্স বিল্ডিংস কিংবা এ্যাসেম্বলীতে করা হোক। আপনারা তো পশ্চিমবঙ্গের লোককে তো ১৪ বছর ধরে অন্ধকারের মধ্যে রেখে দিয়েছেন। তাই আমি এই ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তবাকে সমর্থন করতে পারছি না এবং এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3.00 - 3.30 p.m.]

[Including Adjournment]

**শ্রী লগন দেও সিং :** স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশান আছে, সৌগতবাবু অনেকগুলি কথা আমার নামে বলেছেন। এখানে সৌগতবাবু আমার সামনে আমার কেন্দ্রে সম্বন্ধে কতকগুলি কথা বলেছেন। উনি ভেবেছিলেন আমি হয়ত ফিরে আসবো না। উনি এখানে দাঁড়িয়ে আমার সম্বন্ধে কতকগুলি কথা বললেন, কিন্তু ওনার সঙ্গে কারা কারা ছিল তা আমরা জানি, ওনার এলাকার নামকরা সমাজবিরোধী তাদের নিয়ে উনি স্লিপ ডিস্ট্রিবিউশান করেছেন ইলেকশানের আগে — ১ সপ্তাহ আগে থেকে । ৬ তারিখে যখন ঘোষণা করা হয় তখন সুদীপবাবু, সৌগতবাবু, অম্বিকাবাবু আরো অনেকে এখানে বসে আছেন যারা প্রদেশ কংগ্রেসের নেতা তারাও এখানে গিয়ে ক্যাম্প অফিস খুলেছিলেন ঐ হাওড়ার এলাকায়। তারা সমস্ত লোকেদের নিয়ে গিয়ে ঐ হাত কাটা, পা কাটাদেরকে নিয়ে গিয়ে এলাকায় ভয় দেখাবার চেষ্টা করেছিলেন। যখন কিছু হলনা তখন বাধ্য হয়ে স্লিপ ডিস্ট্রিবিউশানের নামে বাড়ী বাড়ী গিয়েছেন তারাই আজকে এখানে বুক ফুলিয়ে বলছেন তাদের প্রার্থী হেরে গিয়েছে আর যদি হেরেই থাকে তাদের জন্যই হেরেছে। আপনারা আপনাদের প্রার্থীকে হারাবার জন্য কি করেছেন, আজকে সুব্রতবাবুর মত বড় বড় নেতা যারা বক্তৃতা দিয়েছেন তারাই প্রার্থীকে হারিয়েছেন। আপনারা এলাকায় গিয়ে সাধারণ মানুষকে জিজ্ঞাসা করুন তাহলেই প্রমাণ পেয়ে যাবেন কেউ কেউ ভেবেছিলেন পার্লামেন্টের প্রার্থীকে ভোট দেবেন, কিন্তু আপনারাই সেখানে গিয়ে বলেছেন পার্লামেন্টের প্রার্থীকে ভোট দেবেন না, এ্যাসেম্বলীর প্রার্থীকে ভোট দিন, আবার কোথাও পার্লামেন্টের প্রার্থীকে ভোট দিন, এ্যাসেম্বলীর প্রার্থীকে ভোট দেবেন না।

(At this stage, the House was then adjourned 3/30 p.m.)

[3.30 - 3.40 p.m.]

[After Adjournment]

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এ রাজ্যপালের ভাষণকে সমর্থন করে দু- চার কথা বলতে চাই। এই যে রাজ্যপালের ভাষণ সেটা আমি বলবো যে এটা বেস্ট ইন দি মিডস্টঅফ ওয়ার্স্ট। আজকে যে অবস্থা চলছে পশ্চিমবাংলা তথা গোটা ভারতবর্ষে সেটা উনি এতো ভলোভাবে বলেছেন এবং এটা অত্যন্ত ভালোভাবে প্রকাশ করেছেন এর জন্য তাঁকে ধন্যবাদ দেওয়া যায়। যেমন কয়েকটা স্যালিয়েন্ট ফিচারস উনি বলবার চেষ্টা করেছেন, একটা হচ্ছে যে, সাম্প্রদায়িকতা এবং যেভাবে লড়ে যাচ্ছে সেটার

সম্বন্ধে তিনি বলেছেন সাবধান হতে হবে। এই সঙ্গে সঙ্গে আরো কয়েকটি কথা তিনি বলেছেন, একটা যেমন বিদ্যুতের ব্যাপর, মোষ্ট স্যালিয়েন্ট ফিচার আর বিদ্যুৎ সম্বন্ধে তিনি বলেছেন কি ভাবে কি করা যেতে পারে। আর কয়েকটা কথা যেমন তিনি বলেছেন একটা এডুকেশান সম্বন্ধে। এডুকেশান সম্বন্ধে যেটা বলেছেন সত্যি আজকে এই এডুকেশানের ব্যাপার ভালোভাবে দেখা উচিত এবং একটা কথাবলা যেতে পারে যে পারপোলেশানটা নীচুরতলার লোকেরা পাচ্ছে কিনা? আমরা মিডিল ক্লাস ইনটেলেকচুয়্যাল স্টাফ অনেক ভালো ভালো কথা বলি কিন্তু সেই ভালো ভালো কথা গুলি কিন্তু এই পারপোলেশানটা নিচুর তলার লোকেরা পাচ্ছে কিনা সেটা দেখাই বড় ব্যাপার। কিন্তু পারকোলেশান হয় না। এই জন্য অসুবিধা। যেমন ধরুন আমরা অ্যানঅরজিন্যালসদের জন্য অনেক টাকা দিচ্ছি কিন্তু সেটা নীচুর তলাকার লোকেরা পাচ্ছে না। অর্থাৎ মাঝ পথেই লণ্ডভণ্ড হয়ে যাচ্ছে। কাজেই এই নীচুর তলাকার লোকেদের কিছু ভালো করতে পারবো বলে মনে করি না। তার কারণ হচ্ছে টাকার যে পারকোলেশান নিম্ন স্তরের লোকেদের কাছে যদি না যায় অর্থাৎ যাদের জন্য যাঁরা বেনিফিসিয়ারী তাঁদের যদি আমরা ঠিকভাবে না দিতে পারি তাহলে মুখে যতই বলি মিডল ক্লাশ ইনটেলেকচুয়াল স্টাফ যাই বলি না কেন তাতে সত্যি এটা, দেশের ভালো হতে পারে না। এবং আমরা দেখছি এইসব ব্যাপার, এই গভর্ণর স্পীচে খানিকটা হিন্টস দেওয়া আছে। কিন্তু পরিস্কারভাবে তার ভাষণে এই জিনিষটা বলা নেই। আমার মনে হয় যে সেটা যদি একটু বলতেন তাহলে আরো ভালো হয়। কিন্তু স্যালিয়েন্ট ফিচারস্‌গুলো গভর্ণর তার ভাষণের মধ্যে বলেছেন, এত ছোট্টর মধ্যে এইভাবে সুন্দর করে গুছিয়ে তিনি বলেছেন। আট পাতা, দশপাতা ধরে অনেক কিছু বলা যায়, কিন্তু তার মধ্যে সাবস্‌টেন্স খুব কম থাকে। আর এখানে তিনি যে কথাগুলো বলেছেন সেগুলো মানুষের সবচেয়ে বড় দরকার। তাই আমি আপনার কাছে বলতে চাই এই যে গভর্ণরের স্পীচ, এটা যথার্থ ভাষণই হয়েছে। তবে ভুল-ত্রুটি কিছু থাকতে পারে, এটা থাকবে না ঠিক নয়। কিন্তু আমাদের কথা হচ্ছে যে ভুল-ত্রুটি থাকলে মেইনলি আমাদের দেখতে হবে যে সেই জিনিষটা একেবারে নীচুর তলার লোকদের কাছে পৌঁছে দেওয়া যাচ্ছে কিনা। মিডল ক্লাস, ইনট্যালেকচুয়ালরা যেটা বলেন সেটা নীচুর তলার পারকোলেশানে আসেনা। আমরা অনেক সময় দেখি যেটা সত্য ঘটনা সেই ঘটনাকে যখন আমরা এলিসিটেড করি তাহলে অনেক সময় আমাদের অনেক কিছু বলার থাকে। কিন্তু অনেক সময় দেখা যায় ট্রুথ ফ্যাক্টস্‌কে এলিসিটেড করা খুব কঠিন জিনিস এবং দেখা যায় কথার মধ্যে অনেক ডিফারেন্স থাকে। তবে আমি আপনার কাছে বলতে চাই, যে সমস্তটা হার্ণ্ডেড পার্শেন্টি ঠিক হচ্ছে তা বলা যায় না। অনেক দোষ ত্রুটি আছে এবং থাকে, এসই জন্য আমাদের দেখতে হবে কোনটা আউট ওয়ে করেছে। অর্থাৎ যদি প্লাস ও মাইনাস করি তাহলে দেখা যাবে গভর্ণরস্‌ স্পীচে যেটা প্লাস পয়েন্টটা একসিড করছে আপনার মাইনাস পয়েন্টে। মাইনাস পয়েন্ট কিছু থাকে, তাই আমি বলছি এগুলি বিচার বিবেচনা করে দেখতে হবে। সেইজন্য আমি বলছি মাইনাস পয়েন্ট প্রত্যেক জিনিসেরই থাকবে।

[3.40 - 3.50 p.m.]

তার কারণ কিছু মাইনাস পয়েন্ট নিশ্চয়ই আছে। আপনারা কোয়শ্চেন অব প্রবেবিলিটি পড়েছেন কিনা জানি না. কোয়েশ্চেন অব প্রবেবিলিটিতে এই যে ৫ পার্সেন্ট টু ১৫ পার্শেন্ট এটাকে আমরা বলি নেগলিজিবল ম্যাটার। ৯৫ পার্সেন্ট প্লাস পয়েন্ট, আর ৫ পার্শেন্টি মাইনাস পয়েন্ট, এই মাইনাস পয়েন্ট যেটা আছে সেটা নেগলিজিবল। আমি এটাকে বিচার বিবেচনা করে যা দেখেছি তাতে আমার মনে হয় গভর্ণরের যে স্পীচ সেটা প্রবেবিলিটির দিক থেকে বেস্ট হয়েছে, এজন্য আমি ধন্যবাদ দিচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মিঃ স্পীকার, স্যার, আজকে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এসেছে তার উপর বক্তব্য রাখার জন্য আমি উঠেছি। প্রথমেই আমি এই ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের যেসমস্ত সংশোধনী দেওয়া হয়েছে তাকে সাপোর্ট করে আমার বক্তব্য রাখার চেষ্টা করছি।

রাজ্যপালের ভাষণ অতি সংক্ষিপ্ত ভাষণ, তার ভেতর দিয়ে আমার মনে হয়েছে যে রাজ্যসরকার এত উদাসীন অথবা এত ব্যাঙ্গাপ্‌টি যে তাদের বলার কিছু ছিল না, তাই কোন রকমে দায় সারা গোছের একটা ভাষণ রাজ্যপালের মুখ দিয়ে তাঁরা বলিয়েছেন এবং তাঁদের সার্বিক ব্যর্থতা ঢাকতে গিয়ে কখনও কেন্দ্রীয় সরকারের উপর কখনও কংগ্রেস পার্টির ঘাড়ে দোষ চাপিয়ে দেবার চেষ্টা করেছেন। খুব গর্ব করে বলা হয়েছে যে মাননীয় মুখ্যমন্ত্রী ৪ বার এসেছেন এবং বামফ্রন্ট পার্টি ৪ বার এখানে এসেছে। খুব ভাল কথা, আমরা তাঁদের অভিনন্দন জানাচ্ছি কিন্তু আমরা এখানে অনেকে আছি যারা ৪ বারের বেশী এসেছি। তার মানে এই নয় যে আপনারা ৪ বার এসেছেন বলে যে সফলতা দেখাবার চেষ্টা করছেন আসলে সেটা সাধারণ মানুষকে ধাপ্পা দেবার চেষ্টা হচ্ছে, তার থেকে বিরত থাকতে আপনাদের অনুরোধ জানাচ্ছি। কারন, সাধারণ মানুষ বুঝতে পেরেছে আপনারা কিভাবে সরকারে এসেছেন। আপনাদের দিন শেষ হয়ে এসেছে সেটা পৃথিবীর লোক জানে। সেজন্য এখানে একটা ইনডাস্ট্রি খুব ভালভাবে চলে সেটা হচ্ছে টুরিজম ইন্ডাস্ট্রি। পশ্চিমবাঙ্গলার দি লাস্ট স্যানচুসারি অব কমিউনিষ্ট দেখবার জন্য অনেক টুরিষ্ট এখানে আসবে। যে স্ট্যালিনি কায়দায় আপনারা এগোচ্ছেন তার থেকে যদি বিরত না থাকেন তাহলে একদিন এমন আসছে যেদিন আপনাদের সমূলে উৎখাত হয়ে যেতে হবে। আপনারা নক্সালদের ভয়ে গর্তে ঢুকে পড়েছিলেন। যেদিন হাজার হাজার কংগ্রেস কর্মী রাস্তায় নামবে সেদিন আপনাদের সায়েস্তা করবে। আপনারা যেমন তৈরী, প্রয়োজন হলে আমরাও সেই রকম তৈরী হব। আপনারা সিদ্ধার্থ রায়ের ১৯৭২ সালের কথা এখানে তুলছেন। তার সময়ে মাত্র ৫ বছরে পশ্চিমবঙ্গ যতটা এগিয়ে গিয়েছিল মাননীয় মুখ্যমন্ত্রী সেটা একটু ভাল করে দেখুন, আমাদের প্রত্যেকটি বক্তা এর আগে বিভিন্ন ভাবে পরিসংখ্যন, তথ্য দিয়ে প্রমান করে গেছেন। একটি কথা আমি পরিস্কার করে বলতে চাই যে, এই একটি মাত্র মুখ্যমন্ত্রী অন্তত সিদ্ধার্থ রায়ের বিরুদ্ধে আপনারা কোন রকম করাপসন চার্জ আনতে পারেন নি। এই বিধানসভা কক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিববাবুর বিরুদ্ধে বারে বারে বহুবার তথ্য দিয়ে এটা আমরা প্রমান করে দিয়েছি। সেই মানুষটাকে আজ আপনারা এখানে বসে টিট্‌কিরি করেন! বহুবার পরিসংখ্যন দিয়ে বুঝিয়ে দেওয়া হয়েছে ১৯৭২ সালে যত মানুষ খুন হয়েছিল তার চেয়ে অনেক বেশি মানুষ এই রাজত্বে খুন হয়েছে, হচ্ছে। এখানে জ্যোতি বাবু তাদের সাফল্যের কথা বলছেন। আমরা জানি তাঁকে বাদ দিয়ে আপনাদের পার্টির কোন অস্তিত্ব নেই। ওয়ান পার্টি রুলের দিকে যাচ্ছে। এখানে দেবী-বাবু বসেছিলেন। নদীয়ার একটি জায়গা থেকে তাদের উৎখাত করার চেষ্টা করছেন না? কামাক্ষাবাবু একজন স্বাধীনতা সংগ্রামী মানুষ। তাঁকে আমরা শ্রদ্ধা করি। কিন্তু তিনিও সেই সংগ্রামী মনোভাব ত্যাগ করেছেন। তিনি মন্ত্রী হবেন কিনা জানি না — তিনিও আজ সি পি এম এর পদলেহন করছেন। মেদিনীপুরের একটি জায়গায় আছেন। সেখান থেকে উৎখাত করে দেবার চেষ্টা করছেন। নদীয়ার আর. এস. পির সামান্য জায়গা আছে। সেখান থেকে তাদেরকে উৎখাত করে দেবার চেষ্টা করা হচ্ছে। কুচবিহারে ফরোয়ার্ড ব্লকের মাটি আছে। সেখান থেকে তাদের উৎখাত করেদেবার চেষ্টা করা হচ্ছে, যেটা কমলবাবু চীৎকার করে বলছেন। এটা আপনারা সকলেই স্বীকার করবেন। এটাকে অস্বীকার করতে পারবেন? আপনাদেরই মন্ত্রী, নেতারা চেঁচাচ্ছেন অথচ মন্ত্রীত্ব পাওয়ার লোভে এদের পদলেহন করছেন। এরই নাম রাজনীতি। এতে ষ্টেটে উপকার করা যায় না। কি করেছেন আপনারা? আপনারা সব দিক থেকেই ব্যর্থ হয়েছেন। শিল্পে আমরা ১/২ নং স্থানে ছিলাম, আজকে সেখান থেকে কোথায় নেমে দাঁড়িয়েছি সেটা লক্ষ্য করে দেখুন। সারাভারতবর্ষে যতগুলি শিল্প বন্ধ আছে তার এক তৃতীয়াংশ শিল্প পশ্চিমবঙ্গে আছে। বেকার সংখ্যা এতে বাড়বে না? শিল্পের জন্য মেন জিনিস হচ্ছে পাওয়ার। এই পাওয়ার না থাকলে কোন ষ্টেটেই শিল্প হতে পারে না। এখানে পাওয়ার মন্ত্রী উপস্থিত আছেন। আমরা দেখেছি তিনি অত্যন্ত আন্তরিকতার সঙ্গে ক' দিন ধরে এখানে উপস্থিত থেকে সব কিছু বোঝার চেষ্টা করছেন। তিনি বয়স্ক মানুষ, ভাল লোক। আমরা খুব খুশী হয়েছি, তিনি এখান থেকে অনেক কিছু শেখবার চেষ্টা করছেন। তিনি অভিজ্ঞতা সঞ্চয় করবার চেষ্টা করছেন। অথচ নতুন নতুন যে সব মন্ত্রী এসেছেন, তাদেরকে আমরা দেখতে পাই না। আমি

কৃতজ্ঞ যে, তাঁর কাছ থেকে অনেক কিছু শিখতে পারি। তিনি ইলেকট্রিক্যাল সাইডের লোক। আমিও এটা কিছু কিছু বুঝি। তিনি পাওয়ার মন্ত্রী হলেও কোথা থেকে পাওয়ার পাবেন, যতই মর্ডানাইজেশান করুন না কেন? আজকে পাওয়ার এফিসিয়েন্সি হচ্ছে ৩০/৩২ পার্শেন্ট। পাওয়ার এফিসিয়েন্সি ৭০ থেকে ৭৫ পার্শেন্ট চলে। বিলেতে ১০০ পার্শেন্ট থেকে ১১০ পার্শেন্ট পর্যন্ত পাওয়ার প্ল্যান্ট চলে। আর এখানকার এফিসিয়েন্সি হচ্ছে ৩০/৩২ পার্শেন্ট। আপনারা যতই মর্ডানাইজেশন করুন না কেন, লোকে কাজ না করলে কি করে হবে? প্ল্যান্টগুলি ঠিকমত মেন্টিনেন্স করা হয় না। এই অবস্থায় পাওয়ার প্ল্যান্তগুলিতে ভীষণ চাপ পড়েছে। আপনি এইগুলি একটু খোঁজ নিয়ে দেখবেন। এমন একটা দিন আসবে যখন সব ধ্বসে পড়ে যাবে। থার্মাল প্ল্যান্টগুলোর সাথে সাথে আপনাকে হাইডেল পাওয়ারের দিকে বেশী জোর দিতে হবে — এইটাই হচ্ছে আমার হাম্বল সাজেসন আপনার কাছে। পৃথিবীর বহু জায়গায় দেখেছি এই হাইডেল পাওয়ারের উপর অনেক কিছুই নির্ভর করে। আপনি এইদিকে একটু নজর দিন। আমাদের এখানে জলের অভাব মনে হয় আপনি খানিকটা সফলতা লাভ করতে পারবেন। মর্ডাণাইজেশানের কথা বলা যায় — দুর্গাপুর মর্ডাণাইজেশানের কথা বলা হচ্ছে। কেন্দ্রীয় সরকার করে দেবেন বলেছেন, আমরাও সব সময় সাপোর্ট করে এসেছি -- যে ভাবেই হোক এই মর্ডাণাইজেশন হওয়া দরকার।

[3.50 - 4.00 p.m.]

দুর্গাপুর প্ল্যান্টে, বার্ণপুরের ইনডিয়ান আয়রনে কিছুদিন আগে মর্ডানাইজেসান হয়েছিল কিন্তু কি এফি সিয়েন্সীতে সেগুলি চলছে, কি প্রডাকসান? অথচ পাশাপাশি টাটা ষ্টিল দেখুন, কত বছর আগে হয়েছে এবং সেখানে সেটা ১১০ পার্শেন্ট এফিসিয়েন্সীতে চলেছে। বছরের পর বছর তাদের প্রডাক্টসান বাড়ছে। সেখানকার শ্রমিক এবং ম্যানেজমেন্টের মধ্যে কি সিংক্রোনাইজেশান। কি সুন্দরভাবে একই সঙ্গে আছে তারা। সেখানে কোন ষ্ট্রাইক হয়না, গোলমাল হয়না। প্রডাকসান বেশি হওয়ার ফলে সেখানকার শ্রমিকরাও বেশী পয়সা পাচ্ছে। এইসব ধ্যান ধারনা নিয়ে কি আমরা এগোতে পারি না? কিন্তু রাজ্যপালের ভাষনের মধ্যে এইসব কিছুই দেখলাম না। স্যার, আমরা জানি একটা প্ল্যান যদি সঠিক সময়ের মধ্যে না হয় তাহলে তা সাকসেসফুল হওয়া শক্ত। এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে সঠিক সময়ের মধ্যে বা নির্দিষ্ট সময়ের মধ্যে কোন কাজ করার কথা বলা নেই। এইসব কারনের জন্যই হাজার হাজার কোটি প্ল্যানের টাকা পশ্চিমবঙ্গে খরচ হয়নি। এর ফলে ৪/৫ হাজার কোটি টাকার প্রকল্প থেকে পশ্চিমবঙ্গের মানুষরা বঞ্চিত হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে কিন্তু এসব কথা একেবারেরই বলা হয়নি। ১৪ বছর জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী আছেন আবার ১৪ বছর ডাঃ বিধান চন্দ্র রায়ও মুখ্যমন্ত্রী ছিলেন। ডাঃ রায় দুরদৃষ্টি নিয়ে পশ্চিমবাংলার মানুষের কথা এবং পশ্চিমবাংলার পাহাড়ি মানুষদের কথা ভেবেছিলেন। সেইজন্য তাঁর আমলে পশ্চিমবঙ্গের পাহাড়ি এলাকায় এতো রাস্তাঘাট হয়েছিল। সিদ্ধার্থবাবুর আমলে গ্রামাঞ্চলে প্রচুর মাইনর স্কুল হয়েছিল — এসব কথা কি আপনারা অস্বীকার করতে পারবেন? উত্তর বাংলার সদস্যরা আমার চেয়ে ভালো জানেন, আজকে প্রশ্ন, চায়ের বাজার ভাল থাকা সত্তেও কেন এতো চা বাগান আজকে সিক হয়ে যাচ্ছে? কেন চা বাগানগুলি আজকে জঙ্গলে পরিণত হয়ে যাচ্ছে। ডাঃ রায় বলেছিলেন, একটা চা বাগানের একটা গাছ যদি নষ্ট হয় তাহলে তার বদলে আর একটা চা গাছ লাগাতে হবে। যদি তা না করা হয় তাহলে আমি ব্যবস্থা নেব। ডাঃ রায় উত্তর বাংলার ছাত্রদের পড়াশুনার কথা চিন্তা করে সেখানে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি করেছিলেন। উত্তরবাংলা কৃষি প্রধান এলাকা, সেখানে খরা এবং বন্যা লেগেই থাকে কারণ ড্রেনেজের ব্যবস্থা ঠিকমত নেই। সেখানে ইরিগেশানের ব্যবস্থা ঠিকমতন নেই। সেইজন্য ফারাক্কা ব্যারেজের তিনি জন্ম দিয়েছিলেন। জ্যোতিবাবু বলুন, ক'টা ইউনিভার্সিটির তিনি জন্ম দিয়েছেন? ১৪ বছরে উত্তরবঙ্গে একটা ছোট ইনডাস্ট্রী পর্যন্ত করতেপারলেন না। স্যার, পাশাপাশি ডাঃ রায় কোলকাতার মধ্যবিত্তদের কথাও চিন্তা করেছিলেন এবং তারই ফলশ্রুতি হিসাবে তিনি সল্ট লেকের জন্ম দিয়েছিলেন। যখন সেখানকার জলা

জমি পলি মাটি দিয়ে ভরাট করার কাজ চলছিল তখন আমরা জানি আপনারা অনেক ক্রিটিসিজিম করেছিলেন, তা নিয়ে অনেক রসিকতা করেছিলেন। ডাঃ রায় চেয়েছিলেন ৩ হাজার বা সাড়ে ৩ হাজার টাকা কাঠায় মধ্যবিত্তরা সেখানে জমি পাক। আজকে ৫ লক্ষ টাকা কাঠা সেখানে জমি বিক্রি হচ্ছে। আর সেখানে কারা থাকছে সে তো আপনারা সকলেই জানেন। সেখানকার স্টেডিয়াম নিয়ে আপনারা অনেক কথা বলেন। সেই স্টেডিয়াম তৈরী হয়েছে কেন্দ্রীয় সরকারের টাকায়। কিছুই আপনারা জানে না। ২৪ কোটি টাকার মধ্যে ১৮ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের টাকা। এটা এখন একটা হোয়াইট এলিফ্যান্ট হয়ে গিয়েছে। ডাঃ রায় কল্যানীর জন্ম দিয়েছিলেন আবাসন ও শিল্প স্থাপনের জন্য। চিত্তরঞ্জন লোকোমোটিভ তারই চিন্তা। তার চিন্তা ছিল সুদুরপ্রসারী কিন্তু আপনাদের কোন চিন্তাভাবনাও নেই, পরিকল্পনাও নেই। এই বলে আমি রাজ্যপালের ভাষনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শংকর দাস পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় , রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি এবং তাদের তরফ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমি বিরোধিতা করছি এই কারনে যে ভাষণে যা লেখা হয়েছে তার প্রতিটি ছত্রে সত্যের অপলাপ ছাড়া আর কিছু নয়। কাজেই এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করার কোন যুক্তি নেই। আমি ভাষনের ১২ নং অনুচ্ছেদ পড়ার প্রথমে একথা বলতে চাই যে আমি হাউসে প্রথম যেদিন আসি সেদিন অনেকে বহরমপুমরের কথা বলেছিলেন। আজকে মাননীয় সদস্য বিশেষ করে বুদ্ধদেববাবু যদি এখানে থাকতেন তাহলে আপনার মাধ্যমে তার গলায় ফুলের মালা পরাতাম। কেন পরাতাম? কারণ পশ্চিমবাংলায় বহরমপুর একটা ছোট্ট জায়গা। সেই বহরমপুরের ঘটনা সম্পর্কে বুদ্ধদেববাবুই দায়ী। শুধু পশ্চিমবঙ্গ নয়, গোটা ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে আমার চিঠি এসেছে। গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত পৌরসভাকে অগণতান্ত্রিক পদ্ধতিতে যে ভাবে ভেঙ্গে দেওয়া হয়েছিল তার যোগ্য জবাব আমরা দিয়েছি। হাইকোর্টের রায়ের মাধ্যমে। হাইকোর্ট যে রায় দিয়েছে সেটা আপনাদের জানা দরকার। হাইকোর্টের রায়ে বলা হয়েছে যে কোন সুযোগ না দিয়ে কাউকে ভেঙ্গে দেওয়া যায়না। কোন রাজনৈতিক দলের লোক কোন সুযোগ না পেলে সামাজিক আইনে সেটা কলঙ্কিত হতে পারে। স্যার, আজকে সরকার আছে কিনা সেটা আমি বুঝতে পারছি না। আজকে ৭ মাস ধরে একটা সরকার সেখানকার অবস্থা সম্পর্কে কোন খোঁজ খবর নিলেন না। আমাদের লীডার যে কথা গভর্ণর সাহেবকে বলেছেন যে যেখানেই খুন হবে, অন্যায় হবে আপনি সেখানে সরোজমিনে তদন্ত করুন। সেটাতো দুরের কথা, আজকে ৭ মাস ধরে বহরমপুরের পৌর কর্মীরা, সুইপাররা মাইনা পাচ্ছে না। এরা নিজেদের বলে যে এরা গরীবের সরকার, শ্রমিকের সরকার। কিন্তু ৭ মাস ধরে শ্রমিকরা, কর্মচারীরা বেতন পাচ্ছেন না সে সম্পর্কে কোন খোঁজ খবর নিলেন না। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে এই ৭ মাসের টাকা আমি বার বার চেয়েছি। আমি কোন ভিক্ষা চাইনি। আপনি জানেন পৌরসভার যে আইন আছে, সেই আইনেই গ্যারেন্ট-ইন, এড এর টাকা, নন প্ল্যান্ড এর টাকা পাওনা আছে। আমি নন-প্ল্যান্ড এর ২৮ হাজার টাকার একটা এ্যাপ্রোক্সিমেট হিসাব দিয়েছিলাম কিন্তু আজ পর্যন্ত সেই টাকা পাওয়া যায়নি। আজকে সরকারী কমচারীরা বেতন পাচ্ছে না। আজকে শহরের অবস্থা আপনি চিন্তা করতে পারবেন না। ১২ নং অনুচ্ছেদে নানাবিধ উন্নয়নের কথা বিভিন্ন জেলা সম্পর্কে বলা হয়েছে। বহরমপুর পৌরসভা আজকে নরককুণ্ডে পরিণত হয়েছে। যে কোন সময়ে মহামারীর আকার ধারণ করতে পারে। আজকে মাননীয় পৌরমন্ত্রীর ঔদ্ধত্যের জন্য এবং প্রতিহিংসা মূলক মনোভাবই এর জন্য দায়ী।

[4.00 - 4.10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে গত কয়েক বছরের ঘটনা গুলির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৬ সালে পৌরসভার নির্বাচন হয়েছিল। বহরমপুর পৌরসভার ৩০ টি সিটের মধ্যে কংগ্রেস

দল ১৯ টি সিটে জিতেছিল। আমরা ওখানে বোর্ড গঠন করার পর প্রিয়রঞ্জন দাস মুন্সী, অতীশ সিংহ প্রভৃতিকে নিয়ে দিল্লীতে গিয়েছিলাম। আমরা রাজীব গান্ধীকে ধরে গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা নিয়ে এসে বহরমপুর শহরে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করেছিলাম। বহরমপুর শহরে যাঁরা গিয়েছেন তাঁরা নিশ্চয়ই দেখেছেন যে, '৮৬ সালের পর থেকে সেখানে অলিতে গলিতে, রাস্তাঘাটে ভেপার লাইটে ছেয়ে গেছে। গোটা শহরে একটা কাজের ছাপ পড়েছিল। দিল্লীর টাকায় আমরা ঐ সমস্ত কাজ করেছিলাম। আমাদের কাজ দেখে বুদ্ধদেববাবু ভাবলেন, এটাকি হচ্ছে, একটা পৌরসভা এত টাকার কাজ করছে, এই টাকা তারা কোথা থেকে পেল! তিনি আশ্চর্য্য হয়ে গিয়েছিলেন। এই পবিত্র বিধানসভায় পৌরবাজেটের সময় বুদ্ধদেববাবু সোচ্চার কণ্ঠে বলেছিলেন — যখন আমাদের কংগ্রেস সদস্যরা জানতে চেয়েছিলেন, যে বহরমপুর পৌরসভা এত সব কাজ করছে, সেই বহরমপুর পৌরসভাকে কি আপনারা ভাঙতে চলেছেন? উত্তরে বুদ্ধদেববাবু বলেছিলেন, 'আমরা ভাঙি না, আমরা গড়ি'। আমাদের বুর্জোয়া কাগজ গুলিতে নয়, এটা 'গণশক্তি' কাগজে এই কথা বেরিয়েছিল। কোনও বুর্জোয়া কাগজে বেরোয় নি। ২১.৬.৮৭ তারিখের গণশক্তি কাগজে এই কথা বেরিয়েছিল। স্যার, তারপর আপনি জানেন বহরমপুর পৌরসভা ভাঙা হয়েছিল। আমরা হাইকোর্টে গিয়েছিলাম। হাইকোর্ট জিতে আমরা যখন আবার কাজ শুরু করলাম তখন আসতে আসতে আমাদের টাকা দেওয়া বন্ধ করতে লাগলেন। ফলে আমরা মহাবিপদে পড়ে গেলাম। তারপর ১৯৯০ সালে আবার পৌরসভার নির্বাচন এলো। বুদ্ধদেববাবু ২৫ শে জুন বহরমপুর স্কোয়ার ফিল্ডের মাঠে গলা উঁচু করে বলে এলেন, 'এই পৌরসভার চেয়ারম্যান স্বজন পোষণ, দুর্নীতিতে ভরা, একে জেলে পোরা উচিত। স্যার ওর কথা অনুযায়ী আমার জেলে থাকা উচিত ছিল। কিন্তু বহরমপুরের মানুষ এতই বুদ্ধিমান, এতই বিচক্ষণ যে, তাঁরা আমাকে সত্যি জেলে পুরেছেন, সেই জেল হ'ল আপনার এই ঘর। বহরমপুরের মানুষ আমাকে আশীর্বাদ করে এই পবিত্র বিধানসভায় পাঠিয়েছেন। বহরমপুরের মানুষের কাছে বুদ্ধদেববাবু আমাকে জেলে পোরার যে কথা বলে এসেছিলেন সে কথা তিনি রাখতে পারছেন না। তাঁর ঔদ্ধত্যপূর্ণ ব্যবহারের বহরমপুরের মানুষ এই ভাবে জবাব দিয়েছেন। তিনি বহরমপুর পৌরসভার সমস্ত রকম টাকা পয়সা দেওয়া একের পর এক বন্ধ করে দিয়ে এক ভয়াবহ সংকটের সৃষ্টি করেছেন। পরিণতি হিসাবে দীর্ঘ ৭ মাস ধরে এক অসহনীয় অবস্থার মধ্যে দিয়ে পৌরসভাকে চলতে হচ্ছে। ওঁদের সর্বহারা দল আশা করেছিল বহরমপুরের নাগরিকবৃন্দ পৌর সুখ সুবিধা থেকে বঞ্চিত হয়ে ক্ষিপ্ত হয়ে উঠবেন এবং বিধানসভার নির্বাচনে কংগ্রেসকে কুপকাৎ করবেন। কিন্তু তাঁদের সে আশা আশাই রয়ে গেল। বাস্তবে যা ঘটল তা হচ্ছে, বহরমপুরের জনসাধারণের বিপুল রায়ে নির্বাচিত হয়ে আমি এই পবিত্র বিধানসভায় এসেছি। স্যার, সি পি এম পার্টি ইতিপূর্বে যতীনবাবুকে সরিয়ে দিয়েছেন। এখন কমলবাবুকে সরিয়ে দিলেন। এরকম আরো কাউকে কাউকে সরাতে চান। আমাদের ইরিগেসন মিনিস্টার দেবব্রতবাবু আমার বন্ধু হন। যখন আমি ১৯৭১ সালে নমিনেশন পেপার ফাইল করতে গিয়েছিলাম তখন আমি তাঁকে বলেছিলাম, 'দেবু বহরমপুর থেকে বিধানসভায় হয় তুমি যাবে, না হয় আমি যাব'। সেবারে আমি জিতেছিলাম, দেবব্রতবাবুর জামানত্ বাজয়াপ্ত হয়েছিল। ১৯৭২ সালে আমি আবার নির্বাচিত হয়েছিলাম। '৭২ সালে দেবুর সঙ্গে আমার কনটেষ্ট হয়েছিল, আমি ১৮০০০ ভোটে জিতেছিলাম। তারপর আর একটি টার্মস আমি দাঁড়াইনি। তারপর দেবব্রতবাবু ২ টার্মস জিতেছিলেন, আমি ২ টার্মস হেরেছিলাম। উনি মন্ত্রী হয়েও বহরমপুর শহবের জন্য কোন টাকা নিয়ে যেতে পারেননি। বুদ্ধদেববাবুকে ঐ এলাকার জনসাধারণ নাক ঘষে দিয়েছেন, একবার, দু'বার নয়, তিন তিনবার। দেবব্রতবাবু তাই ভয়ে এলাকা চেঞ্জ করে অন্য জায়াগায় চলে গেছেন। আমরা বহু আবেদন-নিবেদন করেও টাকা চেয়ে পাচ্ছি না। এখানে যে স্টাফের কথা বলা হয়েছে সেক্ষেত্রে আমি বলছি, আপনি আইন জানেন, কোন অন্যায় আমি করিনি। ৬৬ ক্লজ ৪ তে যে কথা লেখা আছে সেখানে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে পুর ক্ষমতা দেওয়া আছে। সেখানে বলা হচ্ছে, "The Chairman Shall have power to select persons for appointment (1) Provided that a person shall

not be appointed to a post carrying a monthly salary of more than two hundred and fifty rupees or a salary rising by periodical increments to more than two hundred and fifty rupee without the sanctions of the commissioners at a meeting".

ক্যাজুয়াল লেবারদের ক্ষেত্রে। কমিশনার মিটিং ছাড়া চেয়ারম্যানকে ক্ষমতা বি. এম. য়্যাকটে দেওয়া আছে। মাননীয় মন্ত্রী মহাশয় সেই আইনটি দেখেননি। আইনে পরিষ্কার বলা আছে এবং সেই আইন বলেই করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে সেই আইনটি দেখতে বলবেন। আইনকে বাদ দিয়ে কোন কাজ করা হয়নি। আমাদের অপোজিশান লিডার একজন স্পোর্টসম্যান, আমিও খেলাধুলা করি। যে কোন ব্যাপারকে আমরা স্পোর্টসম্যান হিসাবে নিতে পারি। ১৯৭১ সালে আরো জিতেছিলাম। জ্যোতিবাবু তখন অপোজিশনে বসতেন আর আমরা ঐদিকে অর্থাৎ ট্রেজারিতে বসতাম। ৮৬ দিন আমাদের সরকার ছিল। ১৯৭২ সালে জ্যোতিবাবুর দল হেরে গেলেন। ওনারা ৩৫ জন মাত্র এসেছিলেন। উনি একা চলে যেতে পারতেন, কিন্তু ওনাদের যে ৩৫ জন জিতে এসেছিলেন সেই ৩৫ জনকে নিয়ে উনি চলে গেলেন। আমরা জিতকে জিত বলে মানি আর হারকে হার বলে মানি। সেইজন্য আমরা আজকে ৪৩ জন নিয়ে এসেছি। যাইহোক, সময় নেই, আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাজি আব্দুল গফফর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করতে পারছি না, কারণ এর মধ্যে সারবস্তু নেই। এগারো/বারো বার করতে পারি, করতে হবে, থাকতে হবে, মনে করুন প্রভৃতি শব্দ চালিয়ে গেছেন। একটা সরকার কি কাজ করেছেন, কি কাজ করবেন সেই বক্তব্য মাননীয় রাজ্যপালের ভাষণের মাধ্যমে বলান। কি করছেন বা কি করবেন তা কিছু কংক্রিট বলছেন না অথচ বলছেন রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাতে হবে, সাধুবাদ জানাতে হবে। অদ্ভুত ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমাদের তরফ থেকে যে সমস্ত সংযোজন বা সংশোধন আনা হয়েছে সেগুলিকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি প্রবীন মানুষ, চারবার এই হাউসে এসেছেন। আমি আপনাকে তখন দেওয়ার কোন কথা বলছি না। অনেকে এখানে নতুন এসেছেন, এপক্ষের হোক আর ওপক্ষের হোক, সকলকে সকলের বক্তব্য শোনার মানসিকতা তৈরী করতে বলুন দয়া করে। আমি আপনার মাধ্যমে বলছি,

[4.10 - 4.20 p.m.]

সব পক্ষকেই বলছি, একটু ধৈর্য্য ধরুন, এটা আইন সভা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী এখানে ছিলেন, বোধহয় চলে গেছেন কৃষিতে ১৯৭২-৭৩ সালে মাননীয় সিদ্ধার্থবাবু যখন মুখ্যমন্ত্রী ছিলেন এবং মাননীয় প্রয়াত আবদুস সাত্তার মহাশয় যখন কৃষি মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবঙ্গ কৃষিতে ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছিল। আজকে কৃষি কোন জায়গায় চলে গেছে সেটা আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই। বিদ্যুতের তো বেহাল অবস্থা, বিদ্যুৎ হবে কি হবে না বলা মুসকিল। বিদ্যুতের জন্য শান্তিনগরে পুলিশের গুলিতে জীবন দিতে হয়েছে। বিদ্যুতের মন্ত্রীর কথা কাগজে শুনেছি, বিদ্যুৎ মন্ত্রী আসার পর বিদ্যুৎ কত কমে গেছে এবং বিদ্যুৎ কত দীর্ঘ হবে, সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। মাননীয় বরকত গণি খান চৌধুরী মহাশয় বিদ্যুৎ মন্ত্রী ছিলেন, মাননীয় সিদ্ধার্থ বাবুর আমলে ১৯৭২ সালে ১০ হাজার গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছিল, এখন সেই ১০ হাজার গ্রামের মধ্যে প্রায় ৯ হাজার গ্রামের বিদ্যুতে পোষ্ট, তার নেই, বিদ্যুৎ দেওয়া হয়নি। নূতন করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেশী টাকা চেয়ে বাড়াবার চেষ্টা করছেন। উৎপাদন হচ্ছে না, দয়া করে উৎপাদনের দিকে লক্ষ্য রাখুন। তারপর কর্মসংস্থানের কথা বলা আছে। ৫ লক্ষ স্বনির্ভর কর্মসূচীর কথা বলা আছে। কয়েক বছর আই. আর. ডি. পি. সেলফ এমপ্লয়মেন্ট স্কীমে যে সমস্ত টাকা দেওয়া

হচ্ছে সি পি এমের ক্যাডারদের, তার শতকরা ৯৯ ভাগ কাজে লাগান হচ্ছে না। ডাইরেক্ট, ইনডাইরেক্ট কোন এমপ্লয়মেন্ট পশ্চিমবঙ্গে হচ্ছে না। সিদ্ধার্থবাবুর আমলে এক লক্ষ ৪১ হাজার ডাইরেক্ট এমপ্লয়মেন্ট করা হয়েছিল এবং গ্রামে প্রাইমারী, সেকেন্ডারী স্কুল, হাসপাতাল করে আরও ২ লক্ষ বেকার যুবক যুবতীর কমসংস্থান করা হয়েছিল। আর এখন এই ১৪ বছর সময়ের মধ্যে এ সবের কোন নজিরই নেই, যেখানে আপনারা ডাইরেক্ট এমপ্লয়েড করেছেন। মিঃ স্পীকার স্যার, আমরা জানি ওঁরা একটু বিগড়ে যাবেন, কিন্তু একটা কথা আপনার মাধ্যমে জানাতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীকে — যেহেতু তিনি স্বরাষ্ট্র মন্ত্রী আমার এলাকার গত ১৮ তারিখে যে দিন মহামান্য গভর্ণর এখানে বক্তৃতা দেন সেদিন নাকি একজন সি পি এম ক্যাডার মোয়াজ্জেম হোসেন তিনি যে অঞ্চলের উপপ্রধান বা যে অঞ্চলের প্রধান ছিলেন গত বিধানসভার এম. এল এ, মহম্মদ সেলিম সেদিন খুন হয়েছেন। এই হাউসে এ জন্য কংগ্রেসে এবং আমাকে খুবই দোষারোপ করা হয়েছিল। কোন কোন মাননীয় সদস্য বলেছেন, আমি শুধু জানিয়ে দিতে চাই ১৯৯০ সালের ২৩ শে ডিসেম্বর তারিখে গণআদালতে বসিয়ে বরুণ সরকার নামে একজন যুবককে — বিগত দিনের এম. এল এ ছিলেন মহম্মদ সেলিম অঞ্চল প্রধান ছিলেন, তাঁকে তাঁর নাবালক ছেলে এবং স্ত্রীর সামনে মারতে মারতে মেরে ফেলেন। আমি জানাতে চাই এই গণধোলাই তো তাঁর মৃত্যু হয়। আর যে আসামী তার ভাই অরুণ সরকার, আজ পর্যন্ত যেহেতু মহম্মদ সেলিম এম এল এ — উপপ্রধান তাকে এ্যারেষ্ট করা হয় নি। আর নাকি গত ১৮ তারিখে বরুনের ভাই অরুণ সরকার মহঃ সেলিমকে খুন করেছে এবং মহঃ সেলিম খুন হওয়ার পর ঐ এলাকার সি পি এম রা খবর পেয়ে আল্লা হো আকবর বলে কয়েকশো মানুষ এক জায়গায় জড় হয়। পুলিশ ঐ ডেডবডি দিতে চান নি, পরে ২/৪ ঘন্টা বাদে পুলিশ ঐ ডেডবডি পোষ্টমর্টেম করে পাঠিয়েছিল। ঐ একই অঞ্চলে সেলিম সাহেব যখন এম. এল. এ এবং প্রধান ছিলেন আর একটি ঘটনা ঘটে। রামর নামে রথ বের হয় সেটা নিয়ে সেখানে গোলমাল হয়। তারপর পাশাপাশি দুটি গ্রামে একটি ডাকাতিকে কেন্দ্র করে গোলমাল হয়। সেখানে একটি মুসলমান ছেলেকে ডাকাতির দায়ে মারতে মারতে খুন করা হয়। এই মোয়াজ্জেম হোসেনকে খুন করবার আগে সেই ফুলিয়া গ্রামের হিন্দুদের আঘাত দেওয়া হয়। সেখানে বরুণ সর্দারকে পিটিয়ে মারা হয়। এই মারার ফলে সেখানে সেলিম এবং মোয়াজ্জেম সাহেব আসামী হয়ে যান। ঐ খুনকে কেন্দ্র করে সেখানে উত্তেজনা সৃষ্টি হয় এবং হিন্দু মুসলমানদের মধ্যে দাঙ্গা হবার সম্ভাবনা দেখা দেয়। গৌতমবাবু এখানে আছেন। তিনি ওখানে গিয়েছিলেন। যেহেতু ডাকাতির দায়ে দুস্কৃতিরকারী বলে ঐ মুসলমানকে খুন করা হয়েছিল, তাই সেলিম সাহেব, প্রাক্তন এম. এল. এ., তিনি গণআদলতে বিচার করে বরুণকে মেরে ফেলেছিলো। কিন্তু এদের কথা হল, মোয়াজ্জেমকে হিন্দুরা খুন করেছে। আমি একথা জানাতে চাই আপনার মাধ্যমে যে, এখনও ওখানে টেনশন চলছে। আমার কাছে একটি লিফলেট আছে, যে লিফলেট আমি ওখানে পেয়েছি। তাতে লেখা আছে —'কংগ্রেসের পুষ্ট দুষ্কৃতকারীরা মোয়াজ্জেমকে খুন করেছে। দাঙ্গা হতে পারে। এইরকম সম্ভাবনা আছে।' আমি সেজন্য বলছি, চোরের মায়ের বড় গলা! যারা চুরি করে তারাই আবার চোর দেখে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীকে বলতে চাই, এটা অত্যন্ত সিরিয়াস ব্যাপার। এই ব্যাপারটা আপনার নিজের তত্ত্বাবধানে তদন্ত করান এবং হাউসের সামনে সত্য ঘটনা কি, প্রকৃত ব্যাপারটা কি, এটা কি গণ ধোলাই এর জের, বরুণের ভাই অরুণ'কে খুন করেছে — এসব তথ্য জানান। যারা সেখানে অপরাধ করেছে তাদের ধরা হোক, কিন্তু যারা দোষী নয় তাদের উপর অত্যাচার বন্ধ হোক। ঐ সমস্ত এলাকার যেসব হিন্দু আছে, বর্গ ক্ষত্রিয় সম্প্রদায় রয়েছে তাদের ১০ জনকে ধরে আনা হয়েছে। একজন আসামীকে পায়নি বলে তার মা বাবাকে ধরে আনা হয়েছে। এটা কোন দেশী জুলুম চলছে? ঐ ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই জিনিস যেন না চলে। মার্কসিস্ট কম্যুনিষ্ট পার্টির তরফ থেকে নেপাল দে ভট্টাচার্য, বরেণ বসু, সি পি এম রাজ্য কমিটির নীহার চ্যাটার্জী, গোপালমন্ডল — এঁরা ওখানে একটা মিটিং করছেন আজকে। ওরা বলছেন যে, অন্যায়ের প্রতিবাদে সমস্ত মানুষকে নিয়ে ঐ মিটিং। কিন্তু আমি খবর পেয়েছি, ঐ মিটিং সেই মিটিং নয়। ঐ মিটিং এর মাধ্যমে সেখানে কংগ্রেস কর্মীদের বাড়ীছাড়া

করা হবে, যেমনভাবে আমাদের জেলায় শাসন এলাকায় চার হাজার মানুষকে গ্রামছাড়া, বাড়ীছাড়া করে দেওয়া হয়েছে। এই প্রচেষ্টাই সেখানে চলছে। নির্বাচনের ফল বেরোবার পর যেখানে সি. পি. এম. পার্টির প্রার্থীরা হেরে গেছেন সেখানে নির্মমভাবে অত্যাচার চালিয়ে সুকৌশলে কংগ্রেস কর্মীদের ঘরছাড়া করবার প্রচেষ্টা চলছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, যাতে অবিলম্বে ঐ এলাকায় শান্তি ফিরে আসে, যাতে হিন্দু-মুসলমানরা মিলেমিশে বাস করতে পারে, সাম্প্রদায়িক টেনশন দূর হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন। যদিও সি পি এম বন্ধুরা বলছেন যে, সেখানে কোন টেনশন নেই, কিন্তু টেনশন আছে, না হলে ঐ লিফলেট তারা বিলি করতেন না। ঐ লিফলেট দেবার মানেই হল, সেখানে কিছু আছে। এছাড়া আপনাদের রাজ্য কমিটির সদস্যরাও সেখানে যাচ্ছেন। তাই আপনার মাধ্যমে বলছি যে, আজকে হাউসের কাছে মুখ্যমন্ত্রী জানিয়ে দিন যে, সেখানকার প্রকৃত ঘটনা কি ; প্রাক্তন এম. এল এ. গণবিচারে গণধোলাইয়ে খুন করেছিল কি না? মোয়াজ্জেম ভালো ছেলে, সে জন্য ঐ কাজকে ভীষণভাবে নিন্দা করছি। তেমনি বরুনের খুনেরও নিন্দা করছি। এই বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে শেষ করছি।

[4.20 - 4.30 p.m.]

**Shri Narendra Kumai :** Mr. Speaker, Sir, we would like to register our opposition to the Governors Address made in this House because there was no mention regarding full implementation of the Darjeeling Gorkha Hill Council Accord. There was also no mention regarding the solution oflaw and order in general. I admit that the Election was held in a peaceful atmosphere. Some industries like West Bengal Tea Development Corporation and Cinchona and Medicinal plants are properly looked after in the hills. But we must protest that technical education and higher education are not being properly looked into it the hills. Then I must say that preservation of environment and maintanance of echological balance are being neglected. Sir, Darjeeling Gorkha Hill Council Accord was signed between the Central Government and the State Government three years back. But till now only 10 % of it has been inplemented. Though 19 departments are handed over to the Hill Council, but there is no infrastructure. There is no Secretarial staff. There is no proper financial assistance in the departments. It has become impossible to carry on the work. Health Department is being running without proper hospitals in Darjeeling, Kursoung and Kalimpong. The condition of the existing hospitals are to be seen with eyes. They are dirty, very filthy and so it is impossible for the patients to stay there. Sir, regarding law and order situation, we would like to point out that indiscriminate arrests of G.N.L.F. supporters are being done by the police under the pretest of fake Fir filed by the C.P.I.(M) supporters. The Police Department is not handed over to the Darjeeling Gorkha Hill Council. So, the power of the policemen is being misused. The members of the G.N.L.F. leaders as well as the supporters are being arrested. So, we would like to mention that mass

arrests have been made very recently. A few weeks back 70 supporters if the G.N.L.F. were arrested in Nimti Estate. This is a single instance. Later on after much shout and after much protests they were released. Again 12 Councillores are on bail.One person was arrested from his house by the police who acted Like a communist scoundrel pointing pistol on his head. He was put behind the bars like an ordinary anti-social. Sir, is it not a disgrace to democracy?

Sir, more than 75 per cent houses of GNLF Leaders as well as supporters have been either burnt down or damaged miserably during pre-poll period and post-poll period, by the crack force, I mean, CPM cadres un police uniform.

Sir, in Governor's Speech, it has been mentioned that sick industrial units are being given proper and special attention. But, I am sorry to state here, Sir, that speeial attention is not being given to the Tea industry which is the most important industry of the Darjeeling district. The West Bengal Tea Development Corporation is running more than five tea gardens directly. And what is the condition of these tea gardens? These are all mis-managed. So, I would ask the Government to take proper care of these gardens.

Now, I come to the position of education in the Darjeeling district. The number of degree college and teachers training college is very much inadequate and because of this reason the students are facing lot of difficulties. The WBCS and IAS training institute was there but that has been avolished. So, the hill people are being deprived of entering into the bureaucratic services. Sir, I would like to bring to the notice of the Government that such centres should be provided there so as to facilitate the hill students to enter into the bureaucratic services.

Now, I come to my next point. Sir, ecological disbalances are being in the Darjeeling District, Because the Forest ? Development Corporation is felling the trees ramantly there. The Rodedondrum trees its orchids, and several other rare species are being eradicated from the Darjeeling Distict due to negligence of the Forest Development Eorporation. So, I would suggest that this corporation should be switched over to the forest department so that commercialisation of forest would not be there. It should be done immediately otherwise the econology of the hill will be badly disturbed. Over and above, Sir, the income of the Forest Corporation is also being mis-utilised. So, we highly oppose the fuctioning of such

corporation in the hills. Sir the cinchona and other medicine plants are also looked after by a West Bengal Government Undertaking Organisation which is incurring a loss of about ten crores of rupees and the main reason of this is mainly mis-management and lack of modernisation.

So, Sir immediate attention is to be given in these fields so as to save the Darjeeling district siatrict from entire dwindling.

I thank you, Sir, for giving us opportunity to raise our protest. Thank you.

[4.30 - 4.40 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমি বক্তব্য শুরু করছি। গত কয়েকদিন ধরে এই বিধানসভাতে অনেক সদস্য বলেছেন যে রাজ্যপালের ভাষণ সমর্থন করুন। কিন্তু আমরা দুঃখিত যে যদি এটা সত্যিকারের ভাষণ হত তাহলে সমর্থন করতাম। যেখানে রাজ্যপালের ভাষণে কেবল গণশক্তির সম্পাদনের কথা লেখা হয়েছে, মার্কসিস্ট কমিউনিষ্ট পার্টির দৈনন্দিন মুখপাত্র গণশক্তির কথা লেখা আছে সেখানে আমি মনে করি এতে রাজ্যপালের পদটির মর্য্যাদাহানি হয়। এবং সেইকারণেই রাজ্যপালের ভাষণকে কোনভাবেই সমর্থন করতে পারছি না। আপনারা তো মার্কসিস্ট লেনিনবাদে বিশ্বাস করেন। মহামতী লেনিনের যুক্তি আছে সেগুলো নিশ্চয় পড়েছেন। আমি একটি আবৃত্তি করছি শুনুন — So the winter, cold and famine from the town at the call of Comrade Lenin there arose partition. আমি তারই বঙ্গানুবাদ করে শোনাচ্ছি — ভেদি অনশনে মৃত্যু তুষার তুফান প্রতি নগর, গ্রামাঞ্চলে, কমরেড লেনিনের আহ্বানে চলে মুক্তি সেনা দল। আপনারা নিশ্চয় ইতিহাস পড়েছেন। না পড়ে থাকলে শিক্ষা গ্রহণ করুন। আমি ইতিহাসের ছাত্র হিসাবে মহামতি লেনিন. পড়েছি হো-চি মিন সম্পর্কে এবং মাও-সে তুং পড়েছি। ১৯০২ সালে মহামতি লেনিন লিখেছিলেন হাউ টুবি এ গুড কমিউনিষ্ট তার নির্দেশাবলি। কমিউনিষ্ট হ্যানিকাপোটা সম্বন্ধে তো আপনাদের কোন ধারণা নেই, আপনারা হো-চি.মিন পড়েননি। আমি হোচি মিনের জীবনী পড়েছি। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি হো-চি-মিন সম্পর্কে কোনও ধারনা নেই। তার সম্বন্ধে আপনারা কিছুই বলতে পারবেন না। ১৯০২ সালে এবং ১৯০৫ সালে মহামতি লেনিন মার্কসবাদ সম্পর্কে যে কথা বলেছিলেন সেটা আপনারা মনে রেখেছেন বলে মনে হয় না। শুধু জিন্দাবাদ করে আপনারা পশ্চিমবঙ্গের গ্রামেগঞ্জে ধ্বংস করে চলেছেন। আপনাদেরই নেতা মহামতী লেনিন, হো-চি মিন, মাও সে তুং পৃথিবীর বুকে বিপ্লব আনতে সক্ষম হয়েছিল কিন্তু আজকে পশ্চিমবঙ্গের বুকে আপনারা কি বিপ্লব আনতে পেরেছেন? কেবল একটি কাজই পারেন ভোটার লিষ্টে কারচুপি করতে, আর পুলিশের এবং রাজ্য কো-অর্ডিনেশানের সাহায্যে ভোটে জিততে। আপনারা তো বি জে পির দয়ায় ক্ষমতায় এসে বসেছেন যে আমরা ক্ষমতায় এসেছি। আজকে লেনিনের মুক্তি বাহিনী জ্যোতি বসুর লুঠের বাহিনীতে পরিণত হয়েছে। এবং সেই লুঠের ফলে বানতলা থকে শুরু করে অশোক নগর, সিঙ্গুর বিরাটি প্রভৃতি কোন জায়গাতেই নারী ধর্ষণ করতে বাদ রাখে নি। আপনারা তো পঞ্চায়েতের টাকা লুঠ করছেন, গ্রামের কংগ্রেসী কর্মীদের হত্যা করছেন। আপনারা কান্দুয়াতে কংগ্রেস কর্মীদের উপর যেভাবে অত্যাচার করেছেন সেটা ভাবা যায় না। এই যদি জনদরদী হওয়া বলতে হলে আমার আর কিছু বলার নেই। আসলে আপনারা কমিউনিজম সম্বন্ধে কিছুই জানেন না। আজকে দায়িত্ব নিয়ে বলতে পারি ওরা কি বলছেন — আপনারা নাকি শিক্ষা ক্ষেত্রে বিরাট কাজ করেছেন। দায়িত্ব নিয়ে বলতে পারি বামফ্রন্ট সরকার গত ১৪ বছর ধরে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি করেছেন ফলে আপনাদেরই প্রাক্তন মন্ত্রী পরাজিত হয়েছেন। জনগণ

তাঁকে নিক্ষেপ করেছেন। এটা স্বীকার করতেই হবে। আমি সেই কান্তি বিশ্বাসকে হারিয়েছি। আপনারা বলেন আপনারা হচ্ছেন ছাত্র দরদী আজকে হঠাৎ করে দেখলাম নুতন শিক্ষামন্ত্রী এসেছেন পশ্চিমবাংলায় তিনি রেজিষ্ট্রেশন ফি চালু করলেন। গাঁইঘাটায় যখন ভোট চাইতে গিয়েছিলাম সেখানে দেখলাম একটি স্কুলে তিনজন শিক্ষক ৪০০ জন ছাত্র, এর মধ্যে একজন শিক্ষক মাহিনা আনতে গিয়েছেন, আর একজন হচ্ছেন হোল টাইমার, অন্যজন সি. পি. এম-এর চমচাবাজী করে — এই হচ্ছে অবস্থা। আগের মন্ত্রী বলেছিলেন ঠাকুরনগরে কলেজ হবে, তিনি অসত্য কথা বলেছিলেন কলেজ হয়নি। ওরা বলেছিলেন হাসপাতাল করবো। কিন্তু আমার এলাকায় একটি হাসপাতালও করা হয়নি। এখানে শক্তি দপ্তরের যদি মন্ত্রী থাকেন তাহলে বলব আমার এলাকায় ঘুরে আসুন। একজন ভদ্রলোক এর আগে মন্ত্রী ছিলেন ১৪ বছর, তিনি বিদ্যুৎ-র কানেকশান দেন নি। নুতন হায়ার সেকেণ্ডারী স্কুল করেনি, প্রাথমিক স্কুল করেনি, তাই পশ্চিমবঙ্গের জনগণ তাঁকে সমুচিত জবাব দিয়ে পরাজিত করেছেন। আজকে আপনারা বলছেন শিক্ষক দরদী, শিক্ষকদের বয়স ৬৫ থেকে কমিয়ে ৬০ করা হয়েছে, তাঁদের মাহিনে আপনারা বাড়িয়েছেন, কিন্তু ৫ বছরের যে মাইনে আপনারা কমিয়ে দিয়েছেন সেটা বাড়িয়েছেন সেটা কিন্তু এটা দিতে পারে নি। আজকে এখানে প্রাক্তন শিক্ষামন্ত্রী পার্থ দে বসে আছেন তিনি গত ২০ তারিখে শনিবার রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে বলেছিলেন পশ্চিমবাংলায় শান্তি ফিরে আসবে। ওরা বলেছিলেন বিভিন্ন জায়গায় খুন হচ্ছে আর কংগ্রেসীরা সেই লাশ নিয়ে মিছিল করে বলছে আমার লোক। তাই মাননীয় সদস্যবৃন্দ এখানে এই সভায় আমি আজকে একটি প্রস্তাব রাখছি রাজনৈতিক কারনে যে সমস্ত মানুষ খুন হবেন সেইসব শহীদের পরিবারে একজন লোককে চাকরি দেওয়া হোক। আজকে আপনারা বলছেন শহীদের রক্তে রাঙা পথে ক্ষমতায় এসেছি। আপনারা কি ভুলে গেছেন '৬৭ সালে বসিরহাটের বুকে নুরুল ইসলাম মারা গিয়েছিলেন, আনন্দ হাইত মারা গিয়েছিলেন, আজকে নুরুল ইসলামের পরিবার কোথায়, আনন্দ হাইতের পরিবার কোথায় — তারা আজকে খেতে পাচ্ছে না। স্যার, একের পর এক ওদের মিথ্যা ভাঁওতা দিয়ে কমিউনিষ্ট আদর্শের ভাঁওতা দিয়ে ওঁদেরকে অসত্য কথা বলে আপনাদের রাস্তায় এনেছেন, অথচ ছেলেগুলি যখন মারা যাচ্ছে তখন ওদেরকে আপনারা দেখছেন না। আজকে আপনারা দেওয়ালে শ্লোগান লেখেন 'শহীদের রক্ত হবে নাকো ব্যর্থ'। তাই দায়িত্ব নিয়ে বলতে পারি আপনারা শহীদের নামে ভাঁওতা দিচ্ছেন সেই ব্যাপারে আমি নিজের একটি রচিত কবিতা পড়ে শোনাচ্ছি।

[4.40 - 4.50 p.m.]

একটা বিরাট মিছিল এগিয়ে আসছে, এগিয়ে আসছে খুব কাছে, ফুলের মধ্যে একটা সুন্দর মুখ ঘুমিয়ে রয়েছে। এটা কিসের মিছিল? শবযাত্রা? মাথা নীচু করে অর্ধনমিত পতাকাটা আসছে মহা শ্মশানের দিকে। একদল লোক কান্না ভরা গলায় চীৎকার করছে — ছাত্র নেতা অমিত ভাই তোমায় ভুলিনি ভুলবনা। ভুলবে, ভুলবে এতবড় মিথ্যা বোলোনা, তোমরা এখনই ভুলে যাবে দাহ শেষ হলে কেউ যাবে সিনেমায়, কেউ বা রেঁস্তোরায়। এই হচ্ছে আজকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি। এই হচ্ছে মেকী বামপন্থী চরিত্র। ২০।৭।৯১ তারিখে কাজী আব্দুল গফফর যখন বলছিলেন তখন সমালোচনা সহ্য করতে পারছিলেন না। তাই যখন বক্তব্য রাখতে যাই প্রতি পদক্ষেপে বাধার সৃষ্টি করেন। বক্তব্য শেষ করবার আগে একটা কথা বলতে চাই, পশ্চিমবাংলায় শিক্ষাক্ষেত্রেনৈরাজ্য সৃষ্টি করা হয়েছে এবং যার জন্য কান্তিবাবুর পরাজয় হয়েছে। মানুষ পশ্চিমবাংলায় খেতে পাচ্ছে না, রেশনে চাল, গম চুরি হচ্ছে। যার জন্য নির্মলবাবু হেরে গেছেন। মাননীয় বিধানসভা সদস্য এবং বিরোধীদলের নেতা যে প্রস্তাব দিয়েছেন, যে কথা বলেছেন পশ্চিমবাংলা সরকার আসুন, আমরা এক হয়ে কাজ করি। পশ্চিমবাংলার স্বার্থের জন্য আমরা লড়াই করি। আজকে বড় বড় কথা বলছেন — আগামীদিনে পশ্চিমবাংলার বুকে সাম্প্রদায়িকতার বিপদ আসছে, আগামীদিনে মৌলবাদ আসছে। আজকে ভারতবর্ষের প্রয়াত নেতা রাজীবগান্ধী সাম্প্রদায়িকতার বিরুদ্ধে মৌলবাদের বিরুদ্ধে লড়াই

করেছেন। কংগ্রেস লড়াই করেছে, কংগ্রেস লড়াই করছে, লড়াই করবে। তাই বন্ধুগণ আজকে একটা কথা বলতে চাই, কবির ভাষাতেই বলি 'মোরা যাত্রী একই তরণী, সহ যাত্রী একই তরণীর, যদি সংঘাত হয়, তবে ধ্বংস হবে গর্ব মোদের প্রগতির'। আপনারা আসুন, আমাদের নেতা সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় বলেছেন, দিল্লী চলুন, আসুন সবাই মিলে পশ্চিমবাংলার দাবী আদায় করে নিয়ে আসি। সমৃদ্ধির পথকে সুগম করি। রাজ্যের উন্নতি ত্বরান্বিত হবে। আসুন আমরা সবাই মিলে কংগ্রেসকে সামনে রেখে এগিয়ে চলি, মঙ্গল হবে, ভালো হবে, পশ্চিমবাংলার মঙ্গল হবে। পশ্চিমবাংলার দাবী আদায় করি। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র ভাবে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন আমি তার বিরোধীতা করে বক্তব্য রাখছি। উনি বলেছেন, শান্তি পূর্ণ নির্বাচন হয়েছে। শান্তিপূর্ণ নির্বাচন না কি শ্মশানের শান্তি এনেছেন এটা বুঝতে পারছিলাম না। কিন্তু সারা পশ্চিমবাংলায় আজকে শ্মশানের শান্তি বিরাজ করছে। বিশেষ নির্বাচন হলো, উত্তর হাওড়ার কেন্দ্রে আমি বলছি, সন্ত্রাস হয়েছে, রিগিং হয়েছে। ১২ ই জুন ৩৪ টা বুথে রি-পোল হলো। কি দেখলাম? আমি সেদিন উপস্থিত ছিলাম। আগেরদিন রাত্রে মেয়রের বাড়ীর সামনে আমাদের শ্রদ্ধেয় শিক্ষক ভবানী ভট্টাচার্য্য এলাকায় ফুড প্যাকেট দিতে গিয়েছিলেন তাঁকে মারা হলো। পুলিশ কি করলো? তাঁকে বোম কেসে ফেলে দিল। পরের দিন নির্বাচনের, সারারাত ধরে সি. পি. এমের *** নেতৃত্বে সারাদিন ধরে জাল ভোট দিয়েছে। এঁরা বলছেন গণতন্ত্র সুরক্ষিত হচ্ছে? যেখানে এতবড় ধর্ষণ গণতন্ত্রের ওপর ঘটে গিয়েছে! একজন অধ্যাপক *** যিনি সন্ত্রাস করে, ডাকাতি করে, চুরি করে নির্বাচনে জয়লাভ করেছেন। তিনি ভবিষ্যতে ছাত্রদের কাছে কি প্রশ্ন রাখবেন? আমাদের সমাজে ছাত্র-শিক্ষকদের যে সম্পর্ক, সেই সম্পর্কে শ্রদ্ধা করি, নমস্কার করি, ভক্তি করি। আজকে *** মহাশয় সমস্ত মাষ্টারমশাইদের সম্মান ধূলায় লুণ্ঠিত করে দিয়েছেন, ছাত্র শিক্ষকদের যে পবিত্র সম্পর্ক, সেই সম্পর্ককে তিনি নষ্ট করে দিয়েছেন। আজকে চুরি করে তিনি এম. পি. হয়েছেন, সেইজন্য আমি তাকে ধিক্কার জানাতে চাই। আজকে খুব আনন্দের সঙ্গে বলা হয়েছে যে চতুর্থবারের জন্য আমরা ক্ষমতায় এসেছি। চতুর্থবার ক্ষমতায় আপনারা কি করে এলেন? জয়প্রকাশ নারায়ণ, প্রফুল্ল সেনের হাত ধরে আপনারা চলে এলেন। কিন্তু আপনারা জেনে রাখুন মানুষ আপনাদের বিতাড়িত করবে। আপনারা ছারপোকা হয়ে বাড়ীতে ঢোকেন, আপনারা ১৯৭৭ সালে ছারপোকা হয়ে বাড়ীতে ঢুকেছেন, কিন্তু যতক্ষণ না মানুষ আপনাদের মেরে তাড়াবে আপনারা ততক্ষণ যাবেন না। ১৯৮২ সালে আপনার ভোটার লিস্টে কারচুপি করলেন, রিগিং করলেন, তারপর ক্ষমতায় এলেন। ১৯৮৭ সালে আরও এগিয়ে এলেন, এবারে সন্ত্রাস করলেন, রিগিং করলেন। ১৯৯০ সালে এসে দেখলেন এবারে রিগিং করলে হবে না, সন্ত্রাস করলে হবে না। এবারে সেইজন্য মৌলবাদীর কথা দেওয়ালে লিখলেন, বি.জে.পি-র কথা দেওয়ালে লিখলেন। পশ্চিমবাংলায় বামপন্থী বিরোধী ভোটকে ভাগ করে দেওয়ার জন্য আপনারা চেঁচাতে লাগলেন, বি জে পি সাম্প্রদায়িক, বিজেপি বিচ্ছিন্নতাবাদ এবং তার জন্য বিজেপি কে দিয়ে ইট, রাম-রথ নিয়ে যেতে লাগলেন। আরও একটা মজার জিনিষ আমরা দেখলাম। আমরা দেখলাম বিক্ষুব্ধ সি পি এমরা হঠাৎ বিজেপি হয়ে গেল। কারা এই বিক্ষুব্ধ সি পি এম? এই ব্যাপারে আমি একটা গল্প বলছি। — বুনো হাতিকে পোষ মানানোর জন্য বনে পোষা হাতিকে ছেড়ে দেওয়া হয়, তারা বুনো হাতিকে পোষ মানিয়ে খাঁচায় ফিরিয়ে নিয়ে আসে। এই বিক্ষুব্ধ সি.পি.এমরা বিজেপি সেজে বক্তৃতা দেবে তাও লিখে দেওয়া হল। তারা বক্তৃতাই বললেন — কাশ্মীরে হিন্দুরা কেন বোরখা পড়ে ঘুরবে। এই সমস্ত জ্বালাময়ী ভাষণ তাদের লিখে দেওয়া হল। আজকে ওরা সাম্প্রদায়িকতা বিরোধী কথা বলছেন, কিন্তু সেই বিজেপি পশ্চিমবাংলায় ১২ শতাংশ ভোট পেয়েছে। আপনারা ভুলে যাবেন না ইতিহাসের কথা, এই বুনো হাতির দল আপনাদের পিষে মারবে।

[4.50 - 5.00 p.m.]

বলছেন চার বার এসেছেন, না হয় পাঁচবার ছয়বার আসবেন, কিন্তু এমন একটা দিন আসবে যেদিন সারা বিশ্বের কমিউনিষ্ট দুনিয়ার যা হয়েছে পশ্চিমবঙ্গেও তাই হবে, আপনাদের অবস্থা চেসেস্কুর মত হবে। বলছেন শিক্ষার কথা, কি শিক্ষা দিয়েছেন পশ্চিমবঙ্গের মানুষকে ? প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দিলেন, পরীক্ষা ব্যবস্থা তুলে দিলেন কার জন্য বলুন ? যদি জানতাম সারা পশ্চিমবাংলায় প্রাথমিক স্তরে কেউ ইংরাজী পড়ছে না তাহলে সাধুবাদ জানাতাম। গ্রামের ছেলেরা ইংরাজী পড়বে না অথচ মফঃস্বল শহরে পর্য্যন্ত ইংরাজী পড়বার জন্য ব্যাঙের ছাতার মত ইংলিশ মিডিয়াম স্কুল গজিয়ে উঠছে। কারণ, মানুষ বুঝেছে ইংরাজী শিক্ষা ছাড়া সর্বভারতীয় প্রতিযোগিতার ক্ষেত্রে কোন স্থান নেই। তাই যড়যন্ত্র করা হচ্ছে যে পশ্চিমবঙ্গের মানুষকে ঘুম পাড়িয়ে রাখতে হবে একদিন যেমন চীনে আফিম খাইয়ে ঘুম পাড়িয়ে রেখেছিল যাতে তারা কোনদিন মাথা তুলে বামপন্থার বিরুদ্ধে দাঁড়াতে না পারে। শিক্ষা ক্ষেত্রে ইংরাজী তুলে দিয়ে শিক্ষা ব্যবস্থায় একটা নৈরাজ্য আনা হয়েছে। আমরা দেখছি ব্যাপক লোডসেডিং। ১৪ বছরে এমন একটা কলকারখানা পশ্চিমবাংলায় হয়েছে যে কলকারখানায় মূলধন ১০০ কোটি টাকার উপর ? আমি হাওড়ায় মানুষ, হাওড়া হচ্ছে শিল্প নগরী, সেখানে বিদ্যুৎ ঘাটতির জন্য লোডশেডিং এর জন্য একটার পর একটা বৃহৎ শিল্প বন্ধ হচ্ছে, ছোট কারখানাগুলোর তো নাভিশ্বাস উঠেছে, গেস্টকিন ধুঁকছে, ইন্ডিয়া মেশিনারী যে কোন মুহূর্তে বন্ধ হয়ে যেতে পারে। অথচ এখানে বসে বসে বলছেন শ্রমিক কৃষকের বন্ধু। কে কৃষকের বন্ধু? আপনারা ? নদীয়ার শান্তিপুরে কৃষকরা জলের দাবী করেছিল, আপনারা তাদের গুলি দিলেন। বলছেন পুলিশ নাকি আপনাদের আইন-শৃঙ্খলা খুব বজায় রাখছে। সি পি এমের ছেলেরা খুন, রাহাজানি, ডাকাতি করলে কোনদিন পুলিশ তাদের গ্রেপ্তার করে না। আমার কাছে উদাহরণ আছে। এখানে মাননীয় মুখ্য মন্ত্রী জ্যোতিবসু উপস্থিত আছেন, তিনি স্বরাষ্ট্রমন্ত্রী, তিনি বলুন হাঁসখালি পদ্মার রোডে মহাবীর প্রসাদ খুন হল ১৭ই জুন, আজ পর্যন্ত সেই আসামী কেন গ্রেপতার হয়নি? আমরা যখন ও সি কে গিয়ে বললাম তখন তিনি বললেন কি করব স্যার, সি পি এমের নেতারা বলেছেন ধরে দেব, কিন্তু এখনও ধরে দেননি বলে গ্রেপ্তার করিনি। আসামীকে ধরে দিলে তবে পুলিশ গ্রেপ্তার করবে না হলে করবে না। এই হচ্ছে আইন-শৃঙ্খলার পরিস্থিতি। পশ্চিমবঙ্গে যুব শক্তিকে আপনারা চোলাই মদ, ড্রাগ দিয়ে ঘুম পাড়িয়ে রেখেছেন যেমন চীনের মানুষকে আফিম খাইয়ে ঘুম পাড়িয়ে রেখেছিল। কারণ আপনারা যুব আন্দোলনকে ভয় পান। যাইহোক, আমার সময় নাই, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** সুশান্ত চক্রবর্তী এবং স্বদেশ চক্রবর্তী এই নাম দু'টি বাদ যাবে। যেকোন ব্যক্তি যিনি এই হাউসের সদস্য নন তাঁর বিরুদ্ধে কোন অভিযোগ এইভাবে আনা যায় না। এটা করবেন না, করলে বার বার আমাকে এক্সপাঞ্জ করতে হবে। কারণ, ওঁরা নিজেকে ডিফেন্ড করতে পারবেন না। এটা করা ঠিক নয়, এটা করবেন না।

2nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 2nd Report of th Business Advising Committee. The committee met in my chamber on 24th July 1991, and recommend the following Programme of Business from 27th to 30th July, 1991.

| | | | |
|---|---|---|---|
| Saturday, 27.7.91 - 11 A.M. | : | General Discussion on Budget | - 5 hrs |
| Monday, 29.7.91 - 12 noon | : | General Discussion on Budget | -5 hrs |

Note : *** Expunged as ordered by the Chair

| Tuesday, 30.7.91 - 12 noon | : | i) | General Discussion on Budget | - 5hrs |
|---|---|---|---|---|
| | | ii) | Voting on Motion for Vote on Account | |
| | | iii) | Motions for Demands for Grants of all the Departments | |

There will be no mention cases on 27th July, 1991.

Now the minister-in-charge of Parliamentary Affairs Dept. may please more the mottion for aueplant in the House.

**শ্রী প্রবোধচন্দ্র সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় কার্য উপদেষ্টা কমিটির দ্বিতীয় প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকারঃ** আশা করি সবার মতামত আছে — অতএব এটা গৃহীত হল।

**শ্রী জ্যোতি বসুঃ** স্পীকার মহাশয়, রাজ্যপালের বক্তৃতার উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই আমি একটি জিনিস খুব পরিষ্কার করে দিতে চাই। কারণ, এখানে বক্তব্য বাখা হয়েছিল যে, আমেরিকান কংগ্রেস নাকি আমাকে আমন্ত্রণ জানিয়েছে। সংবাদপত্রে আমিও দেখেছি এই রকম একটি সংবাদ বেরিয়েছে আমেরিকার কোন একটি সংস্থা থেকে — কিন্তু আমার কাছে কোন আমন্ত্রন পত্র নেই। ২ নং কথা হচ্ছে — আমার খুব ভাল লাগল — একটু আশ্চর্য্য হলাম যে বিরোধী দলের নেতা অবশেষে বিজেপি সম্বন্ধে অবহিত হয়েছেন যে, এটা একটা সাম্প্রদায়িক দল, ভয়ঙ্কর বিপদ ডেকে এনেছে — এই বিষয়টি তিনি অবহিত হয়েছেন। কারণ, আমি যতদুর সংবাদপত্রে পড়েছি তাতে নির্বাচনের সময় একটি বক্তৃতাও দেখাতে পারবেন না যে, কোন কংগ্রেস নেতা বিজেপির বিরুদ্ধে একটি কথাও বলেছেন। আর আমরা ভুরি ভুরি সেই বক্তৃতা দেখাতে পারি। আমরা আগে থেকেই বলেছিলাম আমরা কংগ্রেসের বিরুদ্ধে যেমন, তাদের নীতিরও বিরুদ্ধে যেমন — তেমনি বিজেপিরও বিরুদ্ধেওরা বহু বিপদ ডেকে এনেছে ভারতবর্ষে — আমরা এটা বলছিলাম, ওরা যদি কোনদিন ক্ষমতায় আসে ভারতবর্ষে তাহলে সর্বনাশ হয়ে যাবে, যে ভারতবর্ষকে আমরা জানি, সেই ভারতবর্ষ থাকবে না। যাক, বেটার লেটদ্যান নেভার। এখন এটা যদি হয় — তবে কার্য ক্ষেত্রে সেটা আমাদের দেখতে হবে যে, এই বক্তৃতার প্রতিফলন বাইরে হচ্ছে কিনা। কারণ, কংগ্রেসের বহু সদস্য আছে, ঠিক কোন ভাবাদর্শ তাদের নেই এবং তাদের ঐ যে কথা আমাদের লোক চলে গেছে বি জে পি তে। বি জে পি তে গেল কেন, ধরে রাখতে পারলেন না কেন? কোন রকম ভাবাদর্শ নেই? কোন সদস্য বলছেন এটা আপনাদের কৃতিত্ব, আপনারা বি জে পি কে শতকরা ১২ ভাগ ভোট দিয়ে দিলেন। চমৎকার কথা! এই যদি দৃষ্টিভঙ্গী হয় তাহলে বি জে পি র বিরুদ্ধে লড়াই কি করে হবে? কখনই হতে পারে না। আমার ৩ নং কথা হচ্ছে এই — নির্বাচন সম্বন্ধে বিরোধী দলের নেতা কিছু কথা বলেছেন। রাজ্যপাল যা লিখেছেন তাতে উনি সন্তুষ্ট হতে পারেন নি এবং সেই জন্য তিনি বলেছেন — প্রথম হচ্ছে তাদের হারটাকে তিনি জিৎ বলে দেখাবার চেষ্টা করেছেন। উনি নানা রকম হিসাব দিয়ে, পরিসংখ্যান দিয়ে দেখাবার চেষ্টা করেছেন — আমি আশ্চর্য হইনি। আমি শুনলাম নির্বাচনী প্রচার ইত্যাদি যখন হচ্ছিল তখন উনি ১৪ বছর পরে ফিরে এসে কংগ্রেস সভাপতি হয়ে কংগ্রেসকে বুঝিয়ে ছিলেন যে,

এবারে ওঁকে দেখে কংগ্রেস সরকার এখানে করে দেবেন সাধারণ মানুষ এবং মন্ত্রীদের নামও নাকি কিছু ঠিকও হয়েছিল — এটা আমি শুনেছিলাম সেই জন্য উনি একটু মর্মাহত হয়েছেন, আমি দুঃখিত, কিন্তু সংসদীয় গণতন্ত্রের বিরোধী দলেরও একটা ভূমিকা থাকে, সে যত ছোট দলই হোক আশা করি সেই ভূমিকা উনি পালন করবেন। উনি আর কি বলেছেন? প্রথমতও ইলোটোরিয়াল রোল — সেটা উনি জানেন না বোধ হয় যে, সরকারী কর্মচারীরা এটা তৈরী করেন না। সরকারী কর্মচারী একজনও তার মধ্যে থাকেন না, যারা বাড়ী বাড়ী গিয়ে ভোটার সংগ্রহ করেন, ভোটারের নাম সংগ্রহ করেন তারা অন্য লোক, তাদের রিক্রুট করা হয়। কারণ, আমি জানি এটা এই জন্যই বলছি — আমি এটা জানি যে, কংগ্রেস দল আমাদের সরকারী কর্মচারীদের পছন্দ করেন না, বরাবরই তাদের অপমানিত করেন। আমাদের পুলিশকেও তারা পছন্দ করেন না, তাদের বিরোধিতা করেন। এবং বলেন সব বাইরে থেকে আনতে হবে। খালি এখানে বলেন না, ভোটারদের বাইরে থেকে আনতে হবে। সেই জন্য এই ইলেকসন সম্বন্ধে প্রথম থেকেই ওরা এই কথা বলছেন।

[5.00 - 5.10 p.m.]

তারপর উনি বললেন, হিসাব করে দেখুন কতগুলি বুথে শতকরা ৯০ ভাগ ভোট পড়েছে। আমি খোঁজ করলাম। এটা নাকি পার্লামেন্টে প্লেস করা হবে পরে — হিসাব সমস্ত রাজ্য থেকে পাঠায়। কিন্তু আমি যতদুর বুঝলাম এরকম একটা বুথও নেই পশ্চিমবাংলায়। কাজেই অনর্থক এরকম অসত্য কথা এখানে পরিবেশন করা হচ্ছে। তারপর উনি বলেছেন, ওর কেন্দ্রে, সেখানে উপরে কাস্তে হাতুড়ি তারা, নীচে কাস্তে হাতুড়ি তারা আর মাঝখানে সব কংগ্রেসের ভোট। তা আমি জিজ্ঞাসা করলাম আমাদের ইলেকট্রোরাল অফিসারদের যে এরকম কোন অভিযোগ সেদিন ছিল কিনা। তারা বললেন, সেদিনও ছিলনা, পরেও ছিল না, আজকেও নেই। অথচ দেখছি বিধানসভায় এসে এইসব কথা এখন বলছেন হারবার পর, কংগ্রেস হেরে যাবার পর। অদ্ভুত সব কথা। তারপর ইলেকশানের প্রচার যখন চলছে তখন আমি বিশেষ কোন গোলমালের খবর পাইনি। সে কংগ্রেসের পক্ষেরও কেউ আমাদের মিটিংগুলি ভাঙবার চেষ্টা করে নি, আমাদের পক্ষেও কেউ সেটা করে নি। এটা আমি দেখেছি যে বরাবর যে রকম হয় সেই রকমই হয়েছে। খালি এক জায়গায়- বীরভূমে আমার গাড়ীটা আটকেছিল কংগ্রেসের কিছু ছেলে। তাও কংগ্রেসের ওখানকার পার্টি তারা পুলিশকে ফোন করে বলে যে এটা আমাদের কোন পরিকল্পিত ব্যাপার ছিল না, কয়েকটা ছেলে করেছে এটা আপনারা মনে করবেন না যে আমরা করিয়েছি। যাক, এই তো গেল নির্বাচন সম্বন্ধে আমার বক্তব্য। কাজেই এটা মেনে নেওটাই ভাল এবং বিরোধী দল হিসাবে যা করনীয় সেটা করাই ভাল — কিছু বিরোধিতা, কিছু আমাদের সমালোচনা, কিছু আমাদের সমর্থন ভাল কাজের, এগুলি করাই ভাল। তারপর অনেকগুলি বিষয় উনি বলেছেন এখানে, সেগুলির ব্যাপারে বিভিন্ন সময়ে যখন দফাওয়ারি বাজেট হবে সেই সময় আলোচনা করা যাবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নিয়ে উনি বলেছেন। ওর সময় কত ছিল, ওর যে অংক ছিল শেষ আর আমাদের সময় কত হয়েছে। প্রায় ঠিকই সংখ্যা উনি যা বলেছেন সেই রকমই হয়েছে। আমি হিসাব করে দেখছিলাম যে সেই সময়ও ভারতবর্ষ ব্যাপি যা এমপ্লয়মেন্ট একচেঞ্জে নাম ছিল তার শতকরা ১৪.৬ ভাগ এখানে ছিল — পশ্চিমবাংলায়। এখনও যেখানে ৩ কোটি বেকার নথিভুক্ত সেখানে এখনও শতকরা ১৪.৭। তবে এটা খুব বিরাট সমস্যা সমস্ত ভারতবর্ষব্যাপি। আমি এটা ছোট করে দেখাবার জন্য পরিসংখ্যান দিচ্ছিনা। এটা আমাদের সবাই মিলে দেখতে হবে কি করা যায়, তার ব্যবস্থা করতে হবে। পরিকল্পনা মানে আমরা বুঝেছিলাম আগেকার দিনে যে বেকারী কমতে কমতে একেবারে শেষ হয়ে যাবে। কিন্তু দেখলাম ক্রমশ বেকারী বাড়ছে। এক একটা পরিকল্পনা হয় আর বেকার বাড়ে। কাজেই এটা সবাই মিলে যাতে কিছু করতে পারি তার ব্যবস্থা করতে হবে। আর আগেকার দিনে কংগ্রেস আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ঐ যে ৫ লক্ষ নাম বোধ হয় লেখানো হয়েছিল, সেখানে আরো অনেক বেকার ছিল কিন্তু তারা নাম লেখাতো না। লিখিয়ে লাভ কি?

কারণ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তো চাকরি হ'ত না। কংগ্রেসের এম এল এ দের কোটা ছিল আমরা জানি যে ক'টা করে চাকরি দিতে পারবে। সেখানে এস ই বি তে — স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে — প্রায় ১২ হাজার লোককে নেওয়া হয়েছিল একটা কমিটি করে। একটা লোককেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হয়নি। এরকমের ভুরি ভুরি দৃষ্টান্ত আমাদের কাছে আছে। কিন্তু একটা কথা উনি বলতে ভুলে গেলেন, বোধহয় পান নি সেই পরিসংখ্যান, সেটা হচ্ছে যে বাইরে, আমাদের গ্রামাঞ্চলে যেখানে আগে লোকে বছরে হয়ত ৬/৭ মাস কাজ পেত - কৃষি কাজ - আর সেখানে এখন ৯/১০ মাস, অন্ততঃ ১০ মাস সেখানে কাজ হচ্ছে এবংসেই কাজ পাচ্ছে সেখানকার মানুষ। এটা একটা বিরাট পরিবর্তন। প্রায় গুণগত একটা পরিবর্তন গ্রামবাংলায় ঘটে গিয়েছে। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলছি। এটা ঠিক যে আমাদের পশ্চিমবঙ্গে ম্যান ডেজ বিশেষ করে শিল্পতে নষ্ট হয়েছে। কিন্তু তার মধ্যে আমরা জানি যে বেশীর ভাগ কারা? কারণ জুট ইন্ডাষ্ট্রি, চটকলের মালিকরা দুটো ভাগে ভাগ হয়ে গেছে। একটা ভাগ তার প্রভিডেন্ট ফান্ডে দেয়না সেটা মেরে দেয়। শ্রমিকদের কিছুদিন কাজ করিয়ে লক আউট করে দেয়। এটাতে ম্যানডেজ নষ্ট হয় ৬০ পার্সেন্ট। আমরা দেখছি যে চটকলে এই ম্যানডেজ নষ্ট হয়েছে। এছাড়া অন্য কোন জায়গায় কি খুব বেশী লস হয় না। তার কারণ আমরা শ্রমিকদের সঙ্গে আলোচনা করি। বড় বড় শিল্প ইঞ্জিনিয়ারিং, চা ইত্যাদি এই রকম যেগুলি আছে সেখানে ইউনিয়নকে ডেকে, শুধু সিটু নয়, সমস্ত ইউনিয়নকে ডেকে তাদের সঙ্গে আলোচনা করে সিদ্ধান্তে পৌঁছাতে পারি যাতে ষ্ট্রাইক ছাড়া ন্যায্য দামে সেখানে পাওয়া যায়। তারপরে এখানে সিকনেস ইন ইন্ডাষ্ট্রি নিয়ে কথা বলা হয়েছে। এটা ঠিক যে রুগ্ন শিল্প আছে। এটা ভারতবর্ষব্যাপী আছে, এখানেও আছে। কিন্তু এটাতো বললেন না যে এর জন্য দায়ী কে ? এটার জন্য আমি বলছি যে কংগ্রেসও এক হিসাবে দায়ী নয়, কারণ পঞ্চাশ দশকে আমাদের যে সুবিধারগুলি ছিল সেগুলি চলে গেল। ঐ ইস্পাত, লোহা, কয়লায় ফ্রেইন ইকোয়লাইজেশান, মাশুল সমীকরণ, অর্থাৎ একই দামে এগুলি ভারতবর্ষের সমস্ত জায়গায় পাওয়া যাবে। এটা এখনও উঠছে না কেন? কাজেই মালিকরা অন্য জায়গায় ইনভেষ্ট করছে। আমরা কলকাতায় বসে যে দামে পাব, ওরা দুহাজার মাইল দূরে বসে সেই একই দামে পাবে। কংগ্রেসের অপরাধ হল এটার বিরুদ্ধে পরবর্তীকালে তারা কোন প্রতিবাদ করেনি। এটা কতদিন চলবে? এমন |৮ আগের নির্বাচনে যখন রাজীব গান্ধী এখানে এসেছিলেন তখন তিনি আমাদের বলেছিলেন যে এটা উচিত নয়, যখন প্রয়োজন ছিল এটা করা হয়েছে, এই মাশুলসমীকরণ রাখা উচিত নয়। কিন্তু সেটা উঠলো না। এটাতে যে ক্ষতি হয়েছে আমাদের পশ্চিমবঙ্গের শিল্পায়নে সেটা মাননীয় সদস্যারা সকলেই জানেন। সেই রকমভাবে ক্রেডিট ডিপোজিট রেশিওতে যেখানে গড় পড়তা হিসাব অল ইন্ডিয়া এ্যাভারেজ হচ্ছে শতকরা ৬৫, সেখানে পশ্চিমবঙ্গে হচ্ছে ৫৫, মহারাষ্ট্রে শতকরা ৮০, কর্ণাটকে শতকরা ১০২ এবং তা তামিলনাড়ুতে ১০৩। এই ফিনানসিয়াল ইনস্টিটিউসন তো কেন্দ্রীয় সরকারের। তারা সুবিচার করছেন না কেন পশ্চিমবঙ্গের প্রতি? এই সম্পর্কে একটা কথাও শুনলাম না। বিরোধী দলের নেতা একবারও এসব কথা বললেন না। আমি একথা বলতে পারি যে কংগ্রেস যতদিন এখানে সরকারে ছিল ওরা কোনদিন এর প্রতিবাদ করেন নি। আর ওদের যারা লোকসভার সদস্য, যারা সভার সদস্য, তারাই তো ছিলেন এবং এখন কেউ কেউ আছেন, তারা সেখানে কোন প্রতিবাদ করেছেন এই অবিচারের বিরুদ্ধে, বঞ্চনার বিরুদ্ধে ? এটা তারা করেন নি। এখন উনি বলছেন যে আমরা সহযোগিতা করতে পারি, আমরা এক সঙ্গে দিল্লী যাবো প্রয়োজন হলে। খুব ভাল কথা। এখান থেকে একসঙ্গে প্রস্তাব পাশ হয়েছে ডঃ বি সি রায়ের আমলে, আমাদের আমলেও হয়েছে। এক সঙ্গে প্রতিনিধিরাও দিল্লীতে গেছেন বিভিন্ন বিষয় নিয়ে। আরো নিশ্চয়ই যেতে হবে, গেলে ভাল হয়। কিন্তু আমাদের অভিজ্ঞতা একটু খারাপ। কোন কোন কংগ্রেস প্রতিনিধি বলেছিলেন যে আপনি আমাদের সঙ্গে একসঙ্গে বসে ঠিক করুন, আমরা সকলে রাজীব গান্ধীর কাছে যাবো পশ্চিমবাংলার স্বার্থে। আমি দিল্লীতে মিটিং ডাকলাম। কিন্তু দেখা গেল ২ মিনিটের মধ্যে তারা সেখান থেকে বেরিয়ে চলে গেলেন। ২ জন বললেন যে আমরা আপনাদের সঙ্গে এক হয়ে যাবো না। আমরা গিয়েছিলাম আমাদের ন্যায্য যে প্রকল্পগুলি পাওনা,

আধুনিক যে প্রকল্প তার জন্য। কিন্তু ওরা বেরিয়ে চলে গেলেন। তার মধ্যে ২ জন আবার দেখছি মন্ত্রী হয়েছেন। যাই হোক, এটা যদি এখন হয় ভাল হবে, কিছু খারাপ হবেনা। বিদ্যুৎ সম্পর্কে এখানে বলা হয়েছে। এই সম্পর্কে বিদ্যুতের বাজেটে আলোচনা হবে।

...[ at this stage Shri Siddhartha Sankar Ray rose to speak]...

**শ্রী জ্যোতি বসু :** কি বলছো তুমি আবার। আই কান্ট হেয়ার ইট।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** I am prepared to go to Delhi. Please fix up a date. I am offering my hands of co-operation. Let us go today

**শ্রী জ্যোতি বসু :** তুমি যাই করে থাকো, যাই অন্যায় করে থাকো, উনি বিরোধী দলের নেতা, উনি বললে আমাদের একসঙ্গে দিল্লী যেতে হবে। তবে আমাদের এখানে যেসব প্রকল্প আছে সে সব দিয়ে কংগ্রেস প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়েছি। To day I have no time, but it will do.

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** Then at least give me a copy of the pending projects of West Bengal about which you have written to the central Government. আমাকে কোন কপি দেওয়া হয়নি।

**শ্রী জ্যোতি বসু :** আপনি তো সেদিন এসেছেন। কোথায় ছিলেন এতদিন? আস্তে আস্তে সব পাবেন। You will be given. I am willing to do this.

[5.10 - 5.20]

বিদ্যুতের কথা আমি বলছি. আমাদের বিদ্যুতের সংকট আছে এবং এটা আমরা সবাই জানি। আমাদের বিদ্যুতের চাহিদা অনেক বেড়েছে, গ্রামে বেড়েছে, শহরে বেড়েছে, শিল্পে বেড়েছে। এবিষয়ে আমাদের দুর্বলতা আছে, খুবই দুর্বলতা আছে। সমস্ত কিছু আলোচনা হবে, বলা হবে কোথায় কোথায় দুর্বলতা আছে। ম্যানেজমেন্টের দুর্বলতা হতে পারে, যন্ত্রপাতির দুর্বলতা হতে পারে, আমাদের বোঝবার কিছু অভাব থেকে এটা হতে পারে। এটা ঠিকই চাহিদা যেভাবে বেড়েছে সেভাবে আমরা তা মেটাতে পারছি না। আমরা এটা নিয়ে আলোচনা করব। এবিষয়ে কংগ্রেস পক্ষ থেকে অনেক কথা বলা হচ্ছে, কিন্তু আমি একটা কথা বলব, ওঁদের শেষ ৮ বছরে ৯৫ মেগাওয়াট করে বিদ্যুৎ উৎপাদন হয়েছিল। আর আমাদের রাজত্ব কালে ৮/৯ বছরে প্রায় ১২০০ মেগওয়াট করে বিদ্যুত উৎপাদন হচ্ছে। কিন্তু এত চাহিদা বেড়ে গেছে, তাই আমরা পারছি না সামলাতে। তবুও এটার দিকে আমাদের আরও নজর দিতে হবে। সর্বক্ষেত্রে বিদ্যুতের প্রয়োজন আছে। সেই প্রয়োজন না মেটালে আমাদের অসুবিধা হবে। তারপর উনি শিল্পের কথা বলেছেন। আমি বলি, সারা ভারতবর্ষের মধ্যে ক্ষুদ্র শিল্প সব থেকে বেশী রয়েছে আমাদের পশ্চিমবাংলায়। উনি কতগুলি হিসাব দিয়ে বললেন, — ২১ হাজার ক্ষুদ্র শিল্প এখানে রুগ্ন হয়ে রয়েছে। হ্যাঁ, ঠিকই রিজার্ভ ব্যাঙ্কের একটা ফিগার আছে, ঠিকই বলেছেন। কিন্তু এটা তো বললেন না যে, এখানে মোট কত ক্ষুদ্র শিল্প আছে। মোট ৩ লক্ষ ৩৮ হাজার রেজিষ্ট্রাড ক্ষুদ্র শিল্প আছে। এটা ভারবর্ষের সমস্ত রাজ্যের মধ্যে সবচেয়ে বেশি। এবং ঐ রুগ্ন গুলিকে বাদ দিলেও — ওগুলি রুগ্ন, কিন্তু বন্ধ হয়ে যায় নি — ভাবতবর্ষে আমরা শীর্ষ স্থানে আছি। তবে এখন কি হবে জানি না। কারন নতুন শিল্প নীতি যা নেওয়া হচ্ছে তাতে ক্ষুদ্র শিল্পের কি হবে জানি না। বুঝতে পারছি না। ওঁরা বলছেন, একটা কি তৈরী করবেন। কি তৈরী করবেন জানি না, এখনো পর্যন্ত আমার কাছে কিছু আসে নি। আমার সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর টেলিফোনে শেষ কথা হয়েছিল, আমি লিখেছিলাম, উনি আমাকে টেলিফোনে বলেছিলেন, 'এখন এত ব্যস্ত, আমি পরবর্তী কালে আপনার সঙ্গে আলোচনা করব।' তবে আমাদের মনে হচ্ছে ক্ষুদ্র শিল্পের খুবই বিপদ হতে পারে এবং সেই ভেবেই আমি লিখেছিলাম। এখানে তাঁত

শিল্পের ক্ষেত্রে বৈপ্লবিক পরিবর্তন এসেছে। কংগ্রেস সরকার তাঁত শিল্পকে শেষ করে দিয়েছে। তিনি সেকথা বললেন না। তারপর বড় এবং মাঝারি শিল্প গোটা ভারতবর্ষে ৯৯০ টি বন্ধ এবং রুগ্ন হয়ে আছে। এটা হচ্ছে হিসাব। মহারাষ্ট্রে ১৮১ টি বড় এবং মাঝারি শিল্প রুগ্ন হয়ে আছে, আর আমাদের পশ্চিমবাংলায় ১২৪ টি। তবুও এগুলি আমাদের দেখতে হবে — এই ১২৪ টিকে। এতে আত্ম সন্তুষ্টির কোন কারণ নেই। এটা দেখতে হবে। কিন্তু আমাদের চেয়ে মহারাষ্ট্রে অনেক বেশী বন্ধ এবং রুগ্ন হয়ে পড়ে আছে। তারপরে আমি যেটা বলতে চাই সেটা হ'ল, উনি শিক্ষা সম্বন্ধে বলেছেন। এটা খুবই আশ্চর্য্যের! ওঁর সময়ে, কংগ্রেসী সরকারের সমগ্র শিক্ষা ক্ষেত্রে কি ছিল? গণটোকাটুকি। কখন পরীক্ষা হবে, কেউ জানে না। কখন ফল বেরোবে কেউ জানে না। এমন কি ঐ ল'কলেজের হস্টেল, হার্ডিজ হস্টেল সম্বন্ধে ওঁর মুখ্যমন্ত্রীত্বকালে — সিদ্ধার্থবাবু তখন মুখ্যমন্ত্রী ছিলেন — ওঁরই একটা বিবৃতি দেখেছিলাম, ঐ হস্টেল খালি করতে হলে, এখানে লেখাপড়া না করে ওখানে বোম তৈরী করা হচ্ছে, গোলমাল পাকান হচ্ছে। উনি সেটা খালি করতে পারেন নি। আমরা এসে হার্ডিজ হস্টেল খালি করেছি। উনি বলেছেন, উনি লরেটোতে পড়েছেন, আমিও পড়েছি। উনি সেন্ট জেভিয়ার্সে পড়েছেন, আমিও পড়েছি। তাই উনি মুখ্যমন্ত্রী হয়েছিলেন, এখন বিরোধী দলের নেতা হয়ে গেছেন, আমি মুখ্যমন্ত্রী হয়েছি। উনি বোধ হয় খবর রাখেন না, অথচ এককালে দিল্লীতে শিক্ষামন্ত্রী ছিলেন, কিন্তু খবর রাখেন না ভারতবর্ষে শিক্ষার মাধ্যমে একমাত্র নাগাল্যান্ড ছাড়া — কারন তাদের নিজস্ব ভাষার অসুবিধা আছে, সেজন্য সেখানে মাধ্যম ইংরাজী, প্রথম ভাষা ইরাজী পড়ান হয় — আর কোথাও ভারতবর্ষে শিক্ষার প্রথম মাধ্যম ইংরাজী নয়। আর কোথাও প্রাথমিক স্তরে ইংরাজী নেই। কোথাও ফোর ক্লাশ থেকে ইংরাজী পড়ান হয়, আমাদের এখানে সিক্স ক্লাশ থেকে পড়ান হয়, কোথাও ফাইভ্ ক্লাশ থেকে পড়ান হয়। কাজেই এটা একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীতে, আমরা তো ঠিক করিনি। নানা গবেষনা হয়েছে, নানা কমিশন হয়েছে। তাঁর থেকে তাঁরা এটা বলেছেন যে মাতৃভাষায় প্রথম কয়েকটা বৎসর পড়াটা ভাল। পৃথিবীর সব জায়গাতেই হয়, এখানেও তাঁরা এটা বলেছেন। অবশ্য যাদের ভাষা নেই তারা ইংরাজী টাকেই এ্যডপ্ট করে নিয়েছে। কিন্তু আমাদের তো আছে। আর আমি এইরকমও দেখেছি-লরেটো এবং সেন্ট-জেভিয়ার্স না পড়েও কত মুখ্যমন্ত্রীকে আমি দেখেছি কত বৎসর ধরে যাঁরা নাকি ডেভেলপমেন্ট কাউনসিলে তাঁরা তাঁদের নিজেদের ভাষায় কথা বলেন। হয় তামিল ভাষায় বলেন, হিন্দী ভাষায় বেশীরভাগই বলেন। আমরা কয়েকজন ইংরাজীতে বলি। এইরকম বড় বড় ষ্টেট, বড় বড় রাজ্যে তাঁরা সেখানে হিন্দী ভাষায় বলেন। আর তাঁরা যে মুখ্যমন্ত্রী হয়েছেন তাঁরা কিন্তু কেউ লরেটোতে পড়েন নি আর সেন্ট-জেভিয়ার্সে পড়েননি আর এখানে কতজন লরেটো, সেন্টজেভিয়ার্স আছেন আমি জানি না। তাঁরাও তো ওঁরই সমকক্ষ, ওঁরই কংগ্রেস তাঁরা। যাঁরা এখানে নির্বাচিত হয়ে এসেছেন---তো তাঁদের কোন মূল্য নেই। কারণ ড্যাডি - মামি না বললে বোঝা যাবে না যে ছেলে-মেয়েগুলি ভাল? এটা আজকালকারদিনে চলে না। তবে এটা ঠিক - আমি স্বীকার করবো যে আমাদের মনীষীরা যা ভেবেছিলেন স্বাধীনতা আন্দোলনের সময় - যা আমরা অনেকেই ভেবেছিলাম স্বাধীনতা আন্দোলনে - মনীষীরা অনেকেই বলেছিলেন, রবীন্দ্রনাথ থেকে আরম্ভ করে, গান্ধীজী থেকে আরম্ভ করে যে আমরা যখন স্বাধীন হবো তখন আমাদের নিজ-নিজ মাতৃভাষাতেই একেবারে নিচু থেকে ওপর পর্যন্ত শিক্ষা দিতে হবে। এটা আমরা পারিনি। দুঃখের বিষয়, পারবো কিনা বলতে পারবো না। সেইজন্য ইংরাজীকে আমরা কমপালসারি করেছি - আবশ্যিক। ৬ ক্লাস থেকে আর পরবর্তী ক্লাসগুলিতে ইংরাজীকে আবশ্যিক করতেই হবে, তাছাড়া উপায় নেই। এটা এখন আমরা স্থির করেছি। কাজেই এতে যে কি ক্ষতি হবে তা আমি জানি না। কেউ যদি ইংরাজীতে অঙ্ক শেখে, কেউ যদি বাংলায় অঙ্ক শেখে তো যে ইংরাজীতে অঙ্ক শিখেছে সে যে আরো ভাল অন্য ছেলে-মেয়ের থেকে এটা কোথায় ষ্টাটিসটিক্স আছে, কোথাও প্রমাণ হল তা আমি জানি না। উনি বললেন আপনার নাতনিরা পড়ে লা-মার্টিনিয়ারে, ওঁর ভাইয়ের ছেলে কোথায় যেন পড়ে। আমি বলছি, ওরা কি আমার দাসানু দাস নাকি? ফিউডাল সোসাইটি চলে গেছে। আমার ছেলে ইন্ডিয়ান সিটিজেন, সে কি করবে না করবে সেই ঠিক করবে। আমি তার উপর আধিপত্য বিস্তার করতে চাই না। আর

আমার ধারণা, সিদ্ধার্থর ভাই - সিদ্ধার্থবাবুর ভাইয়ের ছেলে, বা যে কেউ পড়ছে ইংরাজী স্কুলে, তাঁরা ওঁকে জিজ্ঞাসা করে ভর্ত্তি করেননি। ওদের নিজেদের পরিবার আছে, ওঁরা নিজেরা বুদ্ধি-বিবেচনা করে এটা করেছেন। ওঁদের ২।১ জনকে আমি চিনি। কাজেই শিক্ষার ব্যাপারে আর বিশেষ কিছু বলার নেই। আর একটা অভিযান সেটা হচ্ছে নিরক্ষারতার বিরুদ্ধে। এই ব্যাপারে আমরা দিল্লী থেকে সার্টিফিকেট পেয়েছি। বর্ধমান, মেদিনীপুর এমনকি আমি যখন বাঁকুড়াতে গিয়েছিলাম, সেখানে আমি আর্টিকেল দেখেছি, তাঁরা সেখানে লিখেছেন খুব ভাল। তবে এটা আমাদের রাখতে হবে, এটা ২।৩ মাসের ব্যাপার নয়, হয়তো ১৫ লক্ষ লোকের মধ্যে আমরা কাজ করতে পেরেছি। নিদারুণ উৎসাহ আমি মানুষের মধ্যে দেখেছি। নির্বাচনের সময় যখন আমি ঘুরেছি, নিরক্ষরতা দূর করার ব্যাপারে, সেই সময় আমি দেখেছি। আমি মেদিনীপুরে দেখেছি দলমতনির্বিশেষে করেছেন। কংগ্রেসীরাও তাঁর মধ্যে আছেন। কতটা উদ্যোগ নিয়েছেন সেটা আলাদা কথা, কিন্তু আপনারা আছেন আনুষ্ঠানিকভাবে। এটা এমন একটা কাজ- বিনা পারিশ্রমিকে সবাইমিলে কাজ করছেন। ২ লক্ষ লোক বলছে যে আমরা পয়সা-কড়ি চাই না, খালি কিভাবে পড়াতে হয়, কিভাবে শেখাতে হয় আমাদের শিখিয়ে দিন আর যেসব জিনিসপত্রের দরকার দিন। অবশ্য দিল্লী থেকে টাকা পওয়া যায় এইসব করলে। এতদিনপর এটা বিরাটভাবে শুরু হয়েছে. আশা করি, এই ব্যাপারে সকলের সহযোগিতা আমরা পাবো। তারপর বিভিন্ন ডিপার্টমেন্ট সম্বন্ধে বলেছেন, আমি সেগুলি বলছি না। যখন দফাওয়ারী আলোচনা হবে আমরা নিশ্চয়ই সেখানে আলোচনা করবো একের পর এক। আর কেউ কেউ বলেছেন রাজ্যপাল যা বলেছেন সবই ভুল, সবই মিথ্যা। তাঁদের জবাব দেবার আমার প্রয়োজন নেই। আমি বলছি, এটা ছাড়া সব সত্য যা বলা হয়েছে। তবে যেগুলিতে দুর্বলতা আছে সেগুলি সমালোচনা হবে, আমাদের শুনতে হবে. আমরা জানি কিছু শুনতে হবে। শুনে প্রতিকার কি করে করা যায় আগামী দিনে তা দেখতে হবে। এত সমালোচনা করবার পর, এত পরিসংখ্যান উনি দিলেন বিভিন্ন প্রদেশের, কিন্তু এটা উনি বললেন না যে কৃষিতে আমাদের কি উন্নতি হয়েছে. ৭৭ লক্ষ টন ছিল কংগ্রেসের শেষ বছরে আর এখন আমাদের এখানে ১ কোটি ১৮ লক্ষ টন।

[5.20 - 5.30 p.m.]

কিছু তো উন্নতি হয়েছে। সরষে তিন গুণ হয়েছে , তাতেও হচ্ছে না। সরষের তেলের সমাধান হবেনা বা সমাধানের পথও দিতে পারব না, যদি আরও ২।৩ গুণ বাড়ান না যায়, সে বিষয়ে চেষ্টা চলছে। আলুর চাষের ব্যাপারে বলছি, তাও ৩ গুণ হয়েছে, আমাদের অত দরকার নেই, এক তৃতীয়ংশ আমাদের দরকার হয়, এতে আমাদের দ্বিতীয় স্থান, আর ধান চালের ব্যাপারে আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম, তা এর কোন মূল্য নেই কংগ্রেসী প্রতিনিধিদের কাছে আশ্চর্য্য।

(গোলমাল)

আর এতো আমার হিসাব নয়, এ সব হিসাব চাষীদের, এতে প্রতিবাদ করবার কি আছে, আমি তো চাষ করিনি, ধান ফলাই নি, চাষীদের মধ্যে তো আপনারা চাষীও আছেন, তা এত উত্তেজিত হবার কি আছে? আমরা মৎস্য চাষে ৫ বার প্রাইজ পেয়েছি, আর ঐ সোস্যাল ফরেষ্টি, যে সামাজিক বনসৃজন তাতেও আমরা প্রথম হয়েছি. আমার মনে হয় এগুলি একটু বললে ভাল হোতো, তাহলে একটা সামঞ্জস্য থাকত। তারপর ভারতবর্ষের মধ্যে আমাদের এখানে পঞ্চায়েতের অবস্থা সব থেকে ভাল। সেটা মাননীয় রাজীব গান্ধী যখন পঞ্চায়েত সম্মেলন করতে এখানে এসেছিলেন উনি বলে গেছেন, খোলাখুলি বলে গেছেন, লুকিয়ে বলেন নি, তা কংগ্রেসী ফলোয়ারদের বসান হবে কিনা আমি কি করে বলব। আমরা সেই পঞ্চায়েতের টাকার শতকরা ৫০ ভাগ টাকা, বাজেটের টাকা গ্রামাঞ্চলে বা মিউনিসিপ্যালিটির মাধ্যমে খরচ করছি। তারপর এখানে ভূমি সংস্কার হয়েছে, কেন্দ্রীয় রিপোর্ট আছে এই রকম আর কোথাও হয় নি। সরকারী রিপোর্ট, তা সেজন্য আমরা

বলছিলাম যে, এই কতকগুলি কথা উনি বলে গিয়েছিলেন, আমি মনে করিয়ে দিলাম, সবাইকেই মনে করিয়ে দিচ্ছি। তারপর আর একটা কথা এখানে উঠেছে, সেটা হচ্ছে মার-দাংগার কথা। আমার কাছে সমস্ত পরিসংখ্যান নেই, কিন্তু যেটুকু আছে, - নির্বাচনের পরবর্তীকালে আমি জোগাড় করবার চেষ্টা করেছি, বাজেটের মধ্যে কতটা করতে পারব জানিনা সেগুলি হচ্ছে নির্বাচনের পোষ্ট পোল ডেথ, সি. পি. এমের ২৭ জন, কংগ্রেস ৯ জন, আর জি. এন. এল. এফ ৩ জন। এই হচ্ছে আমার হিসাব, কিন্তু আমার কাছে আমার পার্টি থেকে স্মারকলিপি দিয়েছে, সি. পি. এম থেকে যে আপনার এই হিসাব ঠিক নয়, আমাদের আরও অনেক বেশী লোক মারা গেছে। পোষ্ট পোল মার্ডার কত - আগের গুলি আমি বলছি না - পরে ব লব ওরা নাম ঠিকানা দিয়ে পাঠিয়েছে, আমি হোম সেক্রেটারীকে দিয়েছি, বলেছি আপনি এগুলি তদন্ত করুন, এরা সত্যিই আমাদের সমর্থক না রাজনৈতিক আর কিছু এগুলি করুন। আর কিছু আমাকে দিলে আমি তদন্ত করিয়ে নেব। সব সময়ে এগুলি বোঝা যায় না, সেটা আমি দেখছি, এটা ৯ আছে যদি ১৪ হয় তো নাম ঠিকানা দিয়ে দিন। আমি সেটা দেখব, এতে তো লুকোবার কিছু নেই। লোক মারা গেছে, তা লুকোবার কি আছে? আর এই যে জিনিষটা হয়েছে, এই যে ভায়োলেন্স সম্বন্ধে এত কথা বলা হয়, এটা আমি দুঃখের সঙ্গে বলছি যে, আমি দেখেছিলাম ওটা ওখানেই শুধু থামেনি, রাজীব গান্ধীর হত্যা হয়ে গেল তার জন্য একটি ছেলেকে গিয়ে বলা হল যে তোমার জীবন দিতে হবে, কারণ রাজীব গান্ধীর হত্যা হয়েছে। কুপিয়ে কুপিয়ে একটি ১৮ বছরের ছেলেকে মেরেছে। তার রেজাল্ট বেরিয়েছে, সে ফার্ষ্ট ডিভিসনে পাস করেছে। এর জন্য কোনদিন দুঃখ প্রকাশ করেছে?

(গোলমাল)

কংগ্রেস নেতারা কোন দিন এর জন্য দুঃখ প্রকাশ করেন নি। এই সব জিনিষ আমি দেখেছি। এইসব প্ররোচনামূলক বক্তৃতা, এখানে বিরোধীদলের নেতা, কংগ্রেসের নেতা হিসাবে তিনি ঐ সব বলেছেন। যখনই যেখানে মারা যাচ্ছে শ্মশানে গিয়ে বসে আছেন, কবর স্থানে গিয়ে বসে আছেন যেখানে মারা যাচ্ছে বলছেন আমাদের লোক সি. পি. এম মেরেছে। কংগ্রেসের অনেক এ্যানটি সোস্যাল সমাজ বিরোধীরা এতে প্ররোচিত হয়েছে, উৎসাহিত হয়েছে. তারা বলছে আমাদের নেতা বলেছেন, সি পি এম মেরেছে, আমরাও দুটোকে খুন করিয়ে দিই, এসব বন্ধ করা দরকার। আমরা অনেক বেশী ব্যবস্থা করেছি, পুলিসকে বলেছি যে গন্ডোগোল হচ্ছে তা বেশীর ভাগ ব্যক্তি হত্যার ব্যাপার, এ তো নয় যে মিছিল করে গিয়ে মারা দাংগা করছে। কোথাও অন্ধকার, চায়ের দোকানে গিয়ে মেরে দিচ্ছে। আমরা বলেছি, এইসব যখন হয় তখন সব পলিটিক্যাল পার্টিকে নিয়ে বসে সিদ্ধান্ত নেবেন যে এসবের মধ্যে আমরা যাব না, আমরা সবাই মিলে ষ্টেটমেন্ট দোব যে এ জিনিষ চলে না, এ সব জিনিস চলতে পারে না। কিন্তু কংগ্রেস পক্ষ যদি হিংসা প্রচার করেন বারবার; পুলিসকে মারা, জীপ পোড়ান, থানা ঘেরাও করা - এসব জিনিস যদি তাঁরা করেন, তাহলে তাঁদের যারা অনুসরণ করেন - সমর্থক, তাদের কি মনোভাব হবে? তাহলে শান্তি কি করে হবে ? একে তো ভারতবর্ষ ব্যাপী ভায়লেন্স, দেশে বিদেশে ভায়লেন্স। তবে আমাদের পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক হিংসা দাঙ্গা হয় না, সাম্প্রদায়িক সম্প্রীতি আমরা এখানে রক্ষা করতে পেরেছি। তবে এক্ষেত্রে সবটাই আমাদের কৃতিত্ব নয়, এতে কংগ্রেসের কৃতিত্বও আছে। এটা আমরা রক্ষা করতে চাই। তবে তারজন্য শুধু বক্তৃতা দিলেই হবে না, আগামী দিনে এসব কথাগুলি মনে রাখতে হবে।

তারপর বলছি, আমি অবশ্য সাধন পান্ডের বক্তৃতা শুনিনি। কিন্তু উনি এইমাত্র একটি চিঠি দিলেন ও. এন. জি. সি.-র ব্যাপারে। আমি ধন্যবাদ জানাচ্ছি তাকে। তার চিঠির সমস্তটাই আমি পড়েছি। এ ব্যাপারে আমার কাছেও রিপোর্ট আছে। সত্যি তো, একদিকে বলি তেলের অভাব, তেল কিনতে ২৩ ভাগ ফরেন একচেঞ্জ বেরিয়ে যাচ্ছে, কিন্তু কতটুকু তেল অনুসন্ধানের কাজ আমাদের রাজ্যে করা হয়েছে? আমাদের পশ্চিমবঙ্গে, আমি জানি, সঠিকভাবে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে এই কাজ করা হচ্ছে না। এই নিয়ে এক বছর

আছে কেন্দ্রীয় সরকারের কাছে আমি চিঠি লিখেওছিলাম। সেটা আবার লিখতে হবে। এই ব্যাপারে বিরোধী দলে থাকলেও অবশ্যই উনি বলতে পারেন। ব্যাপারটা ইঞ্জিনিয়াররা, বৈজ্ঞানিকরাই ঠিকমত বলতে পারবেন, তবে আমি বলছি, তেলের অনুসন্ধান মোটেই ভালভাবে করছেন না ওরা। এরজন্য মাটির অনেক নীচে যেতে হবে, অনেক খরচ হবে, নতুন নতুন মেশিন আনতে হবে। এবং সেটা যে দরকার ভবিষ্যতের জন্য তা আমরা গাল্ফ ক্রাইসেলের সময় ভাল করেই বুঝেছি।

তারপর একটি কথা শুনলাম। নোটও দেখান হল। জি. এন. এল. এফ, এর একজন প্রতিনিধি বলেছেন। সেটা হচ্ছে— আমাদের এ্যাকোর্ড, যেটা জি. এন. এল. এফ. এর সঙ্গে হয়েছিল, সেটা তিনজনের মধ্যে - জি. এন. এল. এফ., পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে হয়নি; সেটা হয়েছিল জি. এন. এল. এফ এবং পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে এবং সেখানে কেন্দ্রীয় সরকার আমাদের সাহায্য করেছিলেন। যখন চুক্তি হয় তখন সেখানে তাঁরা ছিলেন। আমরাও চাই কাউন্সিলের কাজ ভালভাবে চলুক। এ-ব্যাপারে আমরা মিটিং করেছি। সেখানে টাকা-পয়সার নানা কথা হয়েছে। কিন্তু আমরা যতদূর জানি এ্যাকোর্ড ফুল ইমপ্লিমেনটেশন হয়েছে। তবে আমি একটা জিনিস শ্রী ঘিসিংকে বুঝিয়েছি, "সবকিছুর একটা নিয়ম- কানুন আছে তো। টাকা যা দিচ্ছি তার খরচের হিসেবটা যদি না দেন তাহলে তো আমরা বিপদে পড়ে যাবো, কেন্দ্র এবং আমরা যা দিচ্ছি তার। এটা আপনাদের প্রাপ্য টাকা, কিন্তু হিসেব না দিলে আমরা দিতে পারবো না।" কিন্তু হিসেব না দিলেও আমরা টাকা পাঠাই। কিন্তু তিনি নির্বাচনের আগে বলেছেন, আর টাকা পাঠাবেন না, ৬০ কোটি টাকা রয়ে গেছে, খরচ করতে পারছি না, কারণ এ্যাডমিনিস্ট্রেশন ঠিক হয়নি।" আমি চেয়ারম্যানের কাছে সেজন্য আমাদের একজন উঁচুতলার অফিসার পাঠিয়েছি, এবং বলে দিয়েছি— 'আপনি ওঁকে সাহায্য করুন এ্যাডমিনিস্ট্রেশন বিল্ড আপ করতে।' আজকে পরিকাঠামোই যদি তৈরী না হয় তাহলে কাজকর্ম করতে অসুবিধা হবে। সেখানে ইঞ্জিনিয়ারদের সহায়তা পেলে অনেক ভাল কাজ করা যায়। সেখানে অনেক মারদাঙ্গা হয়েছে, কিন্তু এখন চাই ডেভেলপমেন্ট। দার্জিলিং এর মত একটি জায়গাকে আমার সমস্ত দিক থেকে, প্রাকৃতিক দিক থেকে ভাল করে গড়ে তুলবার জন্য চেযটা করবো। আর একটা তথ্য উনি দিয়েছেন। আমাদের পাঁচটি চায়ের বাগান ছিল যেগুলো ভালভাবে চলছিল না। কিন্তু এখন সেগুলো ভালভাবেই চলছে। ভাল ম্যানেজিং ডিরেকটর এবং চেয়ারম্যান আমরা পেয়েছি। সেখানে সবাই মিলে সাহায্য করলে লাভের দিকেও আমরা যেতে পারবো।

[5.30 - 5.40 p.m.]

এই হচ্ছে আমার মোটামুটি কথা, আমার যা বক্তব্য ছিল সেটা রেখেছি, আর বাকি যে ডিপার্টমেন্টের কথা হয়েছে যেমন রাস্তাঘাট, হাসপাতাল বা অন্য কিছু এই গুলি বাজেটে আলোচনার সময় বলবেন তখন আমি জবাব দেব।

**মি. স্পীকার ঃ** . . . Now, Shri Nani Kar.

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পারসোনাল এক্সপ্লানেশান আছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলার সময় আমাকে 'তুমি' বলে বলছেন, আমিও 'তুমি' বলে বলছি। আমরা অনেক দিন আগে দুজন দুজনকে তুমি বলে সম্বোধন করে থাকি। যাই হোক আমি যেটা বলতে চাই, বি. জে. পি-র বিরুদ্ধে আমি কিছু বলিনি মুখ্যমন্ত্রী তোমার এটা বলা উচিত হয় নি। আমি প্রতিটি ভাষণে বলছি। টি. ভিতে কংগ্রেস পার্টির পক্ষ থেকে আমি যেটা বলছি সেটা যদি আর একবার রি-রোল করো তাহলে দেখতে পাবে বি. জে. পি-র বিরুদ্ধে আমি জোরের সঙ্গে বলেছিলাম, প্রতিটি মিটিং-এ বলেছিলাম। তুমি কি যে বলো তা ভগবানই জানেন। যাই হোক এককালে তুমি ব্রিলিয়েন্ট স্পীকার ছিলে, আর কি বলবো, এখন সব শেষ হয়ে গেছে।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিজে জানেন রাজ্যপাল যে ভাষণ দেন, এই সরকার

অতীত দিনে কি করেছে আগামী দিনে কি করবে সেই বিষয়টা তিনি বলেন। এখানে রাজপালের ভাষণ নিয়ে ওনারা অনেক কথা বলেছেন। এই ব্যাপারে ঢোকার আগে আমি যে কথা বলতে চাই তা হল আমাদের এখানে রাজ্যপালের ভাষণে যেহেতু বামফ্রন্ট সরকারের যে চিন্তা -ভাবনা তার প্রতিফলন পড়ে সেইহেতু তার সঙ্গে কেন্দ্রের একটা মৌলিক পার্থক্য আছে এবং সেই পার্থক্য গণতন্ত্র রক্ষার প্রশ্নে, রাজ্যের উন্নয়নের প্রশ্নে, সাম্প্রদায়িক সম্পৃতি রক্ষার প্রশ্নে আছে। স্যার আপনি জানেন মাননীয় রাজ্যপালকে তাঁর আগের টার্মে এই বিধানসভায় ওনারা শারীরিক নির্যাতন করেছিলেন। এবং তার জন্য আপনার নেতৃত্বে এই বিধানসভা থেকে তাঁর কাছে ক্ষমা চেয়েছিলাম। এবার অবশ্য তাঁরা নির্যাতন করেন নি, কিন্তু ভাষণ বয়কট করেছেন। বয়কট করেছেন বটে কিন্তু ওঁরা ভাষণ কম দেন নি, অনেক ভাষণ দিয়েছেন। আমি শুধু আপনাদের এই কথা বলবো যে আমাদের যাঁরা সদস্য বক্তৃতা দিয়েছেন তাঁরাই ওঁদের সব প্রশ্নের জবাব দিয়ে দিয়েছেন, আমাদের মুখ্যমন্ত্রী তিনিও সব প্রশ্নে জবাব দিয়ে দিয়েছেন, এর পর সত্য সত্যই আমার আর খুব বেশী বলার থাকে না, আমার শুধু দু-চারটি কথা বলার দরকার আছে। এখানে বিরোধী দলের নেতা আছে, তিনি একটা সময়ে মুখ্যমন্ত্রী ছিলেন এবং তৎকালীন মন্ত্রী সভার কিছু সদস্য আজ এখানে আছেন। উনি তাঁর বক্তৃতা সুরু করেছিলেন নির্বাচনের প্রশ্ন নিয়ে, উনি বলেছেন ক্লাসিক রিগিং, এর আগে একটা সময় বলেছিলেন সাইনটিফিক রিগিং। এই বিষয়ে আমি আপনাকে প্রথমে একটা ব্যক্তিগত কথা বলে নিতে চাই। ১৯৭১ সালে আমি এই বিধানসভায় ছিলাম সদস্য হিসাবে, বিরোধী দলের নেতাকে তখন আমি পাই নি, তখন উনি কেন্দ্রে ছিলেন। ১৯৭৭ সালে আবার আমি বিধানসভার সদস্য হয়েছি, তখন আমি ওনাকে পাই নি। ১৯৭২ সালে নির্বাচনের ব্যাপারে আপনাকে বলছি। সেই নির্বাচনে কাউনটিং-এর সময় ওনাদের ব্যাপারে আপনাকে বলছি। সেই নির্বাচনে কাউনটিং-এর সময় ওনাদের কাউনটিং এজেন্ট যখন রিভলবার নিয়ে ঢুকেছিল তখন আমাকে সেখানকার রিটার্নিং অফিসার এস. ডি. ও সাহেব আমাকে বলেছিলেন আপনি আর এখানে থাকবেন না, আপনাকে রক্ষা করতে পারবো না। আমার কথাটা উনি কতটা বিশ্বাস করবেন আমি জানিনা। কিন্তু ওনাকে আমি বলি ১৯৭২ সালে এই বিধানসভায় বক্তৃতা করেছিলেন প্রফুল্ল সেন মহাশয়, একজন প্রখ্যাত নেতা, তিনি সেই দিন যা বলেছিলেন সেটা আমি পড়ে দিই। ... ১১৪ (৪৮) পৃষ্ঠায় আছে, ফোর্থ এপ্রিল বক্তৃতা করেছেন— আমি সি পি. এম.-এর হয়ে ডু নট হোল্ড এনি ব্রিফ ফর দেম। কোন কোন নির্বাচনী ক্ষেত্রে ভোটের সংখ্যা যদি দেখেন তাহলে আপনি স্তম্ভিত হবেন। কালনা নির্বাচন কেন্দ্রের কথা ধরুন। সেখানে সি. পি. এম-এর খুব প্রভাব ছিল। সেখানে সি পি এম প্রার্থী মাত্র ৯০০ ভোট পেয়েছে? এটা বিশ্বাসযোগ্য কি ? কে না বলবে সেখানে কারচুপি হয়েছে? কত ধরণের কারচুপি হয়েছে। সেখানে নির্বাচনের আগে কিছু হত্যাকান্ড হয়েছে, ত্রাস সৃষ্টি করা হয়েছে, সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে এবং নির্বাচনের সময় দেখা গেলো সি পি এম প্রার্থী মাত্র নয়শো ভোট পেয়েছেন। যে কোন লোক বিশ্বাস করে যে সেখানে কোন না কোন প্রকার কারচুপি হয়েছে, নিশ্চয় হয়েছে। আমি আরও উদাহরণ দিতে পারি কিন্তু সময় নষ্ট করবো না। দু-একটা কথা বলবো। দমদম নির্বাচন কেন্দ্রে মোট ভোটার সংখ্যা এক লক্ষ ৪৭ হাজার। এক লক্ষ সাত হাজার ভোট দিয়েছে। এই এক লক্ষ সাত হাজার লোক সেই সকাল সাতটা থেকে বিকেল পাঁচটা পর্যন্ত ভোট দিয়েছেন তা নয়। অনুসন্ধান যদি করেন তাহলে দেখতে পারবেন ভোট গ্রহণ পর্ব মাত্র কয়েক ঘন্টায় শেষ হয়ে গিয়েছে। এই কয়েক ঘন্টার মধ্যে এক লক্ষ সাত হাজার লোক ভোট দিয়েছে এবং সেখানে মাত্র দু-হাজার ভোট নাকচ হয়েছে। আর একটা কেন্দ্রের কথা বললে আপনি স্তম্ভিত হয়ে যাবেন। সেটা হচ্ছে কামারহাটি নির্বাচন কেন্দ্র। ভোটার সংখ্যা এক লক্ষ ২৬ হাজার। বেশী লোক ভোট দেয় নি। মাত্র ৬৯ হাজার লোক ভোট দিয়েছে। বলুন তো কত ভোট সেখানে ক্যানসেল হয়েছে? ১৯ হাজার ভোট সেখানে ক্যানসেল হয়েছে। আমি যতদূর খবর পেয়েছি তাতে জানি ১৬ হাজার ভোট পত্রে দুটো করে ছাপ দেওয়া হয়েছে।" এই কথা ওঁদের সামনে প্রফুল্ল সেন মহাশয় বলেছিলেন। স্যার, আপনার মনে আছে, এবারের নির্বাচনের সময় ওঁরা বলেছিলেন যে কাউন্টিং হলে কোন অফিসার আংটি পরে যেতে পারবে না। কারা অভ্যস্ত আংটি দিয়ে ডবল স্ট্যাম্পিং করতে? সেই সময়ে

নিশ্চয়ই এটা হয়েছিল, তা নাহলে উনি জানাবেন কি করে? শুধু '৭২ সাল নয়, '৭৪ এবং '৭৫ সালে যে উপ-নির্বাচন হয়েছে তখনও এই রকম হয়েছিল। প্রফুল্ল সেন মহাশয় ২৭শে ফেব্রুয়ারী এটা বিধানসভাতে বলেছিলেন। স্যার, এইসব কথা শুনলে ওঁদের অসুবিধা হবে। যাইহোক, আমি একটু পড়ে শোনাচ্ছি— ''কয়েক মাস আগে যে তিনটি উপনির্বাচন পশ্চিমবাংলায় হয়েছিল - গাইঘাটা, কোলকাতা বেলগাছিয়ায় এবং হুগলীর চুঁচুড়ার, সে সম্বন্ধে কয়েকটি কথা বলবো। আমি নিজে গাইঘাটার উপনির্বাচন কেন্দ্রে ছিলাম। সেখানে দেখলাম শাসক কংগ্রেসের লোকের হাতে রিভলবার। সেখানে ব্যালট বক্স রাত্রেই কেড়ে নেওয়া হয়েছে - রাত্রি ৩।৪ টার সময়, ব্যালট পেপার কেড়ে নেওয়া হয়েছে। কিন্তু অত্যন্ত আনন্দ এবং গর্বের কথা যে, সেখানে যে একশো কয়েকজন প্রিসাইডিং অফিসার ছিলেন তারমধ্যে ১১ জন প্রিসাইডিং অফিসার সাহস করে লিখে দিলেন যে সেখানে জবরদস্তি করা হয়েছে - ইনটিমিডেসান করা হয়েছে।'' স্যার, এ তো আমার কথা নয়, ওঁদের দাদা প্রফুল্লবাবুর কথা। এবারে নির্বাচনে মিঃ সেসান, নির্বাচন কমিশনার ওঁদের কথা শুনে চলতে চেষ্টা করেছিলেন। আপনি জানেন, হাওড়ার নির্বাচনে কোন রিটার্নিং অফিসার বলেন নি, কোন অফিসার বলেন নি, ওঁরা গোপনে বলেছিলেন। সেজন্য মিঃ সেসান ৩৪ টি বুথে পুনরায় ভোটের নির্দেশ দিয়েছিলেন। সেখানে দেখাশোনার জন্য এসেছিলেন মিঃ লক্ষ্মী নারায়ণ। তিনি রিপোর্ট করেছিলেন চমৎকার নির্বাচন হয়েছে। ভোটে ওঁরা হেরে গেলেন এবং সঙ্গে সঙ্গে বললেন, 'সায়েন্টিফিক, ক্লাসিক রিগিং।' ওঁরা হেরে যাওয়ার পরে সায়েন্টিফিক, ক্লাসিক রিগিং হয়ে গেল। স্যার, ওঁরা জনগণের কথা বলছেন, আমি কি বলবো, ওঁদের এটা মনে রাখা দরকার যে, ওঁদের আমলে জমির বকেয়া আদায়ের, ঋণ আদায়ের এবং লেভি আদায়ের নামে গ্রামে গ্রামে যে নৃশংস অত্যাচার ওঁরা করেছিলেন তা আজও মানুষ ভুলতে পারছে না - ১৪।১৫ বছর পরেও মানুষ ভুলতে পারছে না। আজকে যে পঞ্চায়েত কার্যকর হয়েছে, পুরণো ঋণ মুকুব হয়েছে, জমিতে কোন খাজনা নেই, একথা গ্রামের মানুষ জানে। ওঁরা যতই কুম্ভীরাশ্রু বিসর্জন করুন না কেন তাতে কিছু যায় আসে না। ওরা বেকার সমস্যার কথা বলছেন, এই বিষয়ে আমি কিছু বলতে চাই না। আমি শুধু একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই, এই বিধানসভায় ওঁদেরই সদস্য সুকুমার ব্যানার্জী কি বলেছিলেন। তিনি কি বলেছিলেন তা আমি একটু পড়ে শুনিয়ে দিচ্ছি। এটা তিনি ফোর্থ সেপ্টেম্বর ১৯৭৩ সালে বলেছিলেন, এটা ৫৫২ পৃষ্ঠাতে আছে।

[5.40 - 5.50 p.m.]

১৯৬৫ সালের পর থেকে শিল্পে বন্ধ্যা এসেছে। পশ্চিমবঙ্গের কর্মরত শ্রমিকের সংখ্যা কমেছে। কিন্তু সেই সঙ্গে এই রাজ্যকে শিল্পে স্বয়ংম্ভর করাবর জন্য এই রাজ্যকে শিল্পে সমৃদ্ধ করবার জন্য এই রাজ্যের ৫ লক্ষ বেকারের কর্মসংস্থানের জন্য, চাকরী দেবার জন্য যে সার্বিক পরিকল্পনা গ্রহন করা উচিত ছিল এবং সেই পরিকল্পনাকে বাস্তবে রূপ দেবার জন্য কেন্দ্রীয় সরকারের যে মদৎ দেওয়া প্রয়োজন ছিল, তা দেওয়া যে হয় নাই সেটা দিবালোকের মত স্পষ্ট। কেন্দ্রীয় সরকারকে অনেকবার আমরা বলেছি। আর করুণা ভিক্ষা নয়। এইকথা আমাদের মুখের কথা নয়, এই বিধানসভায় কথা নয়। আপনাদেরই সদস্যর মুখের কথা। তিনি মুখ্যমন্ত্রীর উপস্থিতিতেই একথা বলেছিলেন। এবং তার জবাবে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলেছিলেন আমি সেটা পড়তে চাইছি না। তবে একথা বলবো যে এইকথাগুলো এখনকার সময়ের কথা নয়। এই কথার এখানে শেষ নয়, এখানে সুকুমার বন্দোপাধ্যায় আরো বলেছিলেন পশ্চিমবঙ্গের শিল্পে কোন উন্নতি করা হলনা। মাননীয় রাজ্যপালের ভাষণে শিল্পের উন্নতি সম্পর্কে যে বক্তব্য রাখা হয়েছে তাতে আমরা খুব হতাশ হয়েছি, সেজন্য রাজ্যপালের ভাষণকে গতানুগতিক ভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। এই কথা আপনাদের দলের সদস্যরই কথা। অথচ এখন আপনারা এই সভাতে বিভিন্ন রাজ্যের পরিসংখ্যান দিয়ে বলেছেন যে সব রাজ্য চেষ্টা করছে আর আপনাদের কোন চেষ্টা হয় নি। আপনারাই বলেছেন কেন্দ্রের কাছে আমরা কেন দাবী তুলছি না। আমি যদি জিজ্ঞাসা করি আপনাদের আমলে আপনারা কি করেছিলেন? জ্যোতি

বাবু তো তবুও কম সে কম হলদিয়ায় শিল্প বিকাশ ঘটিয়েছেন। অথচ আপনারা তো বলেন অনেক কাজ করেছেন কিন্তু শিল্পের জন্য আপনারা কি করেছেন? শিল্পের জন্য আপনারা কিছু করেছেন বলে মনে হচ্ছে না। আপনাদের বিরোধীপক্ষের নেতা বলেছেন দুর্নীতির বিষয়ে, ঠিক কথাই বলেছেন, ওঁদের সময়ে দুর্নীতির ব্যাপারে ওঁদেরই নিজেদের ওই মন্ত্রীসভার সদস্য, বিধানসভার সদস্য তাদের জন্য উনি ওয়াংচু কমিশন করেছিলেন।

(গোলমাল)

ওই ওয়াংচু কমিশনের রিপোর্টও বেরিয়েছিল। ওই ওয়াংচু কমিশনে শ্রী পঙ্কজ ব্যানার্জী সাক্ষ্য দিয়েছিলেন, তিনি এবার বিধানসভা নির্বাচনে প্রার্থী হিসাবে দাঁড়িয়েছিলেন। তিনি সন্তোষ রায় সম্পর্কে এই বিধানসভায় ১৯৭৫ সালে ২৬ শে ফেব্রুয়ারী কি বলেছিলেন সেটা আমি পড়ে শোনাচ্ছি। ওয়াংচু কমিশনের সামনে সাক্ষ্য দেবার জন্য বাংলাদেশের সবাইকে আহ্বান জানিয়েছিলেন। এই পরিপ্রেক্ষিতে সন্তোষ রায়ের বিরুদ্ধে সাক্ষ্য দিতে এসেছিলেন কোচবিহারের এক সহকারী স্কুলশিক্ষক চন্দন রায়, তার এই অপরাধের শাস্তি স্বরূপ চন্দন রায়কে কুপিয়ে কুপিয়ে খুচিয়ে খুচিয়ে টুকরো টুকরো করে কেটে মেরে ফেলা হয়েছে। স্যার......

(গোলমাল)

শুধু তাই নয়, ঠিক ওইরকমভাবে আর একজন রামকৃষ্ণ পাল, এই সাক্ষ্য দেবার অপরাধে গতকাল রাত্রে দুটোর সময় তার বাড়ী জ্বালিয়ে পুড়িয়ে ভস্মীভূত করা হয়েছে। মুখ্যমন্ত্রী সব কিছু জানতে পেরেও সন্তোষ রায়কে গ্রেপ্তার করার পরোয়ানা দেন নি। সুতরাং ওয়াংচু কমিশন সম্পর্কে আমাদের আর নতুন করে বোঝবার কিছু নেই। তারপরে নিরাপত্তার প্রশ্নে বলি, ওঁদেরই নেতা এই বিধানসভার সদস্য শ্রী তুহিন সামন্ত সেই সময়ে এই বিধানসভাতে কি বলেছিলেন সেটা আমি পড়ে শোনাচ্ছি — আমরা এই সরকারে গঠন করেছি এবং আমরা আইনশৃঙ্খলার কথা বলে থাকি। কিন্তু আজকে আমাদের জীবন বিপন্ন। নিরাপত্তার অভাবে, সিকিউরিটির অভাবে আজ আমাদের চলতে হয়। আমরা ১৯৬৭ সালে সিকিউরিটি নিয়ে ঘুরিনি, ১৯৬৯ সালে আমরা সিকিউরিটি নিয়ে ঘুরিনি, ১৯৭০ সালে আজকে আমাদের ফ্রি সিকিউরিটি দিতে হবে। ...

(গোলমাল)

তারপরে সত্য রঞ্জন বাপুলী মহাশয়, এখানে বসে আছেন, তিনি সেদিন কি বলেছিলেন আমি সেটা পড়ে শোনাচ্ছি— এই আই. এ. এস ও আই. সি. এস অফিসাররা বসে আজকে জোতদারদের হাত শক্ত করছে এবং পুলিস সাহায্য করছে। এমন কি এম. এল এদের বিরুদ্ধে মিথ্যা মামলা দায়ের করে তাদের গ্রেপ্তার করার চেষ্টা করছে। আমরাও কোনদিন গ্রেপ্তার হতে পারি। এই হচ্ছে ওঁদের বক্তব্য। স্যার, ওঁদেরই কথা এখানে আমি পড়ে শোনালাম। এইসব কথা শুনে সুব্রতবাবু নিজে এসে আমার কাছে হাত জোড় করছে, তারা নিজেরাই আর এইসব কথা শুনতে পারছে না। ওঁদের কথা, ওঁদের ভাবমূর্তি প্রকাশ পেয়ে গেছে বলে সুব্রত বাবু এসে হাত ধরছে, পা ধরছে। ওঁদের কথা জনগন শুনুক ওঁদের তো আর জনগনের মনে কোনও স্থান নেই, এবং এতে আমাদের একটা বিরাট লাভ।

(গোলমাল)

স্যার, আরেকটি কথা বলে শেষ করবো, ওঁরা সাম্প্রদায়িকতার বিষয়ে অনেক কথা বলেছেন কিন্তু বি জে পির সঙ্গে ওঁরা যে আঁতাত করেছিল এটা ভারতবর্ষের সর্বত্র ফুটে বেরিয়েছে। কেরলে ভোট কমেছে কেননা সেখানে যে ভোট হয়েছে সেই ভোট কংগ্রেস বি. জে. পি.রা ভোট পেয়েছে এবং সম্প্রতি লোকসভায় স্পীকার, ডেপুটি স্পীকারকে নিয়ে যেভাবে নিজেদের মধ্যে সমঝোতা হয়েছে তার থেকেই বোঝা যায় কতটা

ওদের মধ্যে যোগাযোগ রয়েছে। স্যার, এই কারণে আমাদের প্রস্তাবের উপর ওদের যে এ্যামেন্ডমেন্ট আছে তা আমি কোনটাই গ্রহণ করছি না। তাই সব কটার বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** এখন এ্যামেন্ডমেন্টের উপর ভোটাভুটি হবে, তাই ভোট নেওয়ার আগে আমি নূতন মেম্বারদের একটু বুঝিয়ে দিই। এখানে যে এ্যামেন্ডমেন্ট নম্বরগুলি পড়ব সেই এ্যামেন্ডমেন্টের উপর ডিভিশান হবে। এখানে ৩৪১ টি এ্যামেন্ডমেন্ট আছে তার মধ্যে প্রথম যে এ্যামেন্ডমেন্ট নম্বরগুলি পড়ব সেইগুলির উপরেই ডিভিশান হবে। বাকিগুলি এমনিই ধ্বনি ভোটে দেওয়া হবে। সেই গুলি শুধু হ্যাঁ আর না তে হবে। ভোট নেওয়ার সময় আপনাদের প্রত্যেকের ডেস্কের তলায় দেখবেন একটি বোতাম আছে সেটি আগে টানতে হবে, তারপর ডেস্কের উপরে তিনটি বোতাম আছে একটি লাল, একটি সবুজ, একটি নিউট্রাল, যদি হ্যাঁ বলেন তাহলে সবুজ বোতাম টিপতে হবে, যদি না বলেন তাহলে লাল বোতাম টিপতে হবে, আর নিউট্রাল হলে কালো রংয়ের বোতাম টিপবেন। যেহেতু এটা নূতন সেশান সেইহেতু এখানে অনেক নূতন সদস্য আছেন তাই প্রথমবার ভোটটা ট্রায়াল হবে, তারপর আবার দ্বিতীয়বার ভোটটা ফাইনাল হবে। এবারে আমি যখন ভোট নেব, সেটা মেশিনে হবে, প্রথমে আইজ আর নোজ অনুযায়ী আপনাদের পাশে হ্যাঁ আর না আলো জ্বলবে। কিন্তু মেম্বারদের এই আলোটা মানতেই হবে এই রকম কোন ব্যাপার নেই, তারা ইচ্ছামত ভোট দিতে পারবেন। প্রথমবার ভোট শুরু হবার সাথে সাথে ৩ মিনিট ধরে বেল বাজবে এবং দরজা খুলে দেওয়া হবে। যদি কেউ লবিতে থাকেন তাহলে তারা তাড়াতাড়ি চলে আসতে পারেন, তার পর বেল থামলে দরজা বন্ধ হয়ে যাবে, তখন আর কেউ ঢুকতে পারবেন না।

**[5.50 - 5.57 p.m.]**

এখানে যখন আপনারা স্যুইচ টিপে ভোট দেবেন তখন স্ক্রীণে আলো দেখা যাবে এবং সাইমূল টেনিয়্যাসলি আমাদের রেকর্ডিং রুমে ফটোগ্রাফ উঠবে। কারণ যদি ভবিষ্যতে কেউ চ্যালেঞ্জ করেন তাহলে কি ভাবে ভোট দিয়েছেন সেটা ফটোগ্রাফ দেখলে বোঝা যাবে।

**Mr. Speaker :** There are 341 amendments to the motion of thanks. All the amendments are in order and taken as moved.

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে,—

1.

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনে ভয়াবহ ঘাটতি ও তার জন্য কৃষি ও সাধারণ জনজীবন বিপর্যস্ত হয়েছে এবং শিল্পে উৎপাদন বিঘ্নিত হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

2.

পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের অবস্থা সঙ্কটজনক। মেরামতির অভাবে বাস চলাচলও মাঝে মাঝে বিঘ্নিত হচ্ছে। অসাধু ঠিকাদার ও একশ্রেণীর অসৎ সরকারী কর্মচারীদের দুষ্ট চক্র টাকা তছরুপ করছেন অবাধে। এই অব্যবস্থার পরিবর্তনের চেষ্টার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

3.

শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য চলছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

4.

মুর্শিদাবাদ জেলার বন্যাকবলিত কান্দী মহকুমাকে রক্ষার জন্য সরকারের প্রতিশ্রুতি "কান্দী মাষ্টার প্ল্যান" রূপায়ণে ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

5.

W. B. Land Tribunal Bill এর দ্বারা সাধারণ চাষীভাইদের হাইকোর্টে আপীল করবার অধিকারকে কেড়ে নেওয়া হয়েছে। গ্রামের গরীব জমির মালিকদের Regional Land Tribunal এর বিরুদ্ধে আপীল করতে গেলে সুদূর দিল্লীতে সুপ্রীম কোর্টে যেতে হবে। গরীব চাষীভাইদের দুর্ভোগের ও হয়রানির বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

6.

গত বিধানসভা ও লোকসভা নির্বাচনে সন্ত্রাস ও ভীতি প্রদর্শন করে কংগ্রেসের ভোট দাতাদের অবাধ ও গণতান্ত্রিক ভোটাধিকার প্রয়োগ থেকে বঞ্চিত করা হয়েছে—এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

7.

কংগ্রেসকে ভোট দেবার অপরাধে হাওড়া জেলার কান্দুয়া গ্রামে যে জঘন্য হত্যাকান্ড গরিষ্ঠ শাসকদলের সমর্থকদের দ্বারা সংগঠিত হয়েছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

8.

যে সমস্ত পুরসভা কংগ্রেসের দখলে সেখানে সরকারী সাহায্য ও অনুদানের ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে। এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**9-18**

**Shri SAUGATA ROY :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz.

But regret that–

9.

no mention has been made as to the Govt.'s failure to ensure discipline and punctuality among Govt. employees ;

10.

no mention has been made of the brutal murder of former Congress Councillor Md. Shahzada on 13th July, 1991.

11.

no mention has been made of the total failure of the Power department

to prevent recurrent load shedding ;

12.

no mention has been made of the continued closure of factories line Metal Box etc.;

13.

no mention has been made of the Govt's failure to set up a State Jute Corporation ;

14.

no mention has been made of the terrible problem of unemployment in the State ;

15.

no mention has been made of the houses collapsed in different parts of Calcutta ;

16.

no mention has been made of the brutal attack by hte cadres of the major ruling party on villagers of Kandua village under Amta P.S. ;

17.

no mention has been made of the Govt's failure to provide pure drinking water to all the villages of West Bengal ; and

18.

no mention has been made of the Scientific rigging indulged in by the Ruling Party during the Assembly elections ;

**19-26**

**Shri GYAN SINGH SOHANPAL :** Sir, I beg to move the following be added at the end of the address in reply, viz. :

But regret that–

19.

there is no mention about the post-poll violence in the State in which several workers of the major opposition party have been killed and injured;

20.

there is no mention about the massacre and looting in Kandua village in Howrah district following the declaration of results on 18-6-91 ;

21.

there is no mention about the deteriorating law and order situation in the State ;

22.

there is no mention about the growing unemployment problem in the State and the determination of the Government to tackle the same on warfooting ;

23.

there is no mention about the deplorable condition of Hospitals and Health Centres in the State ;

24.

there is no mention about the steps taken by the Government to establish a new Sub-Division in Midnapore district with head quarters at Kharagpur as recommended by the Administrative Reforms Committee ;

25.

there is no mention about the establishment of an Industrial Training Institute at Kharagpur for providing technical training to the boys and girls of Sadar South Sub-Division in Midnapore district ; and

26.

there is no mention about the acute problem of drinking water in the rural and urban areas of the State and the positive steps taken by the Government to tackle the problem effectively.

**27-33**

**শ্রী সঞ্জীব কুমার দাস :** Sir, I beg to movmore that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

কিন্তু দুঃখের বিষয় যে —

27.

পশ্চিমবাংলার ভয়াবহ্ বেকার সমস্যা ও সেই সমস্যা সমাধানের প্রতিকারের কোন উল্লেখ মাননীয়

রাজ্যপালের ভাষণে নেই ;

28.

পশ্চিমবাংলার শতাধিক কলেজে কোন অধ্যক্ষ নেই। ফলে অনেক কলেজে পড়াশুনার ভয়ানক ক্ষতি হচ্ছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

29.

গ্রামবাংলার অধিকাংশ S. H. C ও P. H. C. তে কোন ডাক্তার নেই, ঔষধও নেই। রোগীদের অবস্থা অত্যন্ত করুণ — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

30.

গ্রামবাংলার রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত ভয়াবহ। অনেক রাস্তায় বাস চলাচল বন্ধ হতে চলেছে। যাত্রীদের চলাচল করা অত্যন্ত কষ্টকর হয়ে উঠেছে— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

31.

গ্রামবাংলার পানীয় জলের সংকটের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

32.

হাওড়া জেলার আমতা থানার 'কান্দুয়া' গ্রামে গরিষ্ঠ শাসকদলের সমর্থকদের নারকীয় হত্যাকান্ডের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

33.

গত মরশুমে পশ্চিমবাংলার আমন চাষের প্রভূত ক্ষতি হওয়ার পরিপ্রেক্ষিতে গরীব চাষীদের দুর্দশার কোন উল্লেখ মাণনীয় রাজ্যপালের ভাষণে নেই।

**34-39.**

**শ্রীঅতুল লাহিড়ী:** Sir, I beg to move উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

কিন্তু দুঃখের বিষয় যে —

34.

শিক্ষার ব্যাপক প্রসারে রাজ্যে নতুন মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

35.

আইনশৃঙ্খলার চরম অবনতির ফলে সাধারণ মানুষের জীবন বিপন্ন হয়ে উঠেছে —এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

36.

বিজয় উৎসবের নাম করে গরিষ্ঠ শাসকদলের সমর্থকরা কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার করছে। বিশেষ করে হাওড়া জেলার আমতা থানার অন্তর্গত কান্দুয়া গ্রামে ঘরবাড়ীতে আগুন, জিনিষপত্র লুঠ ও জীবন হানির ঘটনা ঘটেছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

37.

হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ব্যাপক দুর্নীতি চলছে — তার প্রতিকার করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

38.

শিল্পক্ষেত্রে নৈরাজ্য চলছে। বেকারদের কর্মসংস্থানের জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

39

পশ্চিমবাংলার রাস্তাঘাটের অবস্থা ভয়ঙ্কর। সময়ে রাস্তাঘাট মেরামত হয় না। মেরামত মাঝে মধ্যে হলেও তা অসৎ সরকারী কর্মচারী ও অসাধু ঠিকাদারদের যোগসাজসে নিম্নমানের হচ্ছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**40-58**

**শ্রীমুকুল বিকাশ মাইতি :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউকঃ—

কিন্তু দুঃখের বিষয় যে

40 .

গত বিধান সভা ও লোকসভার নির্বাচনে শাসকদল যে ব্যাপক কারচুপি করেছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

41.

গত সাধারণ নির্বাচনের ভোটার তালিকা প্রণয়নকালে সরকারের সমর্থনকারী বহু অপ্রাপ্ত বয়স্ক ভোটারের নাম সংযোজন করা হয়েছে — তার কোন উল্লেখ মননীয় রাজ্যপালের ভাষণে নেই;

42.

গত রাজ্য বিধানসভা ও লোকসভা নির্বাচনের ভোটার তালিকায় বহু প্রকৃত ভোটারের নাম ইচ্ছাকৃতভাবে বাদ দেওয়া হয়েছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

43.

সরকারের সমর্থনকারী সমাজবিরোধীরা সারারাজ্য ব্যাপক হারে দৌরাত্ম্য চালিয়ে প্রশাসনের নিস্ক্রিয়তায় অবাধে ঘুরে বেড়াচ্ছে — কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

44.

রাজ্যের ক্রমবর্দ্ধমান বেকার সমস্যা সমাধানে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

45.

প্রকৃত ভূমিহীনকে বঞ্চিত করে এই সরকার তার সমর্থনকারী বেশী জমির মালিককেও খাস জমি বিতরণ করছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

46.

জওহর রোজগার যোজনা রূপায়ণে পঞ্চায়েতগুলিতে যে ব্যাপক কারচুপি হচ্ছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

47.

রাজ্যে লুঠ ডাকাতি, খুন ইত্যাদি জঘন্য কার্যকলাপ বন্ধের ব্যাপারে পুলিশ প্রশাসন নীরব দর্শকের ভূমিকা পালন করছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

48.

কংগ্রেস (ই) সমর্থকদের উপর অন্যায় জুলুম ও হামলা নিরসনে পুলিশ প্রশাসন নিষ্ক্রিয় — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

49.

সমর্থকদের বিরুদ্ধে আনা প্রকৃত অভিযোগ থেকে রেহাই দেওয়ার জন্য শাসকদল পুলিশ কতৃপক্ষের উপর প্রচন্ড চাপ সৃষ্টি করছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

50.

শিক্ষার মানের অবনতি হওয়ার জন্য যে বর্তমান রাজ্য সরকারের শিক্ষানীতিই দায়ী — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

51.

প্রচলিত শিক্ষাব্যবস্থার ত্রুটিগুলি দূর করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

52.

শিক্ষক ও শিক্ষাকর্মীদের ন্যায়সঙ্গত দাবীদাওয়াগুলি মেনে শিক্ষক্ষেত্রে সুষ্ঠ পরিবেশ সৃষ্টি করতে এই সরকার ব্যর্থ হয়েছেন — এ ব্যাপারেও কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

53.

গুরুত্বপূর্ণ প্রশাসনিক রদবদলে যে ব্যাপক অনিয়ম রাজ্যসরকার করে চলেছেন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

54.

বিদ্যুৎ বিভাগের ব্যর্থতায় সারারাজ্যে 'লোডশেডিং-এ জনজীবন অতিষ্ঠ — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

55.

গ্রামীন বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা পূরণে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

56

এই রাজ্যে কলকারখানায় লক আউট বা ধর্মঘটের জন্য রাজ্যসরকারেরপরোক্ষ মদত রয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

57.

এই রাজ্যে যতগুলি নলকূপ বসানো হয়েছিল তার শতকরা আশিভাগ অকেজো থাকার ফলে জনসাধারণের পানীয়জল পাওয়ার পক্ষে অন্তরায় সৃষ্টি হয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

58.

রাজ্যের বৃহত্তম জেলা মেদিনীপুরের সার্বিক উন্নয়নের জন্য বিশেষ কোন কর্মসূচীর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**59-69.**

**শ্রী অজয় দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে —

59.

উত্তর ২৪-পরগণার বেড়াচাঁপা বা দেগঙ্গায় অবিলম্বে কলেজ স্থাপনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

60.

আইনশৃঙ্খলার অবনতি রোধের ও সাধারণ মানুষের সবরকম নিরাপত্তার জন্য ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

61.

কৃষিপণ্যের ন্যায্য দাম বেঁধে দেওয়ার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

62.

প্রত্যেক কৃষক পরিবার থেকে ন্যূনতমপক্ষে একজনকে সরকারী চাকুরীতে নিয়োগের কোন উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

63.

বেকারদের কর্মসংস্থানের সুনির্দিষ্ট নীতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

64.

গ্রামে চাষীদের প্রয়োজনীয় ডিজেল নিয়মিত সরবরাহ করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

65.

রাজ্যের সরকারী হাসপাতালগুলিতে চিকিৎসার কোন সুব্যবস্থা নেই — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

66.

পশ্চিমবাংলার কৃষি, শিল্প ও শিক্ষার প্রগতির উদ্দেশ্যে রাজ্য সরকারের কোন সক্রিয় ভূমিকার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

67.

নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি রোধ করে জনসাধারণের ক্রয় ক্ষমতার মধ্যে রাখার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

68.

কালোবাজারী ও অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে যথোপযুক্ত শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণেসরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

69.

নিরপেক্ষ আইনশৃঙ্খলা রক্ষায় পুলিশ বাহিনীর ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**70-78**

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে —

70.

রাজ্যে বন্ধ কলকারখানা খোলার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

71.

রাজ্যে শাসকদল যেভাবে লুঠ, খুন ও জখম করে গ্রামে গ্রামে হিংসাত্মক কার্য্যকলাপের বৃদ্ধি ঘটাচ্ছে — তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

72.

গ্রামাঞ্চলে পানীয় জলের হাহাকার মোচনে ও উপযুক্ত সংখ্যক নলকূপ স্থাপনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

73.

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির অবাধ দূর্নীতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

74.

রাজ্যের ক্রমবর্দ্ধমান বেকারী দুর করতে সুনির্দিষ্ট সরকারী পদক্ষেপের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

75.

উত্তর ২৪ পরগণার টাকী রোড অত্যন্ত খারাপ অবস্থায় থাকা সত্ত্বেও অবিলম্বে সংস্কারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

76

বিদ্যুতের নূতন কানেক্সন ব্যাপারে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের চরম গাফিলতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

77.

বিভিন্ন সাম্প্রদায়িক সংগঠনের প্রচার ও তৎপরতা বন্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

78.

সংখ্যালঘুদের কল্যাণে কেন্দ্রীয় সরকারের ১৫ দফা কর্মসূচী পশ্চিমবঙ্গে কতটা রূপায়িত হয়েছে সে সম্পর্কে কোন রিপোর্ট মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**79-81.**

**শ্রীঅম্বিকা ব্যানার্জি :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে —

79.

উপর্যুপরি চতুর্থ বার ক্ষমতায় অধিষ্ঠিত থাকলেও বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থা যথাযথ রক্ষণাবেক্ষণ না হওয়ায় ভয়াবহ বিদ্যুৎ ঘাটতি চিরস্থায়ী হওয়াতে — পশ্চিমবঙ্গে একদিকে শিল্পে উৎপাদন ব্যাহত হয়েছে

অন্যদিকে কৃষিক্ষেত্রেও বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব না হওয়ায় ক্ষুদ্র সেচ ব্যবস্থা সম্প্রসারণ সম্ভব হয়নি এবং গ্রামীণ বিদ্যুৎকরণও সাংঘাতিক ভাবে ব্যাহত হয়েছে। এই বিদ্যুৎ হাহাকার এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

80.

এই রাজ্যে একটানা চৌদ্দ বছর শাসন ক্ষমতায় থেকে সরকারের মুখ্য শাসকদল রাজ্যের প্রশাসন বিশেষ করে পুলিশ প্রশাসনকে নগ্নভাবে দলীয় স্বার্থে ব্যবহার করে পশ্চিমবাংলার জনজীবনে এক ভয়ঙ্কর এবং অসহনীয় অবস্থা সৃষ্টি করে চলেছেন। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে এই সমস্ত বিষয় ও ঘটনাসমূহের কোন উল্লেখ নেই ; এবং

81.

পশ্চিমবঙ্গের রূপকার স্বর্গীয় ডাঃ বিধান চন্দ্র রায়ের নেতৃত্বে প্রণীত জমিদারী উচ্ছেদ আইন এবং পরবর্তীকালে কংগ্রেস সরকার প্রণীত ভূমিসংস্কার আইনবলে সরকারে বর্দ্ধিত উদ্বৃত্ত জমির একটা বড় অংশ আদালতের নিষেধাজ্ঞা দ্বারা বন্টনে বাধা না থাকা সত্ত্বেও ভূমিহীন কৃষকদের মধ্যে এ পর্যন্ত সরকারের প্রধান শরিক দলের পৃষ্টপোষক কৃষককুলের মধ্যে এখনও বন্টন হয়নি যেহেতু উদ্বৃত্ত দলের মালিকগন ঐ দলের স্থানীয় নেতৃত্বকে মান্য ও সন্তুষ্ট করে এবং দলীয় তহবিলে নিয়মিত চাঁদা প্রদান করে চলেছে — মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নেই।

**82-92**

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

82.

গরিষ্ঠ শাসকদলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা পুলিশ এবং প্রশাসনের মদতে নিরীহ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর আক্রমন করে চলেছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

83.

রাজ্যে বন্ধ কল-কারখানা খুলতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

84.

গ্রামবাংলায় বিশুদ্ধ পানীয় জলের সুব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় সাহায্য পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীমগুলির ব্যাপারে রাজ্য সরকার তৎপর না হওয়াতে বহু টাকা অপচয় হয়েছে — কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

85.

নিত্য প্রয়োজনীয় দ্রাব্যের মূল্যবৃদ্ধি রোধে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

86.

বর্তমানে রাজ্যের হাজার হাজার অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনসন না পাওয়ায় এবং তার প্রতিকারের কোন সরকারী ব্যবস্থার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

87.

বিভিন্ন অঞ্চলে দলীয় প্রভাব বৃদ্ধি করার জন্য গণতান্ত্রিক রীতিনীতিকে বিসর্জন দিয়ে বামফ্রন্টের বৃহত্তম শরিকদলে যেভাবে কায়েমী স্বার্থবাজ শ্রেণীর সাথে আঁতাত করে এবং তাদের সহয়তায় বিরোধী রাজনৈতিক দলের সংগঠনের উপর আক্রমন করে চলেছে — ত র প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

88.

রাজ্যে বর্তমানে প্রতিটি জেলায় পুলিশের নিষ্ক্রিয়তার জন্য আইন শৃঙ্খলা বলতে কিছুই নেই। আইন শৃঙ্খলা রক্ষার্থে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

89.

রাজ্যে বিদ্যুৎ ঘাটতি তীব্রভাবে বৃদ্ধি পাওয়া সত্ত্বেও বিদ্যুৎ চুরি রোধের জন্য কার্য্যকারী ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

90.

সারা পশ্চিমবঙ্গে ভয়াবহ লোডসেডিং এ জনসাধারণের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে — তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

91.

রাজ্য পুলিশের ট্রাফিক বিভাগের ব্যর্থতায় প্রত্যহই নিরীহ ছাত্র ছাত্রীরা মিনিবাস, বাস লরির চাকায় প্রাণ হারাচ্ছে — তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

92.

রাজ্যসরকারের শিল্পে বেসরকারী পুঁজিপতিদের কাছে আত্মসমর্পণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

93-159

**শ্রী সুব্রত মুখার্জী :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের পরে নিম্নলিখিত কথগুলি যোগ করা হউক :

কিন্তু দুঃখের বিষয় যে —

93.

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট মন্ত্রীসভা চতুর্থবারের বিশাল আকৃতিতে পরিণত হয়েছে সে বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

94.

পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য চলিতেছে তাহা দুরীকরণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

95.

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পঞ্চম শ্রেণী পর্যন্ত পরীক্ষা দিয়ে যে ঢালাও প্রোমোশোন পদ্ধতি চালু করেছেন তাতে শিক্ষার মান নীচে নেমে যাচ্ছে এবং ছাত্র ছাত্রীর ভবিষ্যৎ নষ্ট হয়ে যাচ্ছে — এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

96.

পশিচমবঙ্গে পঞ্চম শ্রেণী পর্যন্ত ইংরাজী পঠন পাঠন তুলে দিয়ে ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজী শুরু করাতে ছাত্র ছাত্রীরা অসুবিধায় পড়ছে — এর প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

97.

এই রাজ্যে যে সমস্ত কলেজগুলিতে বিজ্ঞান বিভাগ আজ পর্যন্ত চালু হয়নি, সেই সমস্ত কলেজগুলিতে বিজ্ঞান বিভাগ চালু করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

98.

মফঃস্বলে অবস্থিত কলেজগুলিতে "অনার্স" বিভাগ না থাকায় সাধারণ গরীব মেধাবী ছেলে-মেয়েরা উচ্চ শিক্ষালাভে বঞ্চিত হচ্ছে — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

99.

জনসংখ্যাবৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে চৌদ্দ বছর ধরে বামফ্রন্ট সরকার প্রাথমিক, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক সহ কলেজ ও বিশ্ববিদ্যালয় এর সংখ্যা বাড়াতে সচেষ্ট হয়নি। এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

100.

পশ্চিমবঙ্গের মাধ্যমিক বিদ্যালয় সমূহে ছাত্র ছাত্রী সংখ্যা প্রতিবছর বৃদ্ধি পাওয়া সত্ত্বেও সেই অনুসারে শিক্ষক শিক্ষিকা নিয়োগের কোন ব্যবস্থা গত চোদ্দ বছরে হয়নি। অবিলম্বে বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ে প্রয়োজনমত শিক্ষক-শিক্ষিকা নিয়োগের বিষয়ে কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

101.

ডাক্তারী ও ইঞ্জিনীয়ারিং-এ ভর্তির জন্য যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হচ্ছে তাতে নানা দুর্নীতি চলছে এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

102.

রাজ্যের অবসরপ্রাপ্ত স্কুল শিক্ষকদের পেনসন দেওয়ার ব্যবস্থা দ্রুত করতে রাজ্য সরকার ব্যর্থ — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

103.

স্কুল বোর্ডগুলি এই রাজ্যের প্রাথমিক শিক্ষকদের ও শিক্ষিকাদের প্রভিডেন্ট ফাণ্ড এর বিপুল অঙ্কের

টাকা নির্দিষ্ট খাতে জমা না দেওয়ার ফলে শিক্ষক শিক্ষিকাদের ব্যাপক ক্ষতি হয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

104.

রাজ্যের প্রাথমিক শিক্ষাপর্ষদে বাঁকুড়া খ্রীশ্চান কলেজে অধ্যাপনারত একজন বিধানসভার সদস্য বেআইনী ভাবে সরকারী সুযোগ সুবিধা নিচ্ছে। এ সম্পর্কে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নাই;

105

এই রাজ্যের প্রাথমিক পর্যদ গণতান্ত্রিক পদ্ধতিতে সকলের প্রতিনিধিত্ব নিয়ে গঠন করতে বামফ্রন্ট চৌদ্দ বছরে ব্যর্থ হয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই;

106.

গত চৌদ্দ বছরে কোটি কোটি টাকা ব্যয় করেও পরিবার কল্যাণ পরিকল্পনা রূপায়ণে যে সকল বাধা এসেছে তার প্রতিকারের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

107.

পশ্চিমবঙ্গে প্রায় সব সরকারী হাসপাতালগুলিতে কর্মচারীদের অবহেলা ও পার্টিবাজীতে রুগীরা অবহেলিত হচ্ছেন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

108.

গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে হাসপাতালগুলিতে ডাক্তার নেই, এ্যাম্বুলেন্স নেই, ঔষধপত্রের সরবরাহ প্রয়োজনের তুলনায় অপ্রতুল। এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

109.

এই রাজ্যের হাসপাতালগুলিতে ওষুধপত্র, যন্ত্রপাতি এবং হাসপাতালের সাজসরঞ্জাম চুরি হচ্ছে ও কোটি কোটি টাকার অপচয় চলেছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এ সম্পর্কে কোন উল্লেখ নেই;

110.

রাজ্যে সমাজসেবী প্রতিষ্ঠানগুলি সহ হাসপাতালগুলিতে শিশু চুরি ও শিশু পাল্টে দেওয়ার ঘটনা ক্রমাগত বেড়েই চলেছে, তাকে বন্ধ করা সম্পর্কে কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

111.

রাজ্যের স্বাস্থ্যকেন্দ্রগুলি সহ উত্তর কলকাতার সরকারী সাহায্যপ্রাপ্ত অবিনাশ দত্ত মেটারনিটি হোমটি বর্তমানে যে বিভিন্ন সমস্যার সম্মুখীন হয়েছে তার প্রতিকারের বিষয়ে, কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

112.

গ্রামে-গঞ্জে আইন শৃঙ্খলার অবনতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

113.

পুলিশ প্রশাসন সম্পূর্ণ পক্ষপাতিত্বমূলক ভাবে প্রশাসন চালাচ্ছে — তার কোন প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

114.

পশ্চিমবঙ্গের প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করে বামফ্রন্ট সরকারের বৃহত্তম শরিক দল যেভাবে গণতন্ত্রকে বিপন্ন করে তুলেছে এবং সরকারী ক্ষমতাকে জাতীয়তাবাদী ও শান্তিপ্রিয় জনগনের উপর প্রয়োগ করছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

115.

পশ্চিমবঙ্গে পাইকারীহারে খুন, জখম, দাঙ্গা, হাঙ্গামা, চুরি, ডাকাতি নারী নির্যাতন, লুটতরাজসহ আইন শৃঙ্খলার পরিস্থিতির চরম অবনতির বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

116.

প্রশাসনকে দুর্নীতি মুক্ত করার জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা গত চোদ্দ বছরের রাজ্য সরকার গ্রহণ করতে ব্যর্থ হয়েছেন তার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

117.

গরিষ্ঠ শাসক দলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা পুলিশ এবং প্রশাসনের মদতে নিরীহ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর আক্রমণ করে চলছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

118.

গার্ডেনরীচে নিজের বাড়ীর সামনে গত ১৩ ই জুলাই, ১৯৯১ তারিখে শাহজাদাকে যেভাবে শাসকদলের বৃহত্তম শরিকদের ক্যাডার বোম ও গুলির দ্বারা হত্যা করেছে তার বিরুদ্ধে কোন নিন্দাসুচক মন্তব্য উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

119.

গার্ডেনরীচ ও মেটিয়াবুরুজ অঞ্চলে গরিষ্ঠ শাসকদল ক্রমাগত সমাজবিরোধীদের নিয়ে মারদাঙ্গা, বোমাবাজী ও গুলি ছোঁড়াছুঁড়ি নিত্যদিনের ঘটনা ঘটিয়ে অঞ্চলটিকে যে ভয়াবহ অবস্থা করে তুলেছে তার প্রতিকারার্থে ও মারদাঙ্গা প্রভৃতি বন্ধ করতে সরকারী ব্যর্থতার বিষয়ে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নাই;

120.

পশ্চিবঙ্গে বিভিন্ন জায়গায় বামফ্রন্ট সরকাররে শরিক দলগুলির মধ্যে যে শরীকি সংঘর্ষ চলছে এবং তা কোন কোন সময়ে দাঙ্গাতে পরিণত হচ্ছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

121.

পশ্চিমবঙ্গে সর্বত্র ক্রমবর্ধমান কালোবাজারি, চোরাচালান, মজুতদারী ও অবৈধ মুনাফা খোরদের কাজকারবার বন্ধ করা সম্পর্কে কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

122.

সীমান্তবর্তী জেলাগুলিতে চোরাচালান বৃদ্ধি হয়েছে বামফ্রন্ট সরকার তা উপলব্ধি করেও গত চোদ্দ বছরে কোন্ প্রতিকারের ব্যবস্থা করেননি। মাননীয় রাজ্যপালের ভাষণে ও সম্পর্কে কোন উল্লেখ করেন নাই;

123.

বহু অর্থনৈতিক অপরাধে ধুর্ত ব্যক্তিদের বামফ্রন্ট আমলে রাজ্য সরকার সম্মানিত পদে মনোনীত ক রেছেন ও মনোনীত করার প্রস্তাব নিয়েছেন — এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

124.

বর্ত্যমান বামফ্রন্ট গত চোদ্দ বছরে বিদ্যুৎ সঙ্কট দূর করে শিল্প ও কৃষির উন্নতি করতে ব্যর্থ হয়েছেন তাঁর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

125.

পশ্চিমবঙ্গে রাজ্য বিদ্যুৎ পর্যদের প্রশাসনিক ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

126.

রাজ্য বিদ্যুৎ দপ্তরে চরম অবহেলায় চরম লোডসেডিং এর হাত থেকে জনসাধারণের মুক্তির কোন উপায়ের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

127.

এই রাজ্যে গত চেদ্দ বছরে গ্রামে গ্রামে ও বামফ্রন্টের এলাকাগুলিতে ব্যাপকভাবে বিদ্যুৎ চুরি ও হুকিং হচ্ছে তা বন্ধ করতে সরকারী ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

128.

মূল্যবৃদ্ধি প্রতিরোধে এবং অসাধুব্যবসায়ী ও কালোবাজারীদের বিরুদ্ধে প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করতে সরকার ব্যর্থ তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

129.

বামফ্রন্ট সরকারের চৌদ্দ বছরের শাসনকালে দ্রব্যমূল্য বৃদ্ধির কি কারণ তার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

130.

বেকারদের কর্মসংস্থানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

131.

পশ্চিমবঙ্গে বর্তমান প্রায় ৫২ লক্ষ শিক্ষিত বেকার আছে। এই সব বেকার যুবকদের জন্য কর্মসংস্থানের কোন কথা উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

132.

এই রাজ্যে বেকারদের স্বনির্ভুক্তি প্রকল্প রূপায়ণে স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণের

কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

133.

ভয়াবহ ট্র্যাফিক জ্যামে কলকাতার জনসাধারণকে দিনের পর দিন অশেষ দুর্ভোগের মধ্যে কাটাতে হচ্ছে — এর কোন প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

134.

রাজ্যে সরকারী ও বেসরকারী বাসের ভাড়া যেভাবে বৃদ্ধি পেয়েছে তাতে সাধারণ জনসাধারণ ক্ষতিগ্রস্থ হচ্ছেন। এ বিষয়ে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে কোন উল্লেখ করেন নাই;

135.

রাজ্যের যানবাহন সমস্যার প্রতিকারের বিষয়ে রাজ্য সরকার উদাসীন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণেএ সম্পর্কে কোন উল্লেখ করেন নাই;

136.

এই রাজ্যে রক্ষণাবেক্ষণ ও মেরামতির অভাবে পাকা রাস্তায় পরিবহণ অসম্ভব হয়ে পড়েছে। নিয়মিত মেরামতি কার্য্য গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

137.

রাজ্যে স্থায়ী সম্পদ তৈরী সম্পদ করতে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

138.

পশ্চিমবঙ্গের প্রতিটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে চূড়ান্ত নৈরাজ্য এবং শাসক দলের দলবাজী চলছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

139.

রাজ্যে বন্ধ কলকারখানা খোলার জন্য আজ পর্যন্ত রাজ্যসরকার কোন ব্যবস্থা গ্রহণ করেননি এর কোন প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

140.

আজ পর্য্যন্ত যে সমস্ত বর্গাদার নথিভুক্ত হয়েছে, ভুয়া প্রমাণিত হওয়ায় তাঁদের মধ্যে কত জন উচ্ছেদ হয়েছেন তার কোন পরিসংখ্যান মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

141.

রাজ্যের কৃষিপণ্য উৎপাদনকারীরা বিশেষতঃ পাটচাষী, আলুচাষী, ও ধান উৎপাদনকারীরা উৎপাদিত ফসলে ন্যায্য মূল্য পাচ্ছে না। তাদের আর্থিক দিক দিয়ে সবল করতে সরকারী উদাসীনতার কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

142.

এই রাজ্যে দেশী ও বিদেশী পর্যটকদের আকর্ষণ করতে, "পর্যটন বছরেও" রাজ্য সরকার যেভাবে

ব্যর্থ হয়েছেন তার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

143.

রাজ্যের দুটি সংবাদপত্র যথা, যুগান্তর ও অমৃতবাজার পত্রিকার অচলাবস্থা দুর করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা মাননীয় রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেননি;

144.

শহরের অধিকাংশ রেশন দোকানে গম ও চিনি নেই — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

145.

পশ্চিমবঙ্গে খেলাধুলার সুযোগ বৃদ্ধি এবং মানের উন্নতি ঘটাতে সরকারী পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

146.

রাজ্যে জীবজন্তু ও বন্য প্রণীদের রক্ষণাবেক্ষণে যথেষ্ঠ ব্যর্থতা পরিলক্ষিত হচ্ছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এ সম্পর্কে উল্লেখ করেননি ;

147.

রাজ্যের জেলাগুলিতে গরীব, মধ্যবিত্ত পরিবারগুলি জন্য বাসগৃহ নির্মাণে ইন্দিরা আবাসন প্রকল্প যে ব্যর্থ হয়েছে তার কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নাই;

148.

সরকারের আস্থাভাজন আইনজীবীদের পিছনে অর্থ ব্যয় করেও মামলা গুলি রাজ্যের বিভিন্ন আদালতে লাল ফিতার বাঁধনে আবদ্ধ হয়ে গেছে — এ কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নাই;

149.

এক শ্রেণীর সরকারী কর্মচারী সহ গ্রাম পঞ্চায়েত এ পঞ্চায়েত সমিতিগুলির যোগসাজসে রাজ্যের সরকারী বনভূমি হতে প্রতি বছর অবৈধ ভাবে হাজার হাজার গাছ চুরি যাচ্ছে। বন বিভাগ- এর প্রতিকারে ব্যর্থ। এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

150.

পশ্চিমবঙ্গে কয়েক লক্ষ ভিখারী আছে। এদের স্ব-নির্ভর কর্মসংস্থানের এবং আশ্রয় দানের ব্যবস্থা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

151.

রাজ্যে জেলাগুলিতে খেলাধূলা সম্প্রসারণের লক্ষ্যে কোন সুপষ্ট পরিকল্পনা আজ পর্যন্ত্য রাজ্য সরকার তৈরী করতে ব্যর্থ হয়েছেন তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

152.

বন্ধ ওরুগ্ন শিল্পের পুনরুজ্জীবনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

153.

ড্রাগের অবাধ ব্যবসা বন্ধ করতে রাজ্য সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

154.

দুর্নীতিগ্রস্ত গ্রাম পঞ্চায়েতের প্রধানগণ কেন্দ্রীয় সরকার কর্তৃক দেয় এন আর ই পি, আই আর ডি পি, আর এল এ জি পি প্রকল্পের টাকার অপচয় ঘটিয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ঐ সব পঞ্চায়েত প্রধানগণের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোন উল্লেখ করেন নাই;

155.

গ্রামাঞ্চলে ক্ষেতমজুর, দিনমজুর ও ভূমিহীন মানুষের অর্থনৈতিক অবস্থা বামফ্রন্ট সরকাররের আমলে দিন দিন খারাপের দিকে যাচ্ছে। এই সব দরিদ্র মেহনতী মানুষদের অবস্থার পরিবর্তনের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

156.

নির্বাচনের সময় জনসাধারণ তথা ভোটদাতাদের দেয় প্রতিশ্রুতি পূরণে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

157.

পুরুলিয়ায় তিনজন সন্ত্রাসবাদীকে ধরতে গিয়ে পুলিশ প্রশাসন কিভাবে নাজেহাল হয়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

158.

কুটীর শিল্পের মত পাড়ায় পাড়ায় দেশী মদের দোকান তৈরী হচ্ছে। এ ব্যাপারে সরকারী প্রতিরোধ ব্যবস্থার ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

159.

রাজ্যে সরকারী কাজকর্মে দীর্ঘ সূত্রতা এবং দায়িত্বজ্ঞানহীনতা গত চৌদ্দ বছরে যেভাবে বৃদ্ধি পেয়েছে তা দমন ও বন্ধ করতে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**160-172.**

**Shri Sadhan Pande :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply viz. :-

But Regret that -

160.

there is no mention about the State Govt's intention to book. Curupt

officers.

161.

there is no mention about the State Govt's Policy whether private sector will be allowed to play a role in New Power Project in this State;

162.

there is no menttion about the help and assistance to be extended to the people belonging to Scheedule Casts and Schedule Tribes of this State;

163.

there is no mention about the intertion of State Govt,. to release all lands for Completion of Metro Railwây Project in Calcutta;

164.

there is no mention about the time frame to complete the2nd Hooghly river Bridge;

165.

there is no mention to provide Ėmployment to thousands of unemployed youths registered in the various employment exchanges;

166.

there is no mention of helping the handicapped people of this state with aids and employment so that they can earn their living;

167.

there is no mention of supply of unhindered Electric supply to industries and residents and reduction of load-shedding;

168.

there is no mention about opening of close and sick industries in the State and reemployment of retrenched workers;

169.

there is no mention of any scheme for improvement of the Hospital Services in the States for the Poor and distressed ctizens;

170.

there is no mention of the Politicalization of the Police force and

thereby increase in crimes and attrocities against the people and political opponents;

171.

there is no mention of increase in attrocities on women in this States and in Calcutta causing great alarm; and

172.

*there is no mention of the development of the Manicktolla Khall which is causing great health hazards to the Citizens of Calcutta.*

**173-182**

**Shri SUDIP BANDYOPADHYAY :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply viz :–

But regret that –

173.

no mention has been made about the death of Moinuddin Sahajada, Ex-Councillor, and Chairman Borough Committee, Calcutta Corporation ;

174

no mention has been made about the acute traffic-jam pot-holes and road-accidents in Calcutta ;

175.

no mention has been made about the acute power crisis in the State;

176.

no mention has been made regarding construction of Urdu academy building at Hazi Md. mahasin Square ;

177.

no mention has been made about of the Rigging and booth capturing at the re-polling of Howrah Parliamentary Constituency by the supporters fo the major ruling party ;

178.

no mention has been made about the high prices causing difficulties

to the common people of the State ;

179.

no mention has been made about of the fact that Calcutta City had been sold to a section of the unscrupulous promoters and dishonest traders;

180.

no mention has been made of the acute unemployment problem which had caused tremendous and extreme frustrations in the minds of the young generation ;

181.

no mention has been made of the fact that murder, rape, arsoning and looting have become regular features in the State ; and

182.

no mention has been made of the fact the 200 Bombs were hurled on the day of the last assembly election i.e. 20th May, in Bowbazar assembly constituency under Taltola P.S. and a white fiat car carrying the bombs was arrested but not the culprits who are known antisocials belonging to the major ruling party.

**183-196**

**Shri SATYA RANJAN BAPULI** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :–

183.

there is no mention of the fact that, Govt, has been supporting antisocials for which Police is helpless in taking action against them ;

184.

there is no mention of the fact that, Govt. has failed to take action against Corrupted D.M.O.H. of Raidighi Rural Hospital.

185.

there is no mention of the fact that, Govt, has failed to supply medicine to the Rural Hospital and Health Centre ;

186.

there in no mention of the fact that the Government has failed to repair the Roads and to take up important link Road from Kashinagar to Raipore Ferry Ghat ;

187.

there is no mention of the fact that, Govt, has failed to stop corruption in all the Deptt. of the Govt.;

188.

there is no mention of the fact that, Govt, has not taken any effective steps to solve the unemployment problem ;

189.

there is no mention of the fact that, Govt, has not yet taken up any scheme to construct Jetty at Raipore Ferry Ghat and the other side of the river ;

190.

there is no mention of the fact that, Govt, has failed to take proper steps to open the sick and closed industries ;

191.

there is no mention of the fact that, Govt, has failed to open the closed Jute Mills ;

192.

there is no mention of the fact that, Govt, has failed to supply tiffin to the Primary School Students ;

193.

there is no mention of the fact that, Govt, has failed to stop rape in the various parts of the State ;

194.

there is no mention of the fact that, Govt, has failed to set up Tube-well to Sundarban areas particularly in Mathurapur, Patharpatim, Mandirbazar and Kulpi ;

195.

there is no mention of the fact that many villages of west Bengal have not been electrified and supply of power to the small industries is insufficient ; and

196.

there is no mention of the fact that law and order situation in West Bengal is allarming and Police is inactive to control the situation.

197-208.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে—

197.

এই রাজ্যে বিগত নির্বাচনে যে রিগিং ও কারচুপি হয়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

198.

পুরুলিয়া ঝালদায় সাম্প্রদায়িক সংঘর্ষ প্রতিরোধে রাজ্য সরকারের চূড়ান্ত ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

199.

পশ্চিমবঙ্গে বিভিন্ন এলাকার ব্যাপক বিদ্যুৎ ঘাটতি ও লোড্-শেডিং এবং এই সমস্যা নিরসনে চূড়ান্ত সরকারী ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

200.

রাজ্যের শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য, দলবাজী ও অব্যবস্থা চলছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

201.

নামে অবৈতনিক হলেও নানা কারণে এই রাজ্যের মাধ্যমিক শিক্ষা যে উত্তরোত্তর অভিভাবকদের কাছে ব্যয়বহুল হয়ে উঠছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

202.

হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার, নার্স, ওষুধপত্র ও চিকিৎসার অত্যাবশ্যকীয় সরঞ্জামের অভাবে এবং হাসপাতালগুলির এইসব সমস্যা নিয়ন্ত্রণে সরকারী ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই;

203.

এই রাজ্যে রাস্তাঘাটের বেহাল অবস্থা এবং এই ফলে জনজীবনের অশেষ দুর্গতির কথা মাননীয় রাজ্য পালের ভাষণে উল্লেখ নাই ;

204.

রাজ্যের ভয়াবহ বেকার সমস্যা এবং উক্ত সঙ্কট নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

205.

ক্রমবর্দ্ধমান হারে পাশবিক আক্রমণের ঘটনা যেভাবে এই রাজ্যের নারী সমাজের সম্ভ্রমপূর্ণ জীবনযাত্রা ও নিরাপত্তাকে বিঘ্নিত করে তুলেছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

206.

রাজ্যের আভ্যন্তরীণ খাদ্য সংগ্রহ ব্যবস্থা জোরদার করতে ও বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

207.

মূল্যবৃদ্ধি প্রতিরোধে এবং অসাধু ব্যবসায়ী ও কালোবাজারীদের বিরুদ্ধে কার্যকরী ব্যবস্থা গ্রহণে সরকারী ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ; এবং

208.

এই রাজ্যে প্রশাসনিক নিরপেক্ষতার অভাব এবং আইন-শৃংখলার অবনতি সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।

**209-219.**

**শ্রীমতি সাবিত্রী মিত্র :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে—

209

রাজ্যের পুলিশ বাহিনী গত চৌদ্দ বছরে যেভাবে নিষ্ক্রিয় হয়ে উঠেছে সে সম্পর্কে কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

210.

রাজ্যের রুগ্ন কল-কারখানাগুলি গত চৌদ্দ বছরে আরও রুগ্ন হয়ে পড়েছে। তার প্রতিকারার্থে কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

211.

বর্তমান রাজ্য সরকার যৌথ শিল্পনীতিতে বিশ্বাসী হয়েছেন একথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নাই ;

212.

বামফ্রন্ট সরকার গত চৌদ্দ বছরে মজুতদারদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা না নেওয়াতে এরাজ্যে জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হয়েছে এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

213.

কৃষিতে ভরতুকি, কৃষক সন্তানদের জন্য চাকুরীতে সংরক্ষণ ও উপযুক্ত শিক্ষাদানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

214.

দুর্নীতি মুক্ত ও নিরপেক্ষ প্রশাসন প্রতিষ্ঠায় সরকারের সুস্পষ্ট নীতি গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

215.

গ্রামাঞ্চলে যে সমস্ত দরিদ্র মানুষকে বাস্তু জমির মালিকানা স্বত্ব প্রদান করা হয়েছে তাদের মধ্যে কতজন এখনো গৃহ নির্মাণে সক্ষম হয়নি তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

216.

রাজ্যের পঞ্চায়েতগুলির কাজকর্মে দলবাজী প্রতিরোধের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

217.

চালকল মালিক জোতদারদের লেভি ধার্য করে রাজ্যের অভ্যন্তরীণ খাদ্য সংগ্রহ ব্যবস্থা জোরদার করতে এবং বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

218.

সরকারী হাসপাতালগুলির চরম অব্যবস্থা, শিশুমৃত্যু এবং হাসপাতাল পরিচালনায় সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

219.

রাজ্যের স্থায়ী সম্পদ তৈরী করতে রাজ্য সরকার যে ব্যর্থ-এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**220-223.**

**শ্রীমতী রুবি নূর :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে—

220.

পশ্চিমবংলায় বেকার যুবকদের কর্মসংস্থানের উদ্দেশ্যে নতুন শিল্প স্থাপন করার পরিকল্পনায় রাজ্য

সরকার ব্যর্থ—তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

221.

গরিষ্ঠ শাসকদলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা পুলিস এবং প্রশাসনের মদতে বিশেষ করে গ্রামে-গঞ্জে নিরীহ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর আক্রমণ করে চলেছে—মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

222.

পশ্চিমবঙ্গে কৃষি, শিল্প ও শিক্ষার প্রগতির উদ্দেশ্যে কোন সক্রিয় ভূমিকা রাজ্য সরকারে নেই— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

223.

রাজ্যে ব্যাপক লোড্-শেডিং-এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

224-225

**শ্রী সঞ্জীব কুমার দাস :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে—

224.

সরকারী প্রশাসনের থেকে দুর্নীতি ও স্বজনপোষন দূর করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

225.

একটি বিশেষ দলের সঙ্কীর্ণ দলীয় স্বার্থরক্ষা করার মনোভাবপন্ন পুলিশ অফিসারদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তিবিধানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

226-227

**শ্রী সুকুমার দাস :** Sir, I beg to move that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে—

226.

এ রাজ্যে কতজন মানুষ দারিদ্র সীমারেখার নীচে আছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

227.

পশ্চিমবাংলার ভয়াবহ বেকার সমস্যার বিষয়ে কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

228-235

**শ্রী প্রবীর ব্যানার্জী :** Sir, I beg to move that, উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

কিন্তু দুঃখের বিষয় যে—

228.

আইন শৃংখলা রক্ষার পুলিশ বাহিনীর ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

229.

রাজ্যের শাসকদল যেভাবে লুঠ, খুন ও জখম করে গ্রামে গ্রামে হিংসাত্মক কার্যকলাপের বৃদ্ধি ঘটাচ্ছে—তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

230.

রাজ্যে বন্ধ কল-কারখানা খোলার জন্য আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

231.

কৃষির সুবিধার্থে ভরতুকি প্রথায় বিদ্যুৎ দানে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

232.

বিদ্যাধরী নদী সহ চাকদহ ও উত্তর ২৪-পরগণায় অন্যান্য বেসিক সংস্কারের কাজ ত্বরান্বিত করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

233.

পশ্চিমবঙ্গে বন্যপ্রাণী সংরক্ষণে পরিকল্পনা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

234.

এই রাজ্যে যে সমস্ত গ্রামে পানীয় জলের অভাব, সেই সমস্ত গ্রামে পানীয় জলের ব্যবস্থা গ্রহণের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

235.

এই রাজ্যে বেকারদের স্বনিযুক্ত প্রকল্পে ব্যাঙ্ক ঋণ মঞ্জুর-এর পরে তাড়াতাড়ি টাকা হাতে পেতে সাহায্য করা সম্পর্কে কোন সক্রিয় ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

236-258.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

236.

পশ্চিমবঙ্গে প্রাক্তন কংগ্রেস সরকার প্রণীত পঞ্চায়েত আইনানুসারে উন্নয়ন পরিকল্পনা ও তৃণমূল স্তর

